## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেন্ট।

---

### সিবিল সার্বিস বিষয়ক।

১৮৮১ সাল ২৭ জুন।

১৫৬ নম্বর।—বিজ্ঞাপন।—বর্দ্ধমান খণ্ডের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত ডব্লিউ পি, মিলান সাহেব ১৮৮১ সালের ১৯ জুন নিম্নতর কঠিন পরীক্ষাতে উত্তীর্ণ হইলেন।

১৫৭ নম্বর।—বঙ্গদেশের উত্তরদিকের ষ্টেট রেলওয়ের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত এস, পিলে সাহেব ১৮৮১ সালের মে মাসের ৩০ তারিখের ১০৬ নং বিজ্ঞাপনক্রমে যে এক মাসের অনুগ্রহের ছুটী পান তাহা ঐ মাসের ২৯ তারিখের পূর্ব্বাহ্নে গ্রহণ করিলেন।

১৫৮ নম্বর।—ত্রিহুত ষ্টেট রেলওয়ের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত আর এস জে রোথ সাহেব গত মে মাসের ২৩ তারিখের ৯৩ নং বিজ্ঞাপনক্রমে যে তিন মাসের অনুগ্রহের ছুটী পান তাহা এই মাসের ১৮ তারিখের অপরাহ্নে গ্রহণ করিলেন।

---

### রেলওয়ে বিষয়ক।

১৮৮১ সাল ২৭ জুন।

১৫৯ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্ত অর্থাৎ বর্দ্ধমান জিলার অন্তর্গত বর্দ্ধমান পরগনার মারীকম্পাগ্রামে ইষ্ট ইণ্ডিয়ান রেলওয়ে কোম্পানির ষ্টেশনের জন্য রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত মারীকম্পা গ্রামে কমিবেশ ন্যূনাধিক ২৬/ ।/ ছটাক পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা ফজিলৎ মিঞার ও সাবু মিঞার ও সেখ লোকুর ও ভোলানাথ দের ও হারাধন পালের ও মহেন্দ্রনাথ ঘোষের ও হরিলাল মণ্ডলের ও আকবালি দারোগার ও সেখ যদুমণ্ড পর ও রাজনারায়ণ খাঁদের ও সেখ কোরাতুল্লার ভূমি এবং উমেশচন্দ্র মুখোপাধ্যায়ের বাঙ্গলা ঘরের হাতার প্রাচীর দক্ষিণ সীমা ইষ্ট ইণ্ডিয়ান রেলওয়ের চিরকালীন ভূমি, পূর্ব্ব সীমা মৃত ঈশ্বরচন্দ্র ঘোষের ভূমি ও পশ্চিম সীমা ৫৩ নং পথের সমান চৌমাথা।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

---

### জলসেচন সম্পর্কীয়।

১৮৮১ সাল ৭ জুন।

১৬০ নম্বর।—বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ ডুমরাওন উৎকর্ষসাধিত কেনালার বর্দ্ধিতাংশের জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে শাহাবাদ জিলার অন্তর্গত ভোজপুর পরগনার ডুমরাওন মৌজায় স্থিত দুই খণ্ড ভূমির প্রয়োজন। একখণ্ড প্রায় ৭৫ ফুট দীর্ঘ ও ৪০ ফুট প্রস্থ পরিমিত এবং অন্য খণ্ড প্রায় ২৫০০ ফুট দীর্ঘ ও ১০০ অবধি ৪০০ ফুট পর্য্যন্ত প্রস্থ অর্থাৎ মোটে ন্যূনাধিক ২৬ একর ২ রুড।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

১৮৮১ সাল ২৮ জুন।

১৬১ নম্বর।—অবস্থিতির কথা।—পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ১৮৮১ সালের ১৩ মের ১৮৫ নং বিজ্ঞাপনোপলক্ষে দ্বিতীয় শ্রেণীর একজেকিটিব ইঞ্জিনিয়র কাপ্তান শ্রীযুত এফ ডবলিউ জোসেফ সাহেব এই মাসের ২ তারিখের পূর্ব্বাহ্নে কলিকাতায় পঁহুছিয়াছেন রিপোর্ট করায় পূর্ব্বমতে অবস্থিত হইলেন।

১৬২ নম্বর।—ছুটী।—ঢাকা খণ্ডের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুত বাবু রাখালদাস চট্টোপাধ্যায়, সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ১০ অধ্যায়ের ১৩৬ ধারামতে ছয় মাসের অনুগ্রহের ছুটী পাইলেন।

জি, এফ, ই, এস, নীল, মেজর এস এস, সি
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে
বঙ্গদেশের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটরী

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ৫ জুলাই।]

## শিক্ষাবিষয়ক—বিজ্ঞাপন।

১৮৭৮ সালের জুন মাসের ৩০ তারিখের গবর্ণমেণ্টের নির্দ্ধারণানুসারে ১৮৮১ সালের আপ্রিল মাসে সংস্কৃত উপাধির যে পরীক্ষা হয় সেই পরীক্ষাতে উত্তীর্ণ ছাত্রদের নামের ও তদ্ভিন্ন তাঁহাদিগকে যেং উপাধি ও পুরস্কার দেওয়া গেল তাহার নির্ঘণ্টপত্র।

| গুণানুসারে ছাত্রদের নাম। | ছাত্রদিগকে গবর্ণমেণ্টের দত্ত পুরস্কার। | অধ্যাপকদিগের নাম। | অধ্যাপকদিগকে গবর্ণমেণ্টের দত্ত পুরস্কার। | অধ্যাপকের স্থান। | প্রদত্ত উপাধি। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|
| | | কাব্য বা সাহিত্য শাস্ত্র। | | | | |
| | টাকা। | | টাকা। | | | |
| ১। শ্রীপ্রকাশচন্দ্র ভট্টাচার্য্য | ১০০ | শ্রীযদুনাথ বিদ্যারত্ন | ২০০ | পূর্ব্বস্থলী | বিদ্যালঙ্কার | রাজা কৃষ্ণনাথ রায় বাহাদুরের দত্ত ছাত্রবৃত্তি মাসে ৪ টাকা। গঙ্গামোহন মুখোপাধ্যায়ের দত্ত পুরস্কার ৫০ টাকা। |
| ২। শ্রীমদনলাল ভট্টাচার্য | | কলিকাতার সংস্কৃত কলেজের অধ্যাপক | | কলিকাতার সংস্কৃত কালেজ | বিদ্যাবিনোদ | |
| ৩। শ্রীকৃষ্ণনাথ চক্রবর্ত্তী | ২৫ | শ্রীচন্দ্রকান্ত তর্কালঙ্কার | ৫০ | শেরপুর | বিদ্যারত্ন। | |
| ৪। শ্রীপ্রমথনাথ ভট্টাচার্য্য | ২৫ | শ্রীযদুনাথ বিদ্যারত্ন | | পূর্ব্বস্থলী | কবিরত্ন। | |
| ৫। শ্রীরামকমল চট্টোপাধ্যায় | ২৫ | কেহ নহে | | নাই | বিদ্যাভূষণ। | |
| ৬। শ্রীঅভয়কুমার ভট্টাচার্য্য | ২৫ | শ্রীঅঘোরনাথ তত্ত্বনিধি | | [illegible]মানের সংস্কৃত কালেজ | কবিরত্ন। | |
| ৭ শ্রীব্রজেন্দ্রনাথ ভট্টাচার্য্য | ... | শ্রীকৃষ্ণনাথন্যায়পঞ্চানন | ৫০ | পূর্ব্বস্থলী | বিদ্যাবাগীশ | মনপৎ সিংহের দত্ত পুরস্কার ২৫ টাকা |
| ৮। শ্রীযোগেন্দ্রনাথ চক্রবর্ত্তী | | কলিকাতার সংস্কৃত কলেজের অধ্যাপক | | কলিকাতার সংস্কৃত কালেজ | বিদ্যালঙ্কার। | |
| ৯। শ্রীতারিণীচরণ ভট্টাচার্য্য | | শ্রীতারাপ্রসন্ন বিদ্যারত্ন | ৫০ | মূলাযোড়ের সংস্কৃত কালেজ | বিদ্যানিধি। | |
| ১০। শ্রীযোগেন্দ্র মিশ্র | | শ্রীগোপীনাথ মিশ্র | ৫০ | পুরীর সংস্কৃত কালেজ | কাব্যবিশারদ। | |
| ১১। শ্রীশিবচন্দ্র ভট্টাচার্য্য | | শ্রীচন্দ্রকুমার তর্কবাগীশ | | কুমারখালী | বিদ্যার্ণব। | রাজা শ্যামানন্দ দেব দত্ত পুরস্কার ৩০ টাকা ও গৌরী শাঁয়ের দত্ত পুরস্কার ২০ টাকা। |
| ১২। শ্রীঅভয়কুমার চক্রবর্ত্তী | | শ্রী[illegible] বিদ্যালঙ্কার | | কলিকাতার সংস্কৃত কালেজ | বিদ্যাবিনোদ। | |
| ১৩। শ্রীদেবেন্দ্রনাথ ভট্টাচার্য্য | | শ্রীযদুনাথ বিদ্যারত্ন | | পূর্ব্বস্থলী | বিদ্যাভূষণ। | |
| ১৪। শ্রীমতিলাল আচার্য্য | | ঐ | | ঐ | বিদ্যালঙ্কার। | |
| ১৫। শ্রীযোগেন্দ্রনাথ ভট্টাচার্য্য | | শ্রীদিগম্বর তর্কসিদ্ধান্ত | | ভট্টপল্লী | বিদ্যাচঞ্চু। | |
| ১৬। শ্রীদক্ষিণাপ্রসাদ ভট্টাচার্য্য | | শ্রীতারাপ্রসন্ন বিদ্যারত্ন | | মূলাযোড়ের সংস্কৃত কালেজ | কাব্যচঞ্চু। | |
| শ্রীকালীকুমার ভট্টাচার্য্য | | কেহ নহে | | নাই | কাব্যচঞ্চু। | |
| | | স্মৃতি বা ব্যবস্থা শাস্ত্র ( A নম্বর ) | | | | |
| ১। শ্রীমুকুন্দকিশোর গোস্বামী | ১০০ | শ্রীগঙ্গাচন্দ্র সার্ব্বভৌম | ১০০ | ঢাকার অন্তর্গত কটৈলন | স্মৃতিরত্ন | রাজা লোকনাথ রায় বাহাদুরের দত্ত ছাত্রবৃত্তি মাসে ৭ টাকা ও প্রসন্নকুমার ঠাকুরের দত্ত ছাত্রবৃত্তি মাসে ৮ টাকা। |



# গবর্ণমেণ্ট গেজেট

**মঙ্গলবার ১৮৮১ সাল ৫ জুলাই।**

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

---

ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

রাজধানী নগর সমূহে সংস্থাপিত ছোট আদালত সংক্রান্ত আইন সংগ্রহ ও সংশোধন করণার্থে আইনের পাণ্ডুলিপি নিম্নস্বাক্ষরকারী সিলেক্ট কমিটীর মেম্বর আমাদের হস্তে অর্পিত হয়। আমরা তৎসম্বন্ধে এই রিপোর্ট করিতেছি যে আমরা উক্ত পাণ্ডুলিপি ও পার্শ্বলিখিত কাগজপত্র বিবেচনা করিয়া দেখিয়াছি।

বোম্বাই গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটরী সাহেবের ১৮৮ সালের ৯ নবেম্বরের ৭৪১৯নং পত্র ও তৎসহিত কাগজ পত্র [১নং কাগজপত্র]।

মান্দ্রাজ গবর্ণমেণ্টের চীফ সেক্রেটরী সাহেবের ১৮৮ সালের ২ নবেম্বরের ২১২৪ নং পত্র ও তৎসহিত কাগজ পত্র [২নং কাগজপত্র]।

মান্দ্রাজ গবর্ণমেণ্টের চীফ সেক্রেটরী সাহেবের ১৮৮ সালের ১৭ নবেম্বরের ২৬৬ নং পত্র ও তৎসহিত কাগজপত্র [৩নং কাগজপত্র]।

বোম্বাই হাই কোর্টের উকীল ডি, গিলী সাহেবের ৮৮ সালের ২৬ নবেম্বরের পত্র [৪নং কাগজপত্র।]

কলিকাতা হাই কোর্টের জজ মান্যবর শ্রীযুক্ত কে মিটএল ডুয়াইট সাহেবের ১৮৮ সালের ১০ ডিসেম্বরের মন্তব্য লিপি [৫নং কাগজপত্র]।

বঙ্গদেশীয় গবর্ণমেণ্টের সেক্রেটরী সাহেবের ১৮৮১ সালের ৭ জানুয়ারির ৬ নং পত্র ও তৎসহিত কাগজপত্র [৬নং কাগজপত্র]।

কলিকাতা হাই কোর্টের রেজেষ্ট্রার শ্রীযুক্ত কে, ক্রাফর্ড সাহেবের ১৮ ৯ সালের ৩ নং ৫৭ নং পত্র [৭নং কাগজ পত্র]।

উক্ত সাহেবের ১৮৮১ সালের ৫ ফেব্রুয়ারির ২৭৯ নং পত্র [৭নং কাগজপত্র]।

কলিকাতা হাই কোর্টের ব্যারিষ্টার শ্রীযুক্ত এচ কে ডিকেন সাহেবের ১৮৮১ সালের ১ ফেব্রুয়ারির পত্র ও তৎসহিত কাগজপত্র [৮নং কাগজপত্র]।

২। হাই কোর্টের আপীল বিচারাধিকারের অধীন আদালত সমূহের উপর হাই কোর্ট বিষয়ক আইনের ধারামতে হাই কোর্টের যে ক্ষমতা আছে পাণ্ডুলিপির ৬ ধারায় একটি প্রকরণ যোগ করিয়া আমরা ছোট আদালতের উপর হাই কোর্টের সেই ক্ষমতা অর্পণ করিয়া দিয়াছি।

৩। আমরা জজদের নিয়োগ সংক্রান্ত ৭ ধারা পরিবর্ত্তন করিয়া বিধান করিয়াছি যে জজদের অন্যূন এক তৃতীয়াংশ কোন হাই কোর্টের আডবোকেট হইবেন। আমরা বিবেচনা করি যে, হাই কোর্টের আডবোকেট দল হইতে ছোট আদালতের ব্যারিষ্টার জজ দিগকে মনোনীত করা উচিত কারণ তাঁহারা এদেশ সম্বন্ধে কিঞ্চিৎ অভিজ্ঞতা লাভ করিয়াছেন এরূপ ভরসা করা যায়।

৪। পাণ্ডুলিপি যখন প্রথমে উপস্থিত করা যায়, তাহাতে জজদের পদ ও মর্য্যাদা তাঁহাদের নিয়োগ বিষয়ক জ্যেষ্ঠতা সাপেক্ষ ছিল। এই নিয়ম চলিত না, কারণ দেখা যাইতেছে যে আদালতের প্রত্যেক বিচারাসনের বিশেষ পদ ও বেতন আছে এবং কর্ম্ম প্রার্থিদের গুণ বিবেচনা করিয়া তাঁহাদিগকে আদালতের বিশেষ বিচারাসন দেওয়া যায়। এই নিমিত্ত নিয়োগ যে তারিখেই করা যাউক না কেন দ্বিতীয় জজের পদ তৃতীয় জজের পদ অপেক্ষা উচ্চতর, তৃতীয় জজের পদ চতুর্থ জজের পদ অপেক্ষা উচ্চতর হওয়া উচিত ইত্যাদি। এই কারণে আমরা চীফ জজ সর্ব্বোচ্চ পদস্থ হইবেন ৮ ধারায় এই বিধান করিয়া অবশিষ্ট জজদের পদ স্থানীয় গবর্ণমেণ্ট ধার্য্য করিতে পারিবেন, এই মর্ম্মের কথা সন্নিবেশ করিয়াছি।

(গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ৫ জুলাই।)

৯। আমরা (নূতন) ২১ ধারার দ্বিতীয় প্রকরণটি উঠাইয়া দিয়াছি। ছোট আদালতের পরওয়ানা জারি স্থলে ঐ আদালতের কোন কর্ম্মচারী অন্যায় কার্য্য করিলে তাহার বিরুদ্ধে যদি কেহ ছোট আদালতে না করিয়া হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিতে সঙ্কল্প করেন তবে কোনং স্থলে খরচা পাইতে পারিবেন না ঐ প্রকরণে এই বিধান ছিল। আমরা বিবেচনা করি যে এরূপ স্থলে বাদির সম্পূর্ণ স্বাধীনতা থাকা উচিত।

১০। আমরা (নূতন) ২৩ ধারার শেষ ভাগও উঠাইয়া দিয়াছি। অন্যান্য যে স্থলে ছোট আদালতের বিচার্য্য মোকদ্দমা হাই কোর্টে উপস্থিত করা যায় সেই স্থলে যেং হেতুতে জজ খরচা দিবার সার্টিফিকেট দিতে পারিবেন ঐ ভাগে তাহার নির্দ্দেশ ছিল। আমরা বিবেচনা করি যে এ বিষয় সম্পূর্ণরূপে জজের স্বেচ্ছাধীন থাকা উচিত।

১১। পরে মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ৫ অধ্যায় লইয়া আমরা বলিতে চাই যে ছোট আদালতে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের অনেকাংশ খাটান বিষয়ক ঐ অধ্যায়ের প্রথম ধারার বিরুদ্ধে যেং আপত্তি উত্থাপিত হইয়াছে আমরা তৎসমুদয় অতি সাবধানে বিবেচনা করিয়া দেখিয়াছি।

যে সকল শ্রেণীর লোকদের প্রায় সর্ব্বদাই সামান্য রকমের মোকদ্দমায় বাদী স্বরূপ উপস্থিত হইতে হয় এই সকল আপত্তি সাধারণের নিকট হইতে যতদূর আসিয়াছে প্রধানত উক্ত শ্রেণীর লোকদিগের নিকট হইতেই উঠিয়াছে এবং আমরা বেশ বুঝিতে পারিতেছি এই ভিন্ন তাহাদের আশঙ্কা হইয়াছে যে নিয়মিত কার্য্য প্রণালীর এত অধিক অংশ ছোট আদালতের মোকদ্দমায় খাটাইলে গোলযোগ ও বিলম্ব হইবে। কিন্তু ইহা স্মরণ রাখা উচিত যে ঐরূপে যে সকল বিধান বর্ত্তমান রহিয়াছে তাহার অধিকাংশই কেবল ব্যতিরেকস্থলে প্রযুজ্য এবং আমরা বিবেচনা করি যে চলিত মোকদ্দমায় যে বিধান প্রয়োগ করিতে হইবে কেহ তাহাদের সূত্র অনুসরণ করিলে দেখিতে পাইবেন যে কার্য্যপ্রণালীটি অত্যন্ত সরল। অধিকন্তু আমরা দেখিতেছি যে উক্ত আইনের অনেক অংশ প্রকৃত প্রস্তাবে কিয়ৎকাল হইতে মান্দ্রাজের ছোট আদালতে চলিত আছে এবং রীতিনীতি বিষয়ক বৃত্তান্ত দৃষ্টে জানা যাইতেছে যে তথাকার প্রত্যেক জজের পরিমাণ কম করিয়া ধরা কম তাহা কলিকাতার ও বোম্বাইয়ের ছোট আদালতের কর্ম্মাপেক্ষা কম নহে আবার আমরা দেখিতেছি যে কলিকাতার ছোট আদালতের জজেরা বিশেষ কিছু পরিবর্ত্তন না করিয়া এই আইনের দ্বিতীয় তফসীলের অন্তর্গত অধিকাংশ ধারাই প্রয়োগ করিবার প্রস্তাব করেন।

১২। সে যাহা হউক আমরা ঐ রূপ আশঙ্কার প্রতি দৃষ্টি রাখিয়া তফসীলের দফা দফা পরীক্ষা করিয়া দেখিয়া কিয়দংশ বাদ দিয়াছি তন্মধ্যে আবেদনপত্রের সহিত আবেদনপত্রের বা সংক্ষেপ বর্ণনাপত্রের নকল দিবার আদেশসূচক বিধান এবং প্রমাণ করণ সংক্রান্ত ও বিচার লিপিয়া দিতে হইবার বিধান ও পাপরের মোকদ্দমা বিষয়ক সমুদয় অধ্যায়টি।

অধিকন্তু আমরা জজদের কর্ম্মভার কমান যায় উদ্দেশে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৬৩৭ ধারার আদর্শে পাণ্ডুলিপির মধ্যে একটি ধারা (৩৫ ধারা) সন্নিবেশিত করিয়াছি। উহাতে ছোট আদালতে প্রতি এরূপ ক্ষমতা দেওয়া গিয়াছে যে যাহা বিচার সম্পর্কীয় নয় বা বিচার সম্পর্কীয় কার্য্যের মত তাহা উক্ত আইনে জজের দ্বারা করিবার আদেশ থাকিলেও আমলা দ্বারা করা যাইতে পারিবে। আমরা বিবেচনা করি যে কার্য্যপ্রণালী এক্ষণে যেরূপ স্থিরীকৃত হইল তাহা অনিষ্টকর না হইয়া যত দূর সরল হইতে পারে হইয়াছে এবং অধিকাংশ মোকদ্দমাকারী ব্যক্তিই এইরূপ চাহে।

১৩। আমরা একটি ধারা যোগ করিয়া বিধান করিয়াছি যে যে উপকার প্রার্থিত হয় তাহা পাইবার স্বত্ব কিম্বা যে উপকার প্রার্থিত না হয় তাহার স্বত্বাধিকার ভিন্ন অন্য কোন বিষয় এই আইনমতে কোন নিষ্পত্তি সিদ্ধান্ত হইবে না। পূর্ব্বনিষ্পত্তি সংক্রান্ত মত এবম্বিধ নিয়মে অনেক পরিমাণে কর্ত্তিত হওয়াতে নিঃসন্দেহ শ্রেণী লোকের যে সকল প্রশ্ন একবার সাবধানে বিবেচনা করিয়া দেখিয়া উক্তরূপে নিষ্পত্তি করা গিয়াছে তাহা আবার তুলিতে পারিবে কিন্তু বহুমূল্য সম্পত্তির স্বত্ব ঘটিত কঠিন প্রশ্ন ও বহু বিস্তীর্ণ ব্যাপার নিবন্ধক জটিল বিবাদ স্থল সম্বন্ধে প্রথম যে কোন সামান্য মোকদ্দমা উপস্থিত হয় এই আইন সদৃশ কোন আইনমতে চূড়ান্ত নিষ্পত্তি হইয়া যাইবে এরূপ আশঙ্কাপেক্ষা পূর্ব্বনিষ্পন্ন বিষয়ের কথা তুলা আমাদের বিশেষ ভয়াবহ বোধ হয় না।

১৪। যেং স্থলে বাদি সম্পূর্ণরূপ হইবে না কিন্তু আপনার দাওয়ার সম্পূর্ণরূপ টাকা পায় না এবং যেং স্থলে ডিক্রীজারীক্রমে সম্পত্তির ক্রোক সম্বন্ধে অমূলক আপত্তি উত্থাপিত হয় সেইং স্থলের প্রতি আমরা (নূতন) ২৭ ধারা বর্দ্ধাইয়াছি।

১৫। ৩০ ধারাটি নূতন। যাহা কিছু ভূমিতে সংলগ্ন করিয়া রাখা হয় তাহা স্থানান্তর করিবার অধিকার সম্বন্ধে এদেশের বর্ত্তমান আইন প্রজাদের পক্ষে বিশেষ অনুকূল দেখা যায় কিন্তু ইংলণ্ডে যেং দ্রব্য ফিক্সচার্স বলিয়া পরওয়ানা ক্রমে লওয়া যাইতে পারে তাহাও হাই কোর্টে না গেলে ছোট আদালতের কোন ডিক্রীদার ঐ ডিক্রীজারী ক্রমে পাইতে পারেন না বোধ হয়। অন্তত এরূপ নিষ্পত্তি হইয়াছে যে যদিও কলিকাতায় প্রজারা খোলার ঘর উঠাইয়া লইয়া যাইতে পারে, তথাপি ছোট আদালতের ডিক্রী জারীক্রমে ঐ ঘর লওয়া যাইতে পারে না। ভূম্যধিকারীরা এটি কষ্টকর বলিয়া অনুযোগ করেন এবং আমাদের বিবেচনায় তাঁহাদের অনুযোগ অযৌক্তিক নহে। কিন্তু আমাদের মতে প্রতিকার এই বিশেষ স্থলেই আবদ্ধ রাখা উচিত নহে। এই নিমিত্ত, আমরা বিধান করিয়াছি যে প্রজাই সত্ত্ব থাকিতে থাকিতে প্রজা যে কোন দ্রব্য স্থানান্তর করিতে পারে, তাহা অধমর্ণের সম্পত্তির ন্যায় তাঁহার বিরুদ্ধে ডিক্রীজারী ক্রমে লওয়া যাইতে পারিবে।

১৬। আমরা কলিকাতার ছোট আদালতের জজদের অনুরোধক্রমে দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের ২৩০ ধারার শেষাংশের পরিবর্ত্তে একটি ধারা (৩৮ ধারা) দিয়া বিধান করিয়াছি যে যে তারিখে ডিক্রী করা যায় সেই তারিখ অবধি ৩ বৎসর গত হইলে পর ছোট আদালতের কোন ডিক্রী জারী করা যাইবে না কিন্তু ডিক্রীমত খাতক বলে ছলে তিনবৎসরের মধ্যে ডিক্রীজারী করিতে না দিলে এই নিয়ম খাটিবে না।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ৫ জুলাই।]




# গবর্ণমেণ্ট গেজেট

মঙ্গলবার ১৮৮১ সাল ৫ জুলাই।


## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

---

### ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কার্য্য বিভাগ।

### ২ নম্বর।

### ১৮৮০ সালের ছোট আদালত সংক্রান্ত আইনের পাণ্ডুলিপি।

নির্ঘণ্ট।

হেতুবাদ।

ধারা।

২০। অর্থগত বিচারাধিপত্যের অতিক্রান্ত মোকদ্দমায় উভয় পক্ষের সম্মতিক্রমে আদালতের বিচার করিতে পারিবার কথা।

২১। আদালতের কর্ম্মচারী কর্ত্তৃক বা তদ্বিরুদ্ধ মোকদ্দমার কথা।

২২। ছোট আদালতের বিচার্য্য অন্য মোকদ্দমা বাদী হাই কোর্টে উপস্থিত করিলে খরচার কথা।

---

৫ অধ্যায়।

মোকদ্দমার কার্য্যপ্রণালীর কথা।

২৩। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোন২ অংশ ছোট আদালতে বর্ত্তিবার কথা।

২৪। কৃত নিষ্পত্তি বিষয়ের কথা।

২৫। বিপরীত দাওয়ায় স্থল ছাড়া বর্ণনাপত্র না হইবার কথা।

২৬। যে দলীল প্রমাণস্বরূপ গৃহীত হয়, তাহা ফেরত দিবার কথা।

২৭। কোন২ স্থলে বাদির প্রতিবাদিকে ক্ষতিপূরণ দিতে হইবার কথা।

২৮। ডিক্রীজারীর প্রার্থনা সম্বন্ধে বাধার কথা।

২৯। যে কর্ম্মচারী ওয়ারন্ট জারী করেন তাঁহার সহিত ডিক্রীদারের বাধার কথা।

৩০। স্থাবর সম্পত্তি সংলগ্ন যে দ্রব্য প্রজা স্থানান্তর করিতে পারে তাহা ডিক্রী জারীতে অস্থাবর সম্পত্তি বলিয়া গণ্য হইবার কথা।

৩১। উপযুক্ত জামিন দিলে ডিক্রীগ্রস্ত খাতককে ছাড়িয়া দিবার কথা।

৩২। কোন২ স্থলে আদালতের ডিক্রীজারী স্থগিত রাখিতে পারিবার কথা।

৩৩। ছোট আদালতের ডিক্রী অন্য আদালত দ্বারা জারী করিবার কথা।

ডিক্রী অন্য আদালতে পাঠান গেলে, কার্য্য প্রণালীর কথা।

৩৪। নাবালগদের কোন২ স্থলে বয়ঃপ্রাপ্তের ন্যায় নালিশ করিতে পারিবার কথা।

৩৫। যে কার্য্য বিচার কার্য্য নয় তাহা করিবার ভার অর্পণ করিতে পারিবার কথা।

৩৬। রেজিষ্ট্রারের জজের ন্যায় মোকদ্দমা শুনিয়া নিষ্পত্তি করিবার কথা।

উপবিধি।

৩৭। জজের মত অনুমতানুসারে রেজিষ্ট্রারের সমুদয় ডিক্রীজারী করিতে পারিবার কথা।

৩৮। রেজিষ্ট্রার যে ডিক্রী বা আজ্ঞা করেন তাহা কোন জজের কৃত হইলে যেরূপে হইত সেইরূপে নূতন বিচারের নিয়মাধীন হইবার কথা।

---

৬ অধ্যায়।

নূতন বিচার ও পুনর্ব্বার শুনানী হইবার কথা।

৩৯। আদালতের বিচার ও আজ্ঞা চূড়ান্ত হইবার কথা।

ছোট আদালতে নূতন বিচার হইবার আজ্ঞা দিবার ক্ষমতার কথা।

৪০। পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত হাই কোর্টে প্রার্থনাপত্রের কথা।

৪১। পুনর্ব্বার শুনানী হইবার সময়ের কার্য্যপ্রণালীর কথা।

৪২। হাই কোর্টের ডিক্রীজারী করণের কথা।

---

৭ অধ্যায়।

স্থাবর সম্পত্তির পুনঃ প্রাপ্তি বা অধিকার সম্বন্ধীয় বিচারাধিপত্যের কথা।

৪৩। বিনা অনুমতিতে যে ব্যক্তি সম্পত্তি দখল করিয়া থাকে তাহাকে সমন দিবার কথা।

৪৪। সমন জারী করিবার কথা।

৪৫। দখল দেওয়াইবার আজ্ঞার কথা।

৪৬। উক্ত অনুজ্ঞাপত্রের বলে বেলিফের সম্পত্তিতে প্রবেশ করিয়া দখল দিতে পারিবার কথা।

অনুজ্ঞাপত্র বা সমন দেওন প্রভৃতি নিমিত্ত জজ বা কর্ম্মচারির বিরুদ্ধে কোন কার্য্যানুষ্ঠান না হইতে পারিবার কথা।

৪৭। দরখাস্তকারির দখল পাইবার স্বত্ব থাকিলে, কার্য্যপ্রণালীগত কোন ভ্রান্তিহেতুক তাঁহাকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান না করিবার কথা।

দখলকারির ক্ষতিপূরণের মোকদ্দমা করিতে পারিবার কথা।

৪৮। স্বত্বাভাবে আজ্ঞা পাইলে দরখাস্তকারির দায়ের কথা।

এরূপস্থলে আজ্ঞা পাইবার দরখাস্তই অনধিকার প্রবেশের কার্য্য বলিয়া গণ্য হইবার কথা।

৪৯। দখলকারী দরখাস্তকারির বিরুদ্ধে মোকদ্দমা করিবার জামিন দিলে আনুষ্ঠানিক কার্য্য স্থগিত থাকিবার কথা।

৫০। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন দ্বারা কার্য্যপ্রণালী নিয়মিত হইবার কথা।

৫১। দখল পাওয়া গেলে স্বত্বাস্বত্বের বিচার নিমিত্ত মোকদ্দমার বাধা না হইবার কথা।

---

৮ অধ্যায়।

হাই কোর্টে প্রত্যর্পণ করিবার কথা।

৫২। প্রত্যর্পণ যে সময়ে করিতে হইবে, তাহার কথা।

৫৩। যে পক্ষের বিরুদ্ধে সাপেক্ষ ভার দেওয়া যায় উক্তরূপ প্রত্যর্পণ হইলে তাহার জামিন দিতে হইবার কথা।

উক্তরূপ জামিন না দেওয়া গেলে ঐ পক্ষ দায় মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান হইবার কথা।

---

৯ অধ্যায়।

ফী ও খরচার কথা।

৫৪। মোকদ্দমা উপস্থিত করিবার ফীর কথা।

৫৫। পরওয়ানার ফীর কথা।

৫৬। শুনানীর পূর্ব্বে আপোষে মিটাইলে, অর্দ্ধেক ফী ফিরাইয়া দিবার কথা।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ৫ জুলাই।

২আইন।

রাজধানী নগর সমূহে সংস্থাপিত ছোট আদালত সংক্রান্ত আইন সংগ্রহ ও সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ। কলিকাতা, মান্দ্রাজ ও বোম্বাই নগরে সংস্থাপিত ছোট আদালত সংক্রান্ত আইন সংগ্রহ ও সংশোধন করা বিহিত। অতএব নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

১ অধ্যায়।

উপক্রমণিকা।

সংক্ষেপ নাম। আরম্ভ।

১ ধারা। এই আইন "রাজধানীস্থ ছোট আদালত বিষয়ক ১৮৮১ সালের আইন" নামে খ্যাত হইতে পারিবে এবং ইহা ১৮৮২ সালের জানুয়ারি মাসের প্রথম দিবসে প্রবল হইবে।

কিন্তু এই আইনের কোন কথায় সৈন্যদের সুধারা ও নিয়ম বিধান বিষয়ক ১৮৭৯ সালের আইনের ১৪৪ ধারার বিধানের কোন ব্যতিক্রম হইবে না।

যে ২ আইন রহিত হইল তাহার কথা।

২ ধারা। যে তারিখে এই আইন প্রবল হইবে সেই তারিখ অবধি এই আইনের প্রথম তফসীলের নির্দ্দিষ্ট আইন গুলির যে পরিমাণ তাহাতে উল্লিখিত হইল, সেই পরিমাণ রহিত হইবে।

কিন্তু উক্ত কোন আইনমতে যে সকল আদালত সংস্থাপিত ও নিয়োগ কৃত হইয়াছে তৎসমুদয়, যতদূর হইতে পারে, এই আইনমতে সংস্থাপিত ও কৃত বলিয়া জ্ঞান করা যাইবে।

পূর্ব্ব ২ আইনে উল্লেখের কথা।

যে তারিখে এই আইন প্রবল হয় তাহার পূর্ব্বে বিধিবদ্ধ আইনে এতদ্বারা রহিত করা কোন আইনের উল্লেখ থাকিলে, উহা যথাসাধ্য এই আইনের বা সেই বিষয় সংক্রান্ত এই আইনের বিধানের উল্লেখ বলিয়া পঠিত হইবে।

আইন সংশোধনের কথা।

৩ ধারা। কলিকাতার জুমির রাজস্ব রক্ষাকরণের ১৮৫ সালের ২৩ আইনের ১ ধারার "উক্ত আইনের নির্দ্দিষ্টমতে" এই কথা রহিত হইল এবং "উক্ত আইনের লিখিত অল্প কর্জ্জ আদায়ের জন্যে আদালতের কমিশানর সাহেবের" ও "উক্ত কমিশানরদের এই ২ কথার পরিবর্ত্তে প্রত্যেক স্থলে "কলিকাতার ছোট আদালতের জজদের" এই কথা দিতে হইবে।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৮ ধারায় " ৩৯ অধ্যায়ের" এই অঙ্ক ও শব্দের পর এবং ' রাজধানীস্থ ছোট আদালত বিষয়ক ১৮৮১ সালের আইনের " এই অঙ্ক ও শব্দ গুলি দিতে হইবে।

ছোট আদালত শব্দের অর্থ।

৪ ধারা। এই আইনে " ছোট আদালত " শব্দে এই আইনমতে কলিকাতা মান্দ্রাজ বা বোম্বাই নগরে সংস্থাপিত ছোট আদালত বুঝাইবে।

---

## ২ অধ্যায়।

### আদালত সংস্থাপনের ও তাহার কার্য্যকারকদের কথা।

ছোট আদালত সংস্থাপনের কথা।

৫ ধারা। কলিকাতা, মান্দ্রাজে ও বোম্বাই নগরে এক একটি আদালত থাকিবে। তাহা কলিকাতার বা স্থল বিশেষে মান্দ্রাজের বা বোম্বাইয়ের ছোট আদালত নামে খ্যাত হইবে।

ঐ আদালত হাই কোর্টের তত্ত্বাবধানের অধীন বলিয়া গণ্য হইবার কথা।

৬ ধারা। ঐ ছোট আদালত ১৮৬৫ সালের ২৮ ডিসেম্বর তারিখের হাই কোর্ট সংক্রান্ত পেটেণ্টপত্রের ও দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের মর্ম্মানুসারে কলিকাতার বা স্থল বিশেষে মান্দ্রাজের বা বোম্বাইয়ের হাই কোর্টের তত্ত্বাবধানের অধীন আদালত বলিয়া গণ্য হইবে এবং হাই কোর্টের আপীলী বিচারাধিপত্যের অধীন আদালত সম্বন্ধে মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়ের ১৫ ধারামতে ঐ কোর্টের যে ক্ষমতা আছে ছোট আদালত সম্বন্ধেও সেই ক্ষমতা থাকিবে।

জজদিগকে নিযুক্ত স্থগিত ও পদচ্যুত করিবার কথা।

৭ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের কর্ত্তৃত্বাধীনে, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ সরকারী গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া একজন চীফ জজ ও আর যত জন উচিত বোধ করেন ততজন লোককে ছোট আদালতের জজের পদে নিযুক্ত করিতে পারিবেন কিন্তু চীফ জজ সমেত ঐ রূপ নিযুক্ত ব্যক্তিদের অন্যূন তিন ভাগের এক ভাগ উক্ত কোন হাই কোর্টের আডবোকেট হইবে।

স্থানীয় গবর্ণমেণ্ট ঐ রূপ জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া উক্তরূপে নিযুক্ত কোন জজকে স্থগিত করিতে এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক পদচ্যুত করিতে পারিবেন।

জজদের পদ ও মর্য্যাদার কথা।

৮ ধারা। চীফ জজ পদে ও মর্য্যাদায় জজদের মধ্যে প্রথম গণ্য হইবেন।

অন্য জজেরা স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যেরূপ আদেশ করেন তদনুসারে পদ ও মর্য্যাদা পাইবেন।

আদালতের ক্ষমতা তাহার জজদের প্রতি অর্পণ করিবার কথা।

৯ ধারা। এই আইনে বা তৎকালে অন্য যে আইন প্রবল থাকে তাহাতে প্রকারান্তরের বিধান না থাকিলে, হাই কোর্টের অনুমতি গ্রহণ পূর্ব্বক ছোট আদালত এই আইনক্রমে বা চলিত অন্য আইনক্রমে ছোট আদালতের প্রতি প্রদত্ত কোন ক্ষমতানুসারে যে রূপ উচিত বোধ করেন সেইরূপে এক বা একাধিক জজের দ্বারা কার্য্য হইবার বিধান করণার্থে বিধি প্রণয়ন করিতে পারিবেন।

চীফ জজের দ্বারা আদালতের কর্ম্ম বিভাগের কথা।

১০ ধারা। উক্ত বিধি পূর্ব্বক মানিয়া, শ্রীযুক্ত চীফ জজ সাহেব সময়ে২ ভিন্ন২ জজদের মধ্যে আদালতের কর্ম্ম বিভাগ করিয়া দিবার যেরূপ বন্দোবস্ত উচিত বোধ করেন সেইরূপ বন্দোবস্ত করিতে পারিবেন।

মতভেদ হইলে কার্য্য প্রণালীর কথা।

১১ ধারা। পশ্চাল্লিখিতমতে যে স্থলে প্রকারান্তরের বিধান করা গিয়াছে সেই স্থল ছাড়া অন্য কোন স্থলে দুই কিম্বা তদধিক জজ একত্র অধিবিষ্ট হইয়া কোন প্রশ্নসম্বন্ধে ভিন্নমত হইলে, অধিকাংশের মত প্রবল হইবে, এবং আদালত সমান দুই দলে বিভক্ত হইলে, ঐ ভিন্নমত জজদের মধ্যে যদি চীফ জজ একজন হন তিনি কিম্বা তাঁহার অনুপস্থানে ভিন্নমত জজদের মধ্যে পদ মর্য্যাদায় শ্রেষ্ঠ জজ, যে পক্ষে থাকেন সেই পক্ষের মত প্রবল হইবে।

যে মোহর ব্যবহার করিতে হইবে তাহার কথা।

১২ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট যৎকালে যে প্রকারের আদেশ করিবেন, ছোট আদালত সেই প্রকারের আকারের ও আয়তনের মোহর ব্যবহার করিবেন।

রেজিষ্ট্রার ও আমলা নিযুক্ত করিবার কথা।

৩ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ ঐ আদালতের রেজিষ্ট্রার নামে একজন কর্ম্মচারী নিযুক্ত করিতে পারিবেন। তিনি উক্ত আদালতের প্রধান আমলা হইবেন।

এবং আদালতের বিচারকার্য্য নির্ব্বাহার্থে ও এই আইন বা প্রচলিত অন্য কোন আইনক্রমে তৎপ্রতি যে২ ক্ষমতা প্রদত্ত ও যে২ কর্ম্মের ভার অর্পিত হইয়াছে সেই২ ক্ষমতানুসারে সেই২ কর্ম্ম সম্পাদনার্থ যত জন আবশ্যক হয় চীফ জজ তত জন ক্লার্ক বেলিফ ও অন্য আমলা স্থানীয় গবর্ণমেণ্টের কর্ত্তৃত্বাধীনে নিযুক্ত করিতে পারিবেন।

উক্ত কর্ম্মচারিদের ক্ষমতার ও কর্ম্মের কথা।

চীফ জজ হাই কোর্টের কর্ত্তৃত্বাধীনে সময়ে২ এতদর্থে বিধি করিয়া যেরূপ আজ্ঞা করেন তদনুসারে উক্তরূপে নিযুক্ত রেজিষ্ট্রার ও অন্য কর্ম্মচারিরা উক্ত ক্ষমতাক্রমে আমলার কর্ম্ম সম্পাদন করিবেন।

চীফ জজ উক্তরূপে নিযুক্ত কোন কর্ম্মচারিকে স্থগিত বা পদচ্যুত করিতে পারিবেন, কিন্তু যে রেজিষ্ট্রারের বা কর্ম্মচারির মাসিক বেতন একশত টাকা বা তদধিক তাহাকে পদচ্যুত করিতে হইলে স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা অপেক্ষা করিতে হইবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ৫ জুলাই।]

১৪ ধারা। যে মোকদ্দমার বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য কুড়ি টাকার অনধিক সেই মোকদ্দমার বিচার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্ট রেজিষ্ট্রারের প্রতি এই আইনমত জজের ক্ষমতা অর্পণ করিতে পারিবেন। আর রেজিষ্ট্রার যেকোন মোকদ্দমার বিচার করিতে সক্ষম, ছোট আদালতের কোন জজ উচিত বোধ করিলে চীফ জজের আজ্ঞাধীনে সেই মোকদ্দমা আপন ফাইল হইতে রেজিষ্ট্রারের ফাইলে চালান করিতে পারিবেন।

কুড়ি টাকার অনধিক মূল্যের মোকদ্দমায় রেজিষ্ট্রারকে জজের ক্ষমতা দিতে পারিবার কথা।

১৫ ধারা। যে জজ বা অন্য কর্ম্মচারী এই আইনমতে নিযুক্ত হন, তিনি যতকাল ঐ রূপ জজ বা কর্ম্মচারী থাকেন তত কাল স্বয়ং, বা অন্য কোন ব্যক্তির অংশী স্বরূপ প্রত্যক্ষে বা পরোক্ষে আডবোকেট, আটর্ণি, উকীল বা অন্য ব্যবহারাজীবের ব্যবসায় বা কর্ম্ম করিবেন না কিম্বা আপন হিসাবে বা অন্য কোন ব্যক্তির পক্ষে অথবা অন্য কোন ব্যক্তির অংশী স্বরূপ কোন কারবার বা ব্যবসায়ে লিপ্ত হইবেন না।

জজ বা অন্য কর্ম্মচারির ব্যবসায় বা কারবার না করিবার কথা।

উক্তরূপ কোন জজ বা কর্ম্মচারী ঐ প্রকারে ব্যবসায় বা কর্ম্ম করিলে বা কারবারাদিতে লিপ্ত হইলে, তিনি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৬৮ ধারামত অপরাধ করিয়াছেন বলিয়া জ্ঞান হইবে।

কিন্তু উক্তরূপ কোন জজ বা কর্ম্মচারী রাজকীয় সনন্দ, পেটেণ্টপত্র, পার্লিয়ামেণ্টের আইন কিম্বা ব্রিটিশ ভারতবর্ষীয় কোন ব্যবস্থাপক সমাজের আইনক্রমে সমবায়িত বা রেজিষ্টরী করা কোন কোম্পানির মেম্বর হইতে যে পারিবেন না এই ধারার কোন কথায় এরূপ জ্ঞান করিতে হইবে না।

---

৩ অধ্যায়।

ঐ আদালতে যে আইন চলিবে তাহার কথা।

১৬ ধারা। কার্য্যপ্রণালী ও রীতি সংক্রান্ত প্রশ্নভিন্ন অন্য যে সকল প্রশ্ন এই আইনমত মোকদ্দমা প্রভৃতি আদালতী কার্য্যে ছোট আদালতে উত্থিত হয় হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যক্রমে কার্য্য কালে ঐ কোর্ট যে আইন অনুসারে কার্য্য করেন সেই আইন অনুসারে ঐ সকল প্রশ্ন লইয়া কার্য্য ও নিষ্পত্তি হইবে।

এই আইনমত মোকদ্দমা প্রভৃতিতে যে সকল প্রশ্ন উত্থিত হয় তাহার নিষ্পত্তি হাইকোর্টে যে আইন অনুসারে কার্য্য হয় তদনুসারে হইবার কথা।

---

৪ অধ্যায়।

মোকদ্দমা সম্বন্ধে বিচারাধিপত্যের কথা।

১৭ ধারা। হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যের বর্ত্তমানে যে স্থানীয় সীমা থাকে প্রত্যেক ছোট আদালতের বিচারাধিপত্যের সেই স্থানীয় সীমা হইবে।

আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার কথা।

১৮ ধারা। ১৯ ধারায় বর্জ্জিত কথা ছাড়িয়া ছোট আদালতের যে সকল আদালতের সমুদয় দেওয়ানী মোকদ্দমায় বিচারাধি ক্যের মোকদ্দমার বিচার পত্য থাকিবে, তাহার করিবার ক্ষমতা থাকিবে। কিন্তু বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক হইবে না।

ছোট আদালতের যে সকল মোকদ্দমায় বিচারাধিপত্য থাকিবে, তাহার কথা।

আর ইহাও আবশ্যক যে, (ক) নালিশের হেতু সম্পূর্ণরূপে বা অংশতঃ ছোট আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে উত্থিত হইয়াছে, এবং নালিশ উপস্থিত করিবার পূর্ব্বে ঐ আদালত কারণ লিপিবদ্ধ করিয়া অনুমতি দিয়াছেন, কিম্বা

(খ) মোকদ্দমা উপস্থিত করিবার সময়ে সকল প্রতিবাদী যথার্থই ও ইচ্ছাপূর্ব্বক ঐ স্থানীয় সীমার মধ্যে বাস করেন বা ব্যবসায় চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম করেন, কিম্বা

(গ) প্রতিবাদিদিগের মধ্যে কোন জন মোকদ্দমা উপস্থিত করিবার সময়ে যথার্থই ও ইচ্ছাপূর্ব্বক ঐ স্থানীয় সীমার মধ্যে বাস করেন বা ব্যবসায় চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম করেন; এবং হয় মোকদ্দমা উপস্থিত করিবার পূর্ব্বে আদালতের অনুমতি দেওয়া হইয়াছে, না হয় যে প্রতিবাদিরা পূর্ব্বোক্ত স্থানে বাস না করেন বা ব্যবসায় না চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম না করেন তাঁহারা ঐ রূপে মোকদ্দমা উপস্থিত করণবিষয়ে সম্মত হইয়াছেন।

১ ব্যাখ্যা।—কোন মোকদ্দমার উভয় পক্ষে কোন বিপরীত দাওয়া স্বীকার করাতে, দাওয়ার টাকা কমিয়া দুই হাজার টাকার অনধিক হইলে, ছোট আদালতের উক্ত মোকদ্দমার বিচার করিবার ক্ষমতা থাকিবে।

২ ব্যাখ্যা।—কোন ব্যক্তির এক স্থানে নিয়ত নিবাস ও অন্য স্থানে কেবল কিয়ৎকালীন কার্য্যের নিমিত্ত বাসা থাকিলে, তাঁহার কিয়ৎ কালের নিমিত্ত বাসার স্থানে নালিশের হেতু উত্থিত হইলে তৎসম্পর্কে উভয় স্থানেই তাঁহার বাস হইতেছে এমত জ্ঞান হইবে।

৩ ব্যাখ্যা।—কোন সমবায়িত সমাজ কিম্বা কোম্পানি ব্রিটিশ ভারতবর্ষের অন্তর্গত আপনার একই বা প্রধান কার্য্যালয়ে ব্যবসায় চালাইতেছেন বলিয়া জ্ঞান হইবে অথবা অন্যস্থানে তাহার নিম্নতর কার্য্যালয় থাকিলে ও সেই স্থানে নালিশের কোন হেতু ঘটিলে, তৎসম্পর্কে সেই স্থানে ব্যবসায় চালাইতেছেন এমত জ্ঞান হইবে।

১৯ ধারা। নিম্নলিখিত মোকদ্দমায় ছোট আদালতের বিচারাধিপত্য থাকিবে না, অর্থাৎ,

যেং মোকদ্দমায় এই আদালতের বিচারাধিপত্য থাকিবে না তাহার কথা।

(ক) রাজস্ব দাবী বা আদায় করণ সংক্রান্ত মোকদ্দমায়,

(খ) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেব বা স্থানীয় গবর্ণমেণ্ট, কিম্বা শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেব বা কোন গবর্ণর সাহেব, কিম্বা শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেবের বা মান্দ্রাজের বা বোম্বাইয়ের শ্রীযুক্ত গবর্ণর সাহেবের মন্ত্রিসভার কোন সভ্য স্বীয় পদোপলক্ষে অথবা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেবের বা স্থানীয় গবর্ণমেণ্টের আদেশক্রমে কোন ব্যক্তি, যে কার্য্য করিবার আজ্ঞা দেন বা যে কার্য্য করেন, তৎসংক্রান্ত মোকদ্দমায়;

(গ) কোন জজ বা বিচারসম্পর্কীয় কোন কার্য্যকারক আপন পদের কার্য্যোপলক্ষে, অথবা কোন আদালতের, উক্তরূপ কোন জজের বা বিচার সম্পর্কীয় কার্য্যকারকের কোন বিচার বা আজ্ঞাক্রমে কোন ব্যক্তি, যে কোন কার্য্য করিবার আজ্ঞা দেন বা যে কার্য্য করেন, তৎসংক্রান্ত মোকদ্দমার,

(ঘ) স্থাবর সম্পত্তি ফিরিয়া পাইবার মোকদ্দমার,

(ঙ) স্থাবর সম্পত্তির বাটওয়ারা হইবার মোকদ্দমার,

(চ) স্থাবর সম্পত্তির বন্ধক সিদ্ধি করিবার বা বন্ধক হইতে তাহা মুক্ত করিবার মোকদ্দমার,

(ছ) স্থাবর সম্পত্তিগত অন্য কোন স্বত্ব বা স্বার্থ নিরূপণ করিবার মোকদ্দমার

(জ) চুক্তিমত বিশেষ কার্য্য করিবার বা চুক্তি অসিদ্ধ করিবার মোকদ্দমার,

(ঝ) নিষেধ আজ্ঞা পাইবার মোকদ্দমার

(ঞ) নিদর্শনপত্র রহিত বা সংশোধন করিবার মোকদ্দমার,

(ট) ন্যাসমত কার্য্য হইবার মোকদ্দমার

(ঠ) সমুদ্রগামী জাহাজ সম্পর্কীয় সাধারণ গড় পড়তা ও বিমা বিষয়ক মোকদ্দমার

(ড) সমুদ্র পথে জাহাজে জাহাজে ধাক্কা লাগিলে, তৎসংক্রান্ত ক্ষতিপূরণের মোকদ্দমার,

(ঢ) পেটেন্ট, গ্রন্থ স্বত্ব বা ব্যবসায়ির চিহ্ন সংক্রান্ত নিয়ম ভঙ্গ নিমিত্ত ক্ষতিপূরণের মোকদ্দমার,

(ণ) অংশিত্ব বিলোপ করিবার বা অংশিত্ব ঘটিত কারবারের হিসাব পাইবার মোকদ্দমার

(ত) আদালতের ডিক্রীক্রমে সম্পত্তি ও তাহার যথাযোগ্য কার্য্য নির্ব্বাহের হিসাব পাইবার মোকদ্দমার,

(থ) লিখিত বা বাচনিক অপবাদ রটনা, বিদ্বেষ জনিত অভিযোগ, পরস্ত্রী গমন বা বিবাহের অঙ্গীকার ভঙ্গ নিবন্ধন ক্ষতিপূরণের মোকদ্দমার

(দ) দাম্পত্য স্বত্ব পুনঃ প্রাপ্তির স্ত্রী পুন প্রাপণের কিম্বা বিবাহ বন্ধনচ্ছেদের মোকদ্দমার,

(ধ) কেবল স্বত্ব নির্ণায়ক ডিক্রী পাইবার মোকদ্দমার,

(ন) যে মোকদ্দমায় ধর্ম্মসংক্রান্ত অনুষ্ঠান বা ক্রিয়া কাণ্ড ঘটিত প্রশ্নের নিষ্পত্তির উপর দাবির দাওয়া নির্ভর করে, সেই মোকদ্দমার

(প) পৈতৃক পদ পাইবার মোকদ্দমার,

(ফ) স্বাধীন রাজা বা শাসনকারী সর্দ্দারদের বিরুদ্ধে, কিম্বা ভিন্নদেশীয় রাজদূতের বা রাজপ্রতিনিধির বিরুদ্ধে মোকদ্দমার,

(ব) কোন হাই কোর্টের বিচারপত্র অনুযায়ী মোকদ্দমার

(ভ) প্রচলিত কোন আইনক্রমে যে২ মোকদ্দমা গ্রাহ্য করিবার ক্ষমতা ছোট আদালতের নাই সেই২ মোকদ্দমার

অর্থগত বিচারাধিপত্যের অতিক্রান্ত মোকদ্দমায় উভয় পক্ষের সম্মতিক্রমে আদালত তাহা বিচার করিতে পারিবার কথা।

২০ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক না হইলে যে মোকদ্দমা ছোট আদালতের গ্রাহ্য হইত সেই মোকদ্দমায় উভয় পক্ষ যদি লিখিয়া এই রূপ নিয়মপত্র করিয়া থাকেন যে উক্ত মোকদ্দমার বিচার করিতে ছোট আদালতের বিচারাধিপত্য থাকিবে তবে বিবাদী বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক হইলেও, উক্ত আদালতের ঐ মোকদ্দমার বিচার করিবার বিচারাধিপত্য থাকিবে।

উক্তরূপ প্রত্যেক নিয়মপত্র আদালতে দাখিল করিতে হইবে, এবং দাখিল করা গেলে তৎসংক্রান্ত উভয় পক্ষ উক্ত আদালতের বিচারাধিপত্যের অধীন হইবেন এবং উক্ত মোকদ্দমায় ঐ আদালতের নিষ্পত্তি দ্বারা বদ্ধ হইবেন।

আদালতের কর্ম্মচারী কর্ত্তৃক বা তদ্বিরুদ্ধ মোকদ্দমার কথা।

২১ ধারা। যে সকল মোকদ্দমায় ছোট আদালতের কোন কর্ম্মচারী আপন পদোপলক্ষে এক পক্ষ, সেই সকল মোকদ্দমা উক্ত আদালতের পরওয়ানা ক্রমে গৃহীত সম্পত্তির বা তদুৎপন্ন টাকার বা তাহার মূল্যের সম্বন্ধে না হইলে বাদির ইচ্ছামতে, এই আইন বিধিবদ্ধ না হইলে যেরূপ হইত সেইরূপে, হাই কোর্টে উপস্থিত করা যাইতে পারিবে।

ছোট আদালতের বিচার্য্য অন্য মোকদ্দমা বাদী হাই কোর্টে উপস্থিত করিলে খরচার কথা।

২২ ধারা। ২১ ধারার লিখিত মোকদ্দমা ভিন্ন ছোট আদালতের বিচার্য্য কোন মোকদ্দমা যদি হাই কোর্টে উপস্থিত করা যায়, এবং যদি উক্ত মোকদ্দমায় বাদী, চুক্তিমূলক মোকদ্দমা হইলে দুই হাজার টাকার বা সেই মূল্যের কম পরিমাণে, এবং অন্য কোন রূপ মোকদ্দমা হইলে তিন শত টাকার বা সেই মূল্যের কম পরিমাণে ডিক্রী পান তবে বাদিকে কোন খরচা দেওয়া যাইবে না।

উক্তরূপ কোন মোকদ্দমায় বাদী ডিক্রী না পাইলে, মওক্কেলের নিকট এটর্ণি যেরূপ খরচা পান প্রতিবাদী সেইরূপ খরচা পাইবার অধিকারী হইবেন।

যে জজ সাহেব উক্তরূপ কোন মোকদ্দমার বিচার করেন তিনি উহা হাই কোর্টে উপস্থিত হইবার যোগ্য বলিয়া সার্টিফিকেট দিলে, পূর্ব্ববর্ত্তী বিধি উহার প্রতি বর্ত্তিবে না।

---

## ৫ অধ্যায়।

## মোকদ্দমার কার্য্যপ্রণালীর কথা।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোন২ অংশ ছোট আদালতে বর্ত্তিবার কথা।

২৩ ধারা। এই আইনের দ্বিতীয় তফসীলে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের যে২ অধ্যায় ও ধারা নির্দ্দিষ্ট হইল সেই২ অধ্যায় ও ধারা ছোট আদালতে চলিবে ও উক্ত আদালতের বিবেচনায় যত দূর বর্ত্তিতে পারে তত দূর বর্ত্তিবে এবং এই আইনের বিশেষ বিধান দ্বারা যে কার্য্যপ্রণালী নির্দ্দিষ্ট হইল যে স্থলে তাহার বিরুদ্ধ হয় সেই স্থল ছাড়া উক্ত আইনের নির্দ্দিষ্ট কার্য্যপ্রণালী ছোট আদালতের বিচার্য্য সকল মোকদ্দমায় অনুসৃত হইবে।

কৃত নিষ্পত্তি বিষয়ের কথা।

২৪ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১৩ ধারার বিপরীতভাবের কথা থাকিলেও এই আইনের বিধানমতে যে নিষ্পত্তি করা যায় তৎক্রমে যে উপকারের আদেশ হয় সেই নিষ্পত্তির সমকে সেই উপকার পাইবার জন্য

অতিরিক্ত, কিম্বা বাদির যে উপকার পাইবার দাওয়া ঐ নিষ্পত্তিক্রমে বাতিল হয় ঐ সময়ে সেই উপকার পাইবার অত্যাবশ্যকাতিরিক্ত অন্য কিছুর সম্বন্ধে ঐ নিষ্পত্তি চূড়ান্ত হইবে না।

উদাহরণ।

(ক) আনন্দ যে বাটী আপনার বলে, বলরাম তাহার হানি করাতে, আনন্দ বলরামের নামে ছোট আদালতে হানি পূরণের মোকদ্দমা উপস্থিত করে। বলরাম আনন্দের বাটী বলিয়া স্বীকার করে না। আদালত নিষ্পত্তি করেন যে বাটী আনন্দের ও তিনি হানিপূরণ স্বরূপ ১০০৲ টাকা পাইবার অধিকারী। আনন্দের হানি পূরণ পাইবার সম্বন্ধে ঐ নিষ্পত্তি চূড়ান্ত, কিন্তু ঐ বাটীতে তাঁহার স্বত্বসম্বন্ধে নহে এবং বলরাম ঐ বাটীর আরো হানি করাতে আনন্দ তাহার নামে পরে মোকদ্দমা আনিলে, আনন্দের স্বত্ব নাই বলিতে বলরামের কোন বাধা নাই।

(খ) বলরামের লিখিত নিবন্ধপত্রক্রমে প্রাপ্য বলিয়া কিস্তির টাকার নিমিত্ত আনন্দ বলরামের নামে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করে। বলরাম নিবন্ধপত্র লিখিয়া দেওয়া অস্বীকার করে। আদালত লিখিয়া দেওয়া সপ্রমাণ হইয়াছে বলিয়া নির্ণয় করেন, এবং কিস্তির টাকার নিমিত্ত আনন্দকে ডিক্রী দেন। সেই নিবন্ধপত্রক্রমে পরবর্ত্তী এক কিস্তির নিমিত্ত আনন্দ পরে বলরামের নামে নালিশ করে, আবার লিখিয়া দেওয়া অস্বীকার করিতে বলরামের কোন বাধা নাই।

(গ) (খ) উদাহরণের লিখিত স্থলে আনন্দ বলরামের নামে মোকদ্দমা উপস্থিত করে। বলরাম নিবন্ধপত্র লিখিয়া দেওয়া অস্বীকার করে এবং আদালত বলরামের স্বাক্ষর জাল করা হইয়াছে নির্ণয় করিয়া মোকদ্দমা ডিসমিস করেন। ইহাতে আবার ঐ নিবন্ধপত্রদ্বারে মোকদ্দমা উপস্থিত করিতে আনন্দের কোন বাধা নাই।

(ঘ) আনন্দ একটি ঘোড়া পাইবার নিমিত্ত বলরামের নামে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করে আনন্দ বলে ঐ ঘোড়াটি আমার সম্পত্তি ও আপন ইচ্ছামত কাজের নিমিত্ত বলরামকে ব্যবহার করিতে দিয়াছি। বলরাম ঘোড়া আনন্দের বলিয়া স্বীকার করে না। আদালত ঘোড়া আনন্দের বলিয়া নির্ণয় করেন, এবং তাঁহাকে দখল পাইবার ডিক্রী দেন ও আনন্দ ঘোড়া দখল করিয়া লয়। বলরাম ঘোড়া আপনার বলিয়া পরে তাহার দখল পাইবার নিমিত্ত আনন্দের নামে মোকদ্দমা করে। পূর্ব্ব মোকদ্দমার নিষ্পত্তির বলে বলরামের মোকদ্দমা করিবার কোন বাধা হইবে না।

বিপরীত দাওয়ার স্থল ছাড়া বর্ণনাপত্র না হইবার কথা।

২৫ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১১ ধারাক্রমে বিপরীত দাওয়ার স্থল ভিন্ন কোনস্থলে আদালতের অনুমতি না হইলে বর্ণনাপত্র গ্রহণ করা যাইবে না।

যে দলীল প্রমাণ স্বরূপ গৃহীত হয় তাহা ফেরত দিবার কথা।

২৬ ধারা। মোকদ্দমার নিষ্পত্তি হইবার তারিখ অবধি আট দিনের মধ্যে ঐ মোকদ্দমার নূতন বিচার বা পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত প্রার্থনা করা না গেলে, কিম্বা ঐ সময়ের মধ্যে প্রার্থনা করা গেলেও তাহা অগ্রাহ্য হইলে, কিম্বা নূতন বিচার বা স্থলবিশেষে পুনর্ব্বার শুনানী শেষ হইলে, কোন ব্যক্তি মোকদ্দমার এক পক্ষ হউন বা নাই হউন ঐ মোকদ্দমায় যে দলীল উপস্থিত করিলেন ও যাহা নথীর মধ্যে রাখা গেল তাহা ফেরত লইতে চাহিলে, দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১৪৩ ধারামতে ঐ দলীল আটক করিয়া রাখা না গেলে তাঁহার ফিরিয়া পাইবার অধিকার থাকিবে।

কিন্তু পূর্ব্বোল্লিখিত কোন ঘটনার পূর্ব্বে কোন সময়ে কোন ব্যক্তি দলীল ফিরিয়া পাইবার প্রার্থনা করিয়া উপযুক্ত কার্য্যকারককে আসল দলীলের পরিবর্ত্তে ঐ দলীলের প্রমাণিত নকল দিলে দলীল খানি তাঁহাকে ফেরত দেওয়া যাইতে পারিবে। পরন্তু ডিক্রীর বলে কোন দলীল ব্যর্থ কি অকর্ম্মণ্য করা গেলে সেই দলীল ফেরত দেওয়া যাইবে না।

দলীল ফিরিয়া পাইবার রসীদ বহী রাখা যাইবে প্রমাণস্বরূপ যে দলীল গ্রাহ্য হয় তাহা ফেরত দেওয়া গেলে, যে ব্যক্তি তাহা লইয়া যান তিনি ঐ বহীতে রসীদ লিখিয়া দিবেন।

প্রতিবাদিকে ক্ষতিপূরণ দিতে হইবার কথা।

২৭ ধারা। যে কোন মোকদ্দমায় প্রতিবাদী উপস্থিত হইয়া দাওয়া অস্বীকার করে, কোন২ স্থলে বাদি যদি বাদী দাওয়ার সমুদয় টাকার ডিক্রী না পায় ছোট আদালত আপন বিবেচনায় যত টাকা উচিত বোধ করেন প্রতিবাদির কষ্ট ও উপস্থিতি হেতুক ক্ষতিপূরণস্বরূপ তাঁহাকে তত টাকা দিবার নিমিত্ত বাদির প্রতি আজ্ঞা করিতে পারিবেন।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৭৮ ধারামতে যে কোন দাওয়া বা আপত্তি করা যায় তাহা অগ্রাহ্য করা গেলে, ছোট আদালত যে বা যত টাকা উচিত বোধ করেন আপন বিবেচনামতে পূর্ব্বোক্তরূপ ক্ষতিপূরণস্বরূপ ডিক্রীদারকে বা ডিক্রীমত খাতককে বা উভয়কে সেই বা সেই২ টাকা দিবার নিমিত্ত ঐ দাওয়া বা আপত্তিকারী ব্যক্তির প্রতি আজ্ঞা করিতে পারিবেন।

এই ধারার আজ্ঞামত যে টাকা দেয় হয় তাহা দেওয়া না গেলে, যে ব্যক্তির অনুকূলে ঐ আজ্ঞা হয় তিনি যে ব্যক্তির প্রতি আজ্ঞা করা যায় তাহার বিরুদ্ধে উহা ঐ আদালতের ডিক্রীর ন্যায় প্রবল করিতে পারিবেন।

ডিক্রীজারীর প্রার্থনা সম্বন্ধে বাধার কথা।

২৮ ধারা। ডিক্রীর তারিখ অবধি তিন বৎসর গত হইলে পর এই আইনমত ডিক্রী জারী করিবার কোন প্রার্থনাপত্র গ্রাহ্য করা যাইবে না। কিন্তু ঐ তারিখের পর তিন বৎসর গত হইবার মধ্যে ডিক্রীমত খাতক বলে ছলে ঐ ডিক্রীজারী করিতে না দিলে এই নিয়ম খাটিবে না।

যে কর্ম্মকারী ওয়ারেণ্ট জারী করেন তাঁহার সহিত ডিক্রীদারের যাইবার কথা।

২৯ ধারা। ছোট আদালত ডিক্রীমত খাতককে গ্রেপ্তার করিবার বা তাঁহার সম্পত্তি ক্রোক করিবার ওয়ারেণ্ট দিলে, আদালতের যে কর্ম্মচারির প্রতি ঐ ওয়ারেণ্ট জারী করিবার ভার অর্পিত হয় তাঁহার সহিত ডিক্রীদার বা তৎপক্ষীয় অন্য কোন ব্যক্তি যাইয়া ডিক্রীমত খাতককে বা স্থলবিশেষে যে সম্পত্তি ক্রোক করিতে হইবে তাহা দেখাইয়া দিবে।

## ৬ অধ্যায় ।

### নূতন বিচার ও পুনর্ব্বার শুনানী হইবার কথা ।

আদালতের বিচার ও আজ্ঞা চূড়ান্ত হইবার কথা ।

ছোট আদালতে নূতন বিচার হইবার আজ্ঞা দিবার ক্ষমতার কথা ।

৩৯ ধারা । পশ্চাল্লিখিত বিশেষ নিয়মের স্থল ভিন্ন কোন মোকদ্দমায় ছোট আদালতের প্রত্যেক ডিক্রী ও আজ্ঞা চূড়ান্ত ও নিষ্পত্তি হইবে, কিন্তু দেওয়ানী মোকদ্দমার কার্য্য-প্রণালী বিষয়ক আইনের ৫২২ ধারামত ডিক্রী ভিন্ন কোন মোকদ্দমার ডিক্রীর বা আজ্ঞার তারিখ অবধি আট দিনের মধ্যে কোন পক্ষ প্রার্থনা করিলে আদালত যেরূপ নিয়ম যুক্তিসিদ্ধ জ্ঞান করেন সেইরূপ নিয়মে নূতন বিচার হইবার আজ্ঞা দিতে এবং আনুষ্ঠানিক কার্য্য তৎকালের নিমিত্ত স্থগিত রাখিতে পারিবেন ।

পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত হাই কোর্টে প্রার্থনাপত্রের কথা ।

৪০ ধারা । কোন মোকদ্দমার বিচার্য্য বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচশত টাকার অধিক হইলে, বিচার হইবার পর আট দিনের মধ্যে কোন পক্ষ ঐ মোকদ্দমার পুনর্ব্বার শুনানী হয় এই আজ্ঞা হইবার নিমিত্ত হাই কোর্টে প্রার্থনা করিতে পারিবেন ।

ঐ প্রার্থনাপত্র আফিডেবিট দ্বারা সমর্থন করিতে হইবে এবং প্রার্থক আডবোকেট উকীল বা আটর্নি দ্বারা উপস্থিত হইলে ঐ প্রার্থনাপত্র সমর্থনার্থ শুনানীর সময়ের প্রধান উকীলের লিখিত এই মর্ম্মের সার্টিফিকেট দাখিল করিতে হইবে যে তাঁহার মতে ঐ মোকদ্দমা পুনর্ব্বার শুনিবার বিশিষ্ট হেতু আছে । ঐ প্রার্থনাপত্র শুনিয়া যদি হাই কোর্টের এরূপ মত হয় যে বিচারে ভ্রম বা ত্রুটি হইয়াছে কিম্বা উক্তরূপ পুনর্ব্বার শুনানীর অন্যান্য বিশিষ্ট হেতু আছে তবে কোর্ট এক পক্ষের কথা শুনিয়া যেরূপ নিয়ম উচিত বোধ করেন সেইরূপ নিয়মে ঐ রূপ পুনর্ব্বার শুনানী হইবার আজ্ঞা দিয়া তাহার দিন ধার্য্য করিবেন উহার সংবাদ বিপক্ষ পক্ষকে দেওয়া যাইবে ।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৫৪৫ ৫৪৬ ও ৫৪৭ ধারায় আপীল হইলে ডিক্রী স্থগিত ও জারী করণ সম্বন্ধে যে ২ বিধি আছে তাহা এই ধারামত প্রার্থনাপত্র ছোট আদালতের নিষ্পত্তির উপর আপীল বলিয়া গণ্য হইলে যেরূপে বর্ত্তিত সেইরূপে ঐ প্রার্থনাপত্রের প্রতি বর্ত্তিবে ।

পুনর্ব্বার শুনানী হইবার সময়ের কার্য্যপ্রণালীর কথা ।

৪১ ধারা । ৪০ ধারামতে যে দিন ধার্য্য করা যায় সেই দিন কিম্বা শুনানীর দিনান্তর নিরূপিত হইয়া থাকিলে সেই দিন হাই কোর্ট বা ঐ কোর্টের কোন জজ হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যক্রমে উপস্থিত মোকদ্দমার ন্যায় ঐ মোকদ্দমা শুনিয়া নিষ্পত্তি করিতে প্রবৃত্ত হইবেন । ছোট আদালতের বাদী ঐ মোকদ্দমায় বাদী বলিয়া ও ছোট আদালতের প্রতিবাদী প্রতিবাদী বলিয়া গণ্য হইবেন এবং মোকদ্দমার বর্ণনাপত্র দাখিল করিবার আজ্ঞা হয় নাই বলিয়া জ্ঞান হইবে । এই ধারামতে যে মোকদ্দমার পুনর্ব্বার শুনানী হয়, তাহাতে এই আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যক্রমে উপস্থিত মোকদ্দমা সম্বন্ধে ঐ কোর্টের রীতি ও কার্য্য প্রণালী অনুসৃত হইবে । কিন্তু এই ধারামত কোন বিচার ডিক্রী বা আজ্ঞার উপর আপীল হইবে না ।

হাই কোর্টের ডিক্রী জারী করণের কথা ।

৪২ ধারা । উক্তরূপ পুনর্ব্বার শুনানী হইলে কোন হাই কোর্ট যে প্রত্যেক ডিক্রী বা আজ্ঞা দেন তাহা ঐ কোর্টের অন্যান্য ডিক্রীর ন্যায় ঐ হাই-কোর্ট জারী করিতে পারিবেন কিম্বা উক্ত হাই কোর্ট আপন বিবেচনামতে তাহা জারী করিবার নিমিত্ত ঐ ছোট আদালতে পাঠাইতে পারিবেন ।

---

## ৭ অধ্যায় ।

### স্থাবর সম্পত্তির পুনঃ প্রাপ্তি বা অধিকার সম্বন্ধীয় বিচারাধিপত্যের কথা ।

বিনা অনুমতিতে যে ব্যক্তি সম্পত্তি দখল করিয়া থাকে তাহাকে সমন দিবার কথা ।

৪৩ ধারা । যে কোন স্থাবর সম্পত্তি ছোট আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে থাকে এবং প্রতিযোগিতার অভুক্ত থাকা নায় হারে যাহার বার্ষিক মূল্য এক হাজার টাকার অধিক না হয়, কোন ব্যক্তি অন্য কোন ব্যক্তির অথবা বংশসূত্রে ঐ অন্য ব্যক্তির দাওয়া সেই ব্যক্তির প্রজাভাবে বা অনুমতিক্রমে যদি সেই ভূমি দখল করিয়া থাকেন

এবং যদি ঐ প্রজা ভাব শেষ বা অনুমতি রহিত হইয়া থাকে

এবং উক্ত প্রজা বা দখিলকার অথবা তাহার অধীনে বা নিয়োগ ক্রমে ভূমিভোগী কোন ব্যক্তি (ইহারা পরে দখলকারী বলিয়া অভিহিত হইয়াছে) উক্ত অন্য ব্যক্তির নিকট হইতে এবিষয়ে আদেশ পাইলেও তদনুসারে ঐ সম্পত্তি দিতে অস্বীকার করেন,

(পরে দরখাস্তকারী বলিয়া অভিহিত) ঐ অন্য ব্যক্তি দখলকারির বিরুদ্ধে সমন দিবার নিমিত্ত ছোট আদালতে দরখাস্ত করিতে পারিবেন । ঐ সমনে উক্ত দখলকারির প্রতি এই আদেশ থাকিবে, যে, ঐ সম্পত্তি দিবার নিমিত্ত তাঁহার প্রতি কেন বল প্রয়োগ করা যাইবে না, সমননির্দ্দিষ্ট তারিখে তাহার কারণ দর্শাইবেন ।

সমন জারী করিবার কথা ।

৪৪ ধারা । দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে প্রতিবাদির উপর সমন জারী করিবার যে প্রণালী নির্দ্দিষ্ট আছে সেই প্রণালীমতে দখলকারির উপর সমন জারী করা যাইবে ।

দখল দেওয়াইবার ক্ষমতার কথা ।

৪৫ ধারা । যদি দখলকারী নির্দ্দিষ্ট সময়ে উপস্থিত না হয় ও বিপরীত কারণ না দর্শায় তবে দরখাস্তকারী ৪৩ ধারামতে দরখাস্ত করিতে অনুরোধ ছোট আদালতের এইরূপ অনুরোধ করিলে তিনি উক্ত আদালতের বেলিফের প্রতি অনুজ্ঞাপত্র

পাইবার অধিকারী হইবেন ঐ অনুজ্ঞাপত্রে উক্ত আদালত যে তারিখের নাম করা উচিত বোধ করেন সেই তারিখে দরখাস্তকারিকে ঐ সম্পত্তির দখল দেওয়াইবার নিমিত্ত বেলিফের প্রতি আদেশ থাকিবে।

ব্যাখ্যা।—যদি দখলকারী প্রমাণ করিতে পারেন যে, যে স্বত্বের বলে প্রজাস্বত্ব সৃষ্ট বা অনুমতি প্রদত্ত হয় দরখাস্তের তারিখের পূর্ব্বে সে স্বত্ব লোপ হইয়াছে তাহা হইলে তিনি এই ধারার মর্ম্মানুযায়ী কারণ দর্শাইয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে।

*উক্ত অনুজ্ঞাপত্রের বলে বেলিফের সম্পত্তিতে প্রবেশ করিয়া দখল দিতে পারিবার কথা।*

৪৬ ধারা। উক্তরূপ কোন অনুজ্ঞাপত্র যে বেলিফকে দেওয়া যায়, উহার বলে সেই বেলিফ পূর্ব্বাহ্ণ ছয়টার পর অপরাহ্ণ ছয়টার পূর্ব্বে সাহায্য জন্য যত জন লোক আবশ্যক বোধ করেন লইয়া অনুজ্ঞাপত্র লিখিত সম্পত্তিতে প্রবেশ পূর্ব্বক দরখাস্তকারিকে তাহার দখল দেওয়াইতে পারিবেন, এবং দরখাস্তকারির ঐ সম্পত্তি দখল পাইবার স্বত্ব ছিল না কেবল এই কারণে উক্ত অনুজ্ঞাপত্রদাতা কোর্ট আদালতের কোন জজের বা কর্ম্মচারির বিরুদ্ধে অথবা ঐ অনুজ্ঞাপত্রমতে কার্য্যসাধক বা পূর্ব্বোক্তরূপ কোন সমন জারীকারী কোন বেলিফ বা অন্য ব্যক্তির বিরুদ্ধে উক্তরূপ কোন অনুজ্ঞাপত্র বা সমন দিবার বা সাধন বা জারী করিবার নিমিত্ত কোন মোকদ্দমা বা অভিযোগ চালান যাইবে না।

*অনুজ্ঞাপত্র বা সমন দেওন প্রভৃতিনিমিত্ত জজ বা কর্ম্মচারির বিরুদ্ধে কোন কার্য্যানুষ্ঠান না হইতে পারিবার কথা।*

*দরখাস্তকারির দখল পাইবার স্বত্ব থাকিলে কার্য্যপ্রণালীগত কোন ভ্রান্তিহেতুক তাঁহাকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান না করিবার কথা।*

৪৭ ধারা। পূর্ব্বোক্তরূপ কোন আজ্ঞা পাইবার নিমিত্ত দরখাস্ত করিবার সময়ে উক্ত দরখাস্তকারির ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব থাকিলে, উক্ত আজ্ঞাক্রমে দখল লইতে কার্য্যপ্রণালীগত কোন ভ্রান্তি বা দোষ বা অনিয়ম যদি ঘটে, তজ্জন্য তাঁহাকে কিম্বা তাঁহার পক্ষে কার্য্যকারী কোন ব্যক্তিকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান করা যাইবে না। কিন্তু উক্ত ভ্রান্তি বা দোষ বা অনিয়ম নিবন্ধন কোন ব্যক্তির ক্ষতি হইলে, সেই অন্যায়গ্রস্ত ব্যক্তি ঐ ক্ষতিপূরণের আদায় নিমিত্ত মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন।

*দখলকারির ক্ষতিপূরণের মোকদ্দমা করিতে পারিবার কথা।*

উক্তরূপ কোন ক্ষতির প্রমাণ না হইলে, মোকদ্দমা ডিসমিস করা যাইবে এবং যে কোন স্থলে ক্ষতির প্রমাণ হয়, সেই স্থলে আদালতের অবধারিত ক্ষতিপূরণের পরিমাণ দশ টাকার অধিক না হইলে যে জজ বিচার করেন তিনি যদি এই মর্ম্মের সর্টিফিকেট না দেন যে তাঁহার মতে বাদিকে সম্পূর্ণ খরচা দেওয়া উচিত, তবে আদালত বাদিকে ক্ষতিপূরণের অতিরিক্ত খরচা দিবেন না।

*অন্যায়ভাবে আজ্ঞা পাইলে দরখাস্তকারির দায়ের কথা।*

৪৮ ধারা। এই অধ্যায়মতে কোন দরখাস্তকারী কোন সম্পত্তির দখল পাইলে, যদি পূর্ব্বোক্তরূপ আজ্ঞা পাইবার দরখাস্ত করিবার সময়ে তাঁহার ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব না থাকে, তবে ঐ আজ্ঞাক্রমে যে ব্যক্তি আপনাকে অন্যায়গ্রস্ত জ্ঞান করেন, এই আইনের কোন কথার সেই ব্যক্তির মোকদ্দমা হইতে উক্ত দরখাস্তকারী বঞ্চিত হইবেন এরূপ জ্ঞান হইবে না।

*এরূপ স্থলে আজ্ঞা পাইবার দরখাস্তই অনধিকার প্রবেশের কার্য্য বলিয়া গণ্য হইবার কথা।*

পূর্ব্বোক্তরূপ কোন আজ্ঞা পাইবার নিমিত্ত দরখাস্ত করিবার সময়ে, উক্ত দরখাস্তকারির ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব না থাকিলে, যদি উক্ত আজ্ঞা দেওয়া হয়, তবে তৎক্রমে দখল না লইলেও দরখাস্তকারী দখলকারির বিরুদ্ধে অনধিকার প্রবেশের কার্য্য করিয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে।

*দখলকারী দরখাস্তকারির বিরুদ্ধে মোকদ্দমা করিবার জামিন দিলে আনুষ্ঠানিক কার্য্য স্থগিত থাকিবার কথা।*

৪৯ ধারা। এই ৪৩ ধারামত দরখাস্ত করা গেলে দখলকারী নিজে যদি দুইজন জামিনের সহযোগে, ছোট আদালত সম্পত্তির মূল্য ও পশ্চাল্লিখিত মোকদ্দমার সম্ভাবিত খরচার প্রতি দৃষ্টি রাখিয়া যত টাকা যুক্তিসঙ্গত জ্ঞান করেন তত টাকার নিবন্ধপত্র লিখিয়া দিয়া, অবিলম্বে দরখাস্তকারির বিরুদ্ধে অনধিকার প্রবেশের ক্ষতিপূরণ নিমিত্ত হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিতে এবং ঐ মোকদ্দমা আপনি না চালাইলে বা দরখাস্তকারির অনুকূলে বিচার হইলে মোকদ্দমার সমুদয় খরচা দিতে অঙ্গীকারবদ্ধ হন, তবে যাবৎ ঐ মোকদ্দমার নিষ্পত্তি না হয় ছোট আদালত উক্ত দরখাস্তের অনুযায়ী আনুষ্ঠানিক কার্য্য স্থগিত রাখিবেন।

উক্তরূপ কোন মোকদ্দমায় দখলকারী দরখাস্তকারীর বিরুদ্ধে ডিক্রী পাইলে ৪৫ ধারাক্রমে যদি কোন আজ্ঞা করা হইয়া থাকে তাহা রহিত হইয়া এই ডিক্রী প্রবল হইবে।

এই ধারামত মোকদ্দমায় ২২ ধারার কোন কথা খাটিবে না।

*দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন দ্বারা কার্য্যপ্রণালী নিয়মিত হইবার কথা।*

৫০ ধারা। এই অধ্যায়মত সমুদয় আনুষ্ঠানিক কার্য্যে, এই আইনের প্রকারান্তরের বিধান স্থল ছাড়া অন্যত্র ছোট আদালত যত দূর হইতে পারে, প্রথমশ্রেণীর আদালতের নিমিত্ত দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের নির্দ্দিষ্ট কার্য্যপ্রণালী অনুসরণ করিবেন।

*দখল পাওয়া গেলে স্বত্বাস্বত্বের বিচার নিমিত্ত মোকদ্দমার বাধা না হইবার কথা।*

৫১ ধারা। এই অধ্যায়মতে কোন স্থাবর সম্পত্তির দখল পাওয়া গেলে, তাহার স্বত্বাস্বত্বের বিচার নিমিত্ত হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিবার কোন বাধা হইবে না।

---

## ৮ অধ্যায়।

### হাই কোর্টে প্রত্যর্পণ করিবার কথা।

*প্রত্যর্পণ যে সময়ে করিতেই হইবে তাহার কথা।*

৫২ ধারা। যদি ছোট আদালতের দুই বা ততোধিক জজ কোন মোকদ্দমায় বা এই আইনের ৭ অধ্যায়মত কোন আনুষ্ঠানিক কার্য্যে একত্র আসীন হইয়া আইনঘটিত বা আইনতুল্য বলবৎ রীতিঘটিত কোন প্রশ্ন সম্বন্ধে

কিম্বা যদি তে মোকদ্দমার গুণাগুণ স্পৃষ্ট হয় কোন দলীলের একরূপ অর্থ করণ সম্বন্ধে ভিন্নমত হন,

কিম্বা কোন মোকদ্দমায় বা উক্তরূপ কোন আনুষ্ঠানিক কার্য্যে বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচ শত টাকার অধিক হইলে যদি উক্তরূপ কোন প্রশ্ন উঠে এবং কোন পক্ষ প্রার্থনা করেন,

তবে ছোট আদালত উক্ত মোকদ্দমার বৃত্তান্তঘটিত বর্ণনাপত্র প্রস্তুত করিবেন, এবং দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের ৬১৭ ধারামতে উক্ত বর্ণনাপত্র হাই কোর্টের মত জন্য অর্পণ করিয়া হয় রায় দেওয়া স্থগিত রাখিবেন, না হয় উক্ত মত সাপেক্ষ করিয়া রায় দিবেন।

যে পক্ষের বিরুদ্ধে সাপেক্ষ রায় দেওয়া যায় উক্তরূপ প্রত্যার্পণ হইলে তাহার জামিন দিতে হইবার কথা।

৫৩ ধারা। হাই কোর্টের মত সাপেক্ষ করিয়া ৫২ ধারামতে রায় দেওয়া গেলে, যে পক্ষের বিরুদ্ধে ঐ রায় দেওয়া যায় তিনি অবিলম্বে হাই কোর্টে প্রত্যার্পণ করিবার খরচার ও রায়ের লিখিত টাকার জামিন দিবেন। ছোট আদালত ঐ জামিন মঞ্জুর করিবেন।

কিন্তু যে জজ কোন মোকদ্দমার বিচার করেন, তিনি ঐ মোকদ্দমার রায়ের লিখিত টাকা আদালতে দিবার আজ্ঞা করিলে এবং তদনুসারে তাহা দেওয়া গেলে ঐ টাকার নিমিত্ত কোনরূপ জামিন দিবার আদেশ করা যাইবে না।

উক্তরূপ জামিন না দেওয়া গেলে ঐ পক্ষ রায় মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান হইবার কথা।

পূর্ব্বোক্তরূপ জামিন অবিলম্বে দেওয়া না গেলে যে পক্ষের বিরুদ্ধে উক্তরূপ সাপেক্ষ রায় দেওয়া হইয়াছে সেই পক্ষ তাহা মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান করা যাইবে।

---

৯ অধ্যায়।

ফী ও খরচার কথা।

মোকদ্দমা উপস্থিত করিবার ফীর কথা।

৫৪ ধারা। প্রত্যেক মোকদ্দমার আবেদনপত্রে ও ৪০ ও ৪৩ ধারামত প্রার্থনাপত্রে

(ক) বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচ শত টাকার অনধিক হইলে, ঐ পরিমাণ বা মূল্যের উপর টাকা প্রতি দুইআনার অনধিক,

(খ) বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচশত টাকার অধিক হইলে ৬২৷৷০ ও পাঁচশত টাকার অতিরিক্ত পরিমাণ বা মূল্যের উপর টাকা প্রতি এক আনার অনধিক, ফী দেওয়া যাইবে, এবং যাবৎ ঐ ফী দেওয়া না যায়, উক্তরূপ কোন আবেদন বা প্রার্থনাপত্র গ্রহণ করা যাইবে না।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৩৮ অধ্যায়মত নিয়মপত্র দাখিল করিতে হইলে ১০ টাকা ফী দিতে হইবে।

পরওয়ানার ফীর কথা।

৫৫ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য এই আইনের তৃতীয় তফসীলের প্রথম ঘরের নির্দ্দিষ্ট টাকার অধিক, কিন্তু দ্বিতীয় ঘরের নির্দ্দিষ্ট টাকার অনধিক হইলে উক্ত তফসীলের তৃতীয় ও চতুর্থ ঘরে যেং ফী নির্দ্দিষ্ট হইয়াছে ঐং ঘর যেং পরওয়ানা সম্পর্কীয় হয় এই আইনের ৭ অধ্যায়মত কোন মোকদ্দমা বা আনুষ্ঠানিক কার্য্যে সেইং পরওয়ানা বাহির হইবার পূর্ব্বে সেইং ফী দিতে হইবে। যে ব্যক্তির পক্ষে যে পরওয়ানা বাহির হয়, সেই ব্যক্তির সেই পরওয়ানার ফী দিতে হইবে।

শুনানীর পূর্ব্বে আপোষে মিটাইলে অর্দ্ধেক ফী ফিরাইয়া দিবার কথা।

৫৬ ধারা। উক্তরূপ কোন মোকদ্দমার বা আনুষ্ঠানিক কার্য্যের শুনানী হইবার পূর্ব্বে পক্ষেরা আপোষে তাহা মিটাইয়া ফেলিলে, তৎকাল পর্য্যন্ত যত ফী দেওয়া হইয়াছে তন্মধ্যে যে পক্ষ যাহা দিয়াছেন ছোট আদালত তাঁহাকে তাহার অর্দ্ধেক ফিরাইয়া দিবেন।

দরিদ্র ব্যক্তিদের ফী ও খরচার কথা।

৫৭ ধারা। কোন দরিদ্র ব্যক্তি মোকদ্দমা উপস্থিত করিলে বা ৪৩ ধারামত দরখাস্ত দিলে, ছোট আদালত যদি উচিত বিবেচনা করেন, ৫৪ ও ৫৫ ধারার উল্লিখিত ফী না লইয়া অথবা উক্ত ফীর কিয়দংশ লইয়া ঐ মোকদ্দমা ও দরখাস্ত গ্রহণ করিয়া বোজু টপী করিতে পারিবেন।

ফী পরিবর্ত্তন করিবার ক্ষমতার কথা।

৫৮ ধারা। ৫৪ ও ৫৫ ধারামতে যে ফী দিতে হয় স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং রাজকীয় গেজেটে বিজ্ঞাপন প্রকাশ করিয়া তাহার পরিমাণ পরিবর্ত্তন করিতে পারিবেন।

কিন্তু কোন স্থলে উক্ত ফীর পরিমাণ ঐ ২ ধারার নির্দ্দিষ্ট পরিমাণের অধিক হইবে না।

ব্যবহারাজীবী নিযুক্ত করিবার খরচের কথা।

৫৯ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য বিশ টাকার অধিক না হইলে কোন পক্ষ আডবোকেট উকীল, আটর্নি বা অন্য কোন ব্যবহারাজীবিকে নিযুক্ত করিয়া যাহা খরচ করেন, তাহা এই আইনের ৭ অধ্যায়মত কোন মোকদ্দমায় বা আনুষ্ঠানিক কার্য্যে ছোট আদালতে খরচা বলিয়া দেওয়া যাইবে না কিন্তু যদি আদালত বিবেচনা করেন যে ঘটনা বশতঃ উক্তরূপ ব্যবহারাজীবী নিযুক্ত করা যুক্তিসিদ্ধ হইয়াছিল, তাহা হইলে ঐ খরচ দেওয়া যাইবে।

আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩ ও ৫ ও ২৫ ধারা সংরক্ষণের কথা।

৬০ ধারা। এই অধ্যায়ের কোন কথায় আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩ ও ৫ ও ২৫ ধারার কোন ব্যতিক্রম হইবে না।

---

১০ অধ্যায়।

সামান্য আমলাদের অসদাচরণের কথা।

কর্ম্মকারিদের জরিমানা হইতে পদচ্যুত করিবার কথা।

৬১ ধারা। কোন ক্লার্ক, বেলিফ বা আদালতের অন্য কোন সামান্য আমলা আপন পদের কার্য্য সম্পাদনে অসদাচরণ বা উপেক্ষা দোষে দোষী হইলে, চীফ জজ আজ্ঞা দিয়া তাহার এক মাসের

বেতনের অনধিক পরিমাণ জরিমানা করিতে পারিবেন এবং ঐ জরিমানা তাহার বেতন হইতে কাটিয়া লওয়া যাইতে পারিবে।

আজ্ঞা বা ওয়ারেণ্ট জারী করিতে বেলিফ কিম্বা অন্য কর্মচারির ত্রুটির কথা।

৬২ ধারা। যদি কোন ক্লার্ক বেলিফ বা ছোট আদালতের অন্য কোন সামান্য আমলা আপন পদোপলক্ষে কোন আজ্ঞা বা ওয়ারেণ্ট জারী করিতে নিযুক্ত হইয়া উপেক্ষা বা না জানার ভ্রম বা ত্রুটি করিয়া উক্ত আজ্ঞা বা ওয়ারেণ্ট জারী করিবার সুযোগ হারান, তবে উক্তরূপে উপেক্ষা বা না জানার ভ্রম বা ত্রুটি করাতে যে ব্যক্তির ক্ষতি হইয়াছে সেই ব্যক্তি প্রার্থনা করিলে যে টাকার নিমিত্ত উক্ত আজ্ঞা বা ওয়ারেণ্ট দেওয়া হইয়াছিল কোন স্থলে সেই টাকার অধিক না হয় এরূপ যত টাকা চীফ জজ ঐ কারণ নিবন্ধন ঐ ব্যক্তির ক্ষতির পরিমাণ তুল্য জ্ঞান করেন উক্ত চীফ জজের আজ্ঞাক্রমে ঐ ক্লার্ক বেলিফ বা আমলা তত টাকা দিতে দায়ী হইবে।

কর্মচারিদের বলপূর্ব্বক গ্রহণ বা ত্রুটির কথা।

৬৩ ধারা। কোন ক্লার্ক বেলিফ বা ছোট আদালতের অন্য কোন সামান্য আমলা উক্ত আদালতের পরওয়ানা উপলক্ষ করিয়া বলপূর্ব্বক গ্রহণ বা অসদাচরণ করিয়াছে বলিয়া, অথবা উক্ত আদালতের ক্ষমতা প্রাপ্ত হইয়া যে টাকা আদায় করে তাহা বা তাহার হিসাব যথাবিধি দেয় নাই বলিয়া তাহার নামে যদি অভিযোগ হয় তবে আদালত উক্ত অভিযোগের তদন্ত লইয়া যেরূপ উচিত বোধ করেন উক্ত কর্ম্মচারির উক্ত বলপূর্ব্বক গৃহীত টাকা ফিরাইয়া দিতে হইবার বা পূর্ব্বোক্তরূপে আদায় করা কোন টাকা ও ক্ষতিপূরণ ও খরচা দিতে হইবার সেইরূপ আজ্ঞা করিতে পারিবেন।

আদালতের সাক্ষিদিগকে সমন প্রভৃতি দিতে পারিবার কথা।

৬৪ ধারা। এই আইনমত মোকদ্দমায় সাক্ষিদিগকে সমন দিয়া হাজির করাইবার ও বলপূর্ব্বক দলীল উপস্থিত করাইবার যে২ ক্ষমতা ছোট আদালতের আছে এই অধ্যায়মত তদন্ত কার্য্যে উক্ত আদালতের সেই২ ক্ষমতা থাকিবে।

আজ্ঞা প্রবল করিবার কথা।

৬৫ ধারা। টাকা দিবার বা ফিরাইয়া দিবার এই অধ্যায়মত আজ্ঞাক্রমে টাকা দেওয়া না গেলে যে ব্যক্তিকে ঐ টাকা দেয় হয় সেই ব্যক্তি ঐ আজ্ঞা আপনার অনুকূলে ছোট আদালতের ডিক্রীর ন্যায় প্রবল করিতে পারিবেন।

---

১১ অধ্যায়।

আদালতের প্রতি অবজ্ঞার কথা।

কোন২ অবজ্ঞার স্থলে আদালতের কার্য্য প্রণালীর কথা।

৬৬ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৭৫, ১৭৮ ১৭৯ ১৮০ বা ২২৮ ধারায় যেরূপ অপরাধের বর্ণনা আছে ছোট আদালতের দৃষ্টি গোচরে বা সম্মুখে তদ্রূপ কোন অপরাধ করা গেলে, উক্ত আদালত অপরাধিকে হেফাজতে রাখাইতে পারিবেন এবং সেই দিন আদালত বরখাস্ত হইবার পূর্ব্বে কোন সময়ে উচিত বোধ করিলে অপরাধের বিচার করিয়া অপরাধির দুই শত টাকার অনধিক অর্থদণ্ড এবং তাহা না দিলে বেওয়ারিস কোন এক মাস পর্য্যন্ত কারাদণ্ডের আজ্ঞা করিতে পারিবেন। কিন্তু উক্তকাল গত হইবার পূর্ব্বে অর্থদণ্ডের টাকা দিলে অপরাধী মুক্তিলাভ করিতে পারিবে।

উক্তরূপ স্থলে যাহা লিপিবদ্ধ হইবে তাহার কথা।

৬৭ ধারা। উক্তরূপ প্রত্যেক স্থলে, ঐ আদালত যেং বৃত্তান্ত লইয়া অপরাধ হয় তাহা ও অপরাধির কৃত কোন উক্তি থাকিলে তাহা, এবং নির্ণয় ও দণ্ডাজ্ঞা লিপিবদ্ধ করিবেন।

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২২৮ ধারামত অপরাধ হইলে, যে সময়ে বাধা প্রাপ্ত বা অপমানিত হন, সেই সময়ে আদালত যে বিচার সংক্রান্ত কার্য্যে অধিবিষ্ট ছিলেন সেই কার্য্যের ভাব ও চলনের অবস্থা এবং উক্ত বাধা বা অপমানের প্রকৃতি ঐ লিপিবদ্ধ কথায় দর্শাইতে হইবে।

৬৬ ধারামতে মোকদ্দমা লইয়া কার্য্য হওয়া উচিত নহে আদালতের এমত বোধ হইলে কার্য্য প্রণালীর কথা।

৬৮ ধারা। যদি আদালত বিবেচনা করেন যে ৬৬ ধারার নির্দিষ্ট ও আপনার দৃষ্টি গোচরে বা সম্মুখে কৃত কোন অপরাধে অভিযুক্ত ব্যক্তির অর্থদণ্ডের টাকা না দেওয়া প্রযুক্ত যে কারাদণ্ড হইতে পারে তদ্ভিন্ন কারাদণ্ড কিম্বা দুইশত টাকার অধিক অর্থদণ্ড হওয়া উচিত অথবা যদি অন্য কোন কারণে আদালত বিবেচনা করেন যে ৬৬ ধারামতে উক্ত মোকদ্দমার নিষ্পত্তি হওয়া উচিত নহে, তবে আদালত যেং বৃত্তান্ত লইয়া অপরাধ হয় তাহা এবং পূর্ব্বলিখিত বিধিমত কৃত আসামির উক্তি লিপিবদ্ধ করিয়া মোকদ্দমা কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের নিকট পাঠাইতে পারিবেন এবং ঐ অভিযুক্ত ব্যক্তি উক্ত মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবেন বলিয়া জামিন লইবার আদেশ দিতে পারিবেন, অথবা উপযুক্ত জামিন না দেওয়া গেলে ঐ ব্যক্তিকে প্রহরির জিম্মায় উক্ত মাজিষ্ট্রেটের নিকট পাঠাইতে পারিবেন।

উক্ত মাজিষ্ট্রেট অভিযুক্ত ব্যক্তিকে লইয়া প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বিষয়ক ১৮৭৭ সালের আইনের নির্দ্দিষ্ট প্রণালীমতে কার্য্য করিবেন এবং ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের যে ধারা অনুসারে তাহার নামে অভিযোগ হয় অপরাধির প্রতি সেই ধারার নির্দ্দিষ্ট দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

অপরাধী আজ্ঞামত কার্য্য করিলে কিম্বা অপরাধ স্বীকার করিলে তাহাকে ছাড়িয়া দিবার কথা।

৬৯ ধারা। কোন ব্যক্তিকে আইনসিদ্ধ কোন কর্ম্ম করিতে আজ্ঞা করা গেলে তাহা করিতে অস্বীকার করা কিম্বা সেই কর্ম্ম না করা অথবা ইচ্ছাপূর্ব্বক অপমান করা বা কার্য্যের বাধা দেওয়া প্রযুক্ত, আদালত ৬৬ বা ৬৮ ধারামতে ঐ অপরাধির দণ্ডনিরূপণ করিলে কিম্বা বিচারার্থে তাহাকে কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের নিকট পাঠাইলে, যদি সেই অপরাধী ঐ আদালতের আজ্ঞা বা আদেশ মানিতে স্বীকার করে অথবা আদালতের সন্তোষমতে অপরাধ স্বীকার করে, তবে আদালত স্বেচ্ছামতে তাহাকে ছাড়িয়া দিতে বা তাহার দণ্ড ক্ষমা করিতে পারিবেন।

উত্তর দিতে বা দলীল উপস্থিত করিতে অস্বীকার করিলে কোন ব্যক্তিকে কারারুদ্ধ করিবার বা হেফাজতে রাখিবার কথা।

৭০ ধারা। ছোট আদালতের সম্মুখে কোন সাক্ষিকে যে কথা জিজ্ঞাসা করা যায় সে তাহার উত্তর দিতে কিম্বা তাহার অধিকারগত বা ক্ষমতাধীন যে দলীল উপস্থিত করিবার আদেশ হয় তাহা উপস্থিত করিতে অস্বীকার করিলে, এবং অস্বীকার করণের কোন যুক্তিসঙ্গত কারণ না দেখাইলে, ঐ আদালত ঐ ব্যক্তির সাত দিনের অনধিক কাল সামান্য কারাদণ্ডের আজ্ঞা করিতে কিম্বা তাহাকে তত দিন আদালতের কোন কর্ম্মচারির হেফাজতে অর্পণ করিতে পারিবেন। ইতিমধ্যে উত্তর দিতে বা দলীল উপস্থিত করিতে সম্মত হইলে, তাহাকে মুক্ত করা যাইবে। কিন্তু সেই সাত দিনের পরেও অস্বীকার করিতে থাকিলে এই আইনের ৬৬ বা ৬৮ ধারার বিধানমতে তাহাকে লইয়া কার্য্য হইতে পারিবে।

৬৬ ও ৭০ ধারামত আজ্ঞার উপর আপীলের কথা।

৭১ ধারা। ৬৬ বা ৭০ ধারামত আজ্ঞাক্রমে কোন ব্যক্তি আপনাকে অন্যায়গ্রস্ত জ্ঞান করিলে হাই কোর্টে আপীল করিতে পারিবেন এবং প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বিষয়ক ১৮৭৭ সালের আইনের অপীল সংক্রান্ত বিধান সমূহ যত দূর খাটিতে পারে এই ধারামত আপীলের প্রতি খাটিবে।

---

১২ অধ্যায়।

বিবিধ কথা।

কে উপস্থিত হইতে পারিবে ইত্যাদি কথা।

৭২ ধারা। হাই কোর্টের আড্ভোকেট উকীল বা আটর্নি ভিন্ন অথবা গিনি এই আইন প্রচলিত হওনের সময়ে ছোট আদালতের উকীল থাকেন তদ্ভিন্ন, কোন ব্যক্তি এই আইনমত ছোট আদালতের কোন মোকদ্দমায় বা আনুষ্ঠানিক কার্য্যে উপস্থিত হইতে, বাদানুবাদ করিতে বা কর্ম্ম করিতে পারিবেন না, এবং

(ক) হাই কোর্টের উকীলের বা আটর্নির নিকট কিম্বা ছোট আদালতের উকীলের নিকট উপদেশ প্রাপ্ত হাই কোর্টের আডভোকেট কিম্বা

(খ) হাই কোর্টের উকীল ভিন্ন অন্য কোন ব্যক্তি, বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য এক হাজার টাকার অধিক হইলে ঐ রূপ কোন মোকদ্দমার শুনানী সময়ে আদালতে বক্তৃতা বা সাক্ষিদিগকে পরীক্ষা করিবেন না।

কোন ব্যক্তির নিজের কিম্বা মোকদ্দমা সংক্রান্ত অন্য কোন ব্যক্তির মোকদ্দমা চালাইবার যে স্বত্ব আছে অথবা এই আইন ক্রমে বর্ত্তমান দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনমতে কোন ব্যক্তির স্বীকৃত গোমাস্তার যে স্বত্ব আছে এই ধারার কোন কথায় তাহার ব্যতিক্রম হইবে না।

যে ব্যক্তিদের দ্বারা পরওয়ানা জারী করা যাইতে পারে, তাহাদের কথা।

৭৩ ধারা। দলীল উপস্থিত করিবার নোটিস সাক্ষিদের সমন, এবং (প্রতিবাদির প্রতি সমন ও জারীর পরওয়ানা ছাড়া) এই আইনমতে ছোট আদালতের প্রতি প্রদত্ত ক্ষমতাক্রমে অন্য যে সকল পরওয়ানা দেওয়া যায় তৎসমুদয়, আদালতসাধারণ বা বিশেষ আজ্ঞা দিয়া আদেশ করিলে আদালতসম্বন্ধে এতদর্থে যে ব্যক্তিদিগকে নিযুক্ত করেন তাহাদের দ্বারা জারী করা যাইতে পারিবে।

রেজিষ্টর ও রিটর্নের কথা।

৭৪ ধারা। স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি সাপেক্ষ হাই কোর্ট যেরূপ নির্দ্দেশ করেন ছোট আদালত সেইরূপ রেজিষ্টর বহী ও হিসাব রাখিবেন এবং হাই কোর্টে সেইরূপ বর্ণনাপত্র ও রিটর্ণ পাঠাইবেন।

স্থানীয় গবর্ণমেণ্টের বা হাই কোর্টের আদেশমতে ছোট আদালতের কাগজপত্রাদি দিতে হইবার কথা।

৭৫ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট বা স্থলবিশেষে হাই কোর্ট যেরূপ পাঠ ও প্রণালী উপযুক্ত জ্ঞান করেন সেইরূপ পাঠে ও প্রণালীতে উক্ত গবর্ণমেণ্ট বা কোর্ট সময়ে২ কাগজপত্র রিটর্ণ ও বর্ণনাপত্র পাঠাইবার যে আদেশ করেন ছোট আদালত সেই আদেশ পালন করিবেন।

পর্ব্বদিন ও বন্ধের দিনের কথা।

৭৬ ধারা। আদালতে যে২ পর্ব্বদিন ও বন্ধের দিন পালিত হইবে ছোট আদালত প্রত্যেক বৎসরের প্রারম্ভে তদ্বিষয় তালিকা প্রস্তুত করত স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদন নিমিত্ত প্রেরণ করিবেন।

উক্ত অনুমোদন প্রাপ্ত হওয়া গেলে ঐ তালিকা স্থানীয় সরকারী গেজেটে প্রকাশ করা যাইবে এবং তদনুসারে উক্ত পর্ব্বের দিন ও বন্ধের দিন পালিত হইবে।

ছোট আদালতের দ্বারা মুক্তকরণ হইতে কোন২ ব্যক্তি মুক্ত থাকিবার কথা।

৭৭ ধারা। শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব ও তাঁহার মন্ত্রিসভার সভ্য মহাশয়েরা মান্দ্রাজের ও বোম্বাইয়ের শ্রীযুক্ত গবর্ণর সাহেব ও তাঁহাদের মন্ত্রিসভার সভ্যবর্গকে, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবকে ও শ্রীশ্রীমতী মহারাণী ভিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়মতে স্থাপিত হাই কোর্টের চীফ জষ্টিস ও জজদিগকে এরূপ ছোট আদালতের আজ্ঞাক্রমে গ্রেপ্তার করা যাইতে পারিবে না।

ছোট আদালতের ডিক্রীর উপর মোকদ্দমা না হইবার কথা।

৭৮ ধারা। ছোট আদালতের কোন ডিক্রীর উপর মোকদ্দমা হইতে পারিবে না।

যে স্থানে কারারুদ্ধ হইবে সেই স্থানের কথা।

৭৯ ধারা। এতদর্থে স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে স্থান নিরূপণ করেন যে কোন ব্যক্তিকে কারারুদ্ধ করিতে ছোট আদালতের আজ্ঞা হয় তাহাকে সেই স্থানে কারারুদ্ধ করিয়া রাখা যাইতে পারিবে।

আইনমতে কৃত কোন কর্ম্মহেতুক মোকদ্দমার প্রস্তাবের কথা।

৮০ ধারা। এই আইনমত কোন কর্ম্ম করিয়াছেন বলিয়া কোন ব্যক্তির বিরুদ্ধে যদি মোকদ্দমা উপস্থিত করা যায় তবে মোকদ্দমা উপস্থিত করিবার পূর্ব্বে বাদিকে যথোচিত ক্ষতিপূরণ দিবার প্রস্তাব করা হইয়া থাকিলে বাদী কিছু পাইতে পারিবে না।

অভিযোগের মিয়াদের কথা।

৮১ ধারা। এই আইনমতে কোন কর্ম্ম করা হইয়াছে বলিয়া যে সকল অভিযোগ হয় তৎসমুদয় ঐ অপরাধ করা গেলে পর তিন মাসের মধ্যে উপস্থিত করিতে হইবে।



# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, JULY 5, 1881**

মঙ্গলবার ১৮৮১ সাল ৫ জুলাই।

## PART VIII

## ADVERTISEMENTS

অষ্টম খণ্ড।

ইশ্তিহার প্রভৃতি।

বিজ্ঞাপন।

১৮৮১ সাল ৩০ জুন।—শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব লাইসেন্স টাক্স বিষয়ক ১৮৮০ সালের বঙ্গীয় ২ আইনের ৩২ ধারামতে প্রচারিত বিধির ৩ ধারার নিম্নলিখিত সংযোগ অনুমোদন করাতে তাহা সাধারণের অবগত্যর্থ প্রকাশ করা গেল।

এক কুঠী অন্য কুঠীর শাখা বলিয়া তদ্ধেতু স্বতন্ত্র টাক্স ধার্য্য হওনের দায়হইতে মুক্ত হইবার দাওয়া করিলে, কালেক্টর সাহেব আপন জিলার অন্তর্গত কুঠীর অংশীদার যাঁহারা, তাঁহারাই যে কথিত সেই কুঠীর অংশীদার ইহ অবোধনতে জানিবেন। প্রধান কুঠী যে জিলায় কর্ম্ম চালান বলিয়া কথিত সেই জিলার কালেক্টর সাহেবের সঙ্গে লিখন পঠন করিয়া তাহা সাব্যস্ত জানিতে পারিবেন। কোন স্থলে সন্দেহ উপস্থিত হইলে যাঁহার উপর টাক্স ধার্য্য করা যায়, প্রমাণের ভার তাঁহারই প্রতি বর্ত্তিবে, উভয় কুঠীর মধ্যে পরস্পর যে সম্বন্ধ থাকে ও প্রত্যেক কুঠীর লভ্য সেই ২ অংশীদের মধ্যে বিভাগ হয় কি না, যাহা বহীহইতে ইহা তিনি দেখাইতে পারিবেন।

কোলম্যান মেকলে,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮১ সাল ২৯ জুন।—শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ভারতবর্ষীয় সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৮০ সালের ৭ আইনের ৭৩ ধারার বিধানমতে এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক বালেশ্বর ও কটক ও পুরীর সামুদ্রিক কষ্টম্‌ ঘর কালেক্টরদিগকে তাঁহাদের স্ব২ বিচারাধিপত্যের সমীর মধ্যে মৌজুদ গ্রাহকের পদে নিযুক্ত করিলেন ও চট্টগ্রামের বন্দরের কর্ত্তৃপক্ষ ভি আরেম্ন লোল অবধি মাকন্টুরারি পর্য্যন্ত বঙ্গোপসাগরের উত্তর ও পূর্ব্ব কূলের রেখার সন্নিকট মৌজুদ গ্রাহকের পদে নিযুক্ত হইলেন।

২। নিম্নলিখিত কার্য্যকারকেরা মৌজুদ গ্রাহকের আজ্ঞাধীন হইবেন ও নিম্নলিখিত সীমার মধ্যে তাঁহাদের এজেন্টস্বরূপ কর্ম্ম করিবেন।

( )— বালেশ্বরে —

(a)— হাঁসকারা নদী পর্য্যন্ত সুবর্ণরেখা নদীর সামুদ্রিক কষ্টমের কর্ত্তৃপক্ষ।

(b)— হাঁসকারা নদী অবধি বড়বলঙ্গ নদীর মহনা পর্য্যন্ত চাঙ্গুয়া ও শার্থার কষ্টমের কর্ত্তৃপক্ষ।

(c)— বড়বলঙ্গ নদী অবধি লাইচনপুর নদী পর্য্যন্ত বালেশ্বরের কষ্টমের কর্ত্তৃপক্ষ।

(d)— লাইচনপুর নদী অবধি পটস দ্বীপের উত্তর ১৫ মাইল বিশেষ স্থান পর্য্যন্ত লাইচন-পুরের কষ্টমের কর্ত্তৃপক্ষ।

(e)— পটস দ্বীপের উত্তর ১৫ মাইল অবধি দামড়া নদী পর্য্যন্ত চাঁদবালী বন্দরের কর্ত্তৃপক্ষ।

(২)— কটকে —

(f)— ফলস পাইন্টের বন্দরের কর্ত্তৃপক্ষ আপন এলাকার সীমার মধ্যে।

(৩)— চট্টগ্রামে —

(g)— কক্স বাজার মহকুমার কর্ত্তৃপক্ষ, আপন এলাকার সীমার মধ্যে।

এ, মাকেঞ্জি,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮১ সাল ২৯ জুন।—শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ভারতবর্ষীয় সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৮০ সালের ৭ আইনের ৮১ ধারামতে চট্টগ্রাম বন্দরের কর্ত্তৃপক্ষকে তাঁহার এলাকার অন্তর্গত সীমার মধ্যে আলোক ও কুয়াশার সিকনেলের ইন্সিপেক্টরের পদে নিযুক্ত করিলেন।

এ, মাকেঞ্জি,
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮১ সাল ৫ জুলাই।—কলিকাতা বন্দর সৌষ্ঠব করণার্থ কমিশানরদের প্রতি ১৮৮০ সালের বঙ্গীয় ৪ আইনমতে যে সকল সম্পত্তি অর্পিত হইয়াছে বা তাঁহারা প্রাপ্ত হইয়াছেন সেই সমুদয় প্রতিভূ রাখিয়া ১৮৮১ সালের ১ আইন দ্বারা সংশোধিত উক্ত আইনের ১০ ধারায় লিখিত বর্ণিত নিয়মাধীনে মাত্র উক্ত কমিশানরেরা শ্রীযুক্ত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের অনুমোদিত কায়দার ও নিয়মের আনুমানিক

by, them under the said Act, subject only to the exceptions contained in Section 10 thereof as amended by Act I (B C) of 1881 for the purpose of enabling the said Commissioners to meet the estimated cost of works and arrangements sanctioned by the Lieutenant Governor

A Mackenzie,
*Secy to the Govt of Bengal*

DECLARATION

*The 5th July* 1881 —Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the expense of the Pubna Municipality for a public purpose viz for a Mahomedan burial ground in mouza Salgaria, pergunna Bajuras Nazirpur in the district of Pubna, it is hereby declared that for the above purpose a piece of ground measuring more or less 2 bighas 18 cottas 15 chittacks is required The land is bounded on the east by the ditch of Gobordhan Dhooly south by the public lane west by the path made by Kisto Sundar Audhikary and north by the land of the said Kisto Sundar Audhikary

This declaration is made under the provision of Section 6 Act X of 1870 to all whom it may concern

H M Kisch,
*Offg Secy to the Govt of Bengal*

## JUDICIAL DEPARTMENT

No 2001A

*The 27th June* 1881 —Baboo Gopi Krishna Banerjee B L is appointed to act as a Moonsif in the district of Rungpore and to be ordinarily stationed at the sudder station, *vice* Baboo Ashootosh Addy on leave

*The 30th June* 1881 —The undermentioned gentlemen are appointed to be Honorary Magistrates for the Bench at the sudder station of the Backergunge district, and are vested with the powers of a Magistrate of the 3rd class —

Mr J H Reily Superintendent of Nawab Ashanulla's estates in Backergunge

Surgeon G A I Harris Officiating Civil Surgeon

*The 1st July* 1881 —The Lieutenant Governor accepts the resignation tendered by Mr S Rushton of his appointment of Honorary Magistrate in the district of Howrah

Baboo Uma Churn Banerjee Deputy Magistrate and Deputy Collector Dinagepore is vested with powers under Section 521 of the Criminal Procedure Code

*The 4th July* 1881 —Baboo Mohendro Nath Das is appointed to act as a Moonsif in the district of Dacca and to be ordinarily stationed at Kallygunge, during the absence, on leave of Baboo Mohim Chunder Ghose, or until further orders

*The 5th July* 1881 —Baboo Kanti Chunder Bhadoory Moonsif of Bholepore in the district of Beerbhoom is appointed to be Moonsif of Netrokona in the district of Mymensingh

Baboo Kanti Chunder Bhadoory is vested with the powers of a Judge of a Court of Small Causes within the local limits of the Netrokona Moonsifee for the trial of suits cognizable by such a court up to the amount of Rs 50

Baboo Gobind Chunder Bose a Moonsif of Netrokona in the district of Mymensingh, on leave is appointed to be Moonsif of Bholepore, in the district of Beerbhoom

Baboo Upendra Nath Ghose Moonsif of Kusba Noornuggur, in the district of Tipperah on leave is appointed to be Moonsif of Kooshtea in the district of Nuddea

Baboo Behari Lal Banerjee Moonsif of Kooshtea, in the district of Nuddea is appointed to be Moonsif of Kusba Nooruuggur in the district of Tipperah

Leave of absence to Moonsifs —*The 30th June* 1881 —Baboo Mohim Chandra Ghose, Second Moonsif of Kallygunge in the district of Dacca, is allowed leave of absence for six months under Section 129, Chapter X of the Civil Leave Code, with effect from 1st July 1881, or from such date as he may avail himself of it

[*Government Gazette*, 12*th July* 1881 ]

বার পোয়াইতে না হন এই অভিপ্রায়ে শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব ১৮৮০ সালের বঙ্গীয় ৪ আইনের ৯ ধারার বিধানমতে উক্ত কমিশনরদিগকে বার্ষিক শতকরা ৪৷০ টাকা সুদে দশ লক্ষ ( ১০,০০০০০ ) টাকা ধার করিবার ক্ষমতা দিলেন।

এ ম্যাকেঞ্জি
বঙ্গদেশের গবর্ণমেন্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮১ সাল ৫ জুলাই।—রাজকীয় কার্য্যের নিমিত্ত অর্থাৎ পাবনা জিলার অন্তর্গত বাক্তুরাম সাজিরপুর পরগণার শালগাড়ীয়া মৌজার মুসলমানদের কবরস্থান নির্ম্মিত্ত পাবনা মুনিসিপালিটীর অর্থব্যয়ে গবর্ণমেন্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে ন্যূন বিঃ ০।।৩৮/ ছটাক পরিমিত একখণ্ড ভূমির প্রয়োজন। উক্তভূমির পূর্ব্ব সীমা গোবর্দ্ধন চুলির গর্ত্ত, দক্ষিণ সীমা রাজপথ, পশ্চিম সীমা কৃষ্ণসুন্দর অধিকারীর কৃত পথ ও উত্তর সীমা উক্ত কৃষ্ণসুন্দর অধিকারীর ভূমি।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগত্যর্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

এচ এম, কিশ,
বঙ্গদেশের গবর্ণমেন্টের একটিং সেক্রেটরী।

---

## জুডিশিয়াল ডিপার্টমেন্ট।

২৯০১ A নম্বর।

১৮৮১ সাল ২৭ জুন।—শ্রীযুত বাবু আশুতোষ আঢ্য ছুটী লওয়াতে শ্রীযুত বাবু গোপীকৃষ্ণ বন্দ্যোপাধ্যায় বি এল রঙ্গপুর জিলায় মুনসেফের কর্ম্ম করিতে নিযুক্ত হইয়া সামান্যতঃ সদর মোকামে অবস্থাপিত হইবেন।

১৮৮১ সাল ৩০ জুন।—নিম্নলিখিত মহাশয়েরা বাকরগঞ্জ জিলার সদর মোকামে অবৈতনিক মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইয়া তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতা পাইলেন।

নবাব আশানুল্লার বাকরগঞ্জ ইষ্টেটের সুপারিন্টেণ্ডেণ্ট শ্রীযুত জে এচ, রাইলী সাহেব।

একটিং সিবিল চিকিৎসক সর্জন শ্রীযুত জি এ এফ হারিস সাহেব।

১৮৮১ সাল ১ জুলাই।—শ্রীযুত এস রুক্সন সাহেব হাবড়া জিলার অবৈতনিক মাজিষ্ট্রেটস্বরূপ স্বীয় পদ ত্যাগ করণার্থে যে পত্র পাঠান শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেব তাহা গ্রহণ করিলেন।

দিনাজপুরের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু উমাচরণ বন্দ্যোপাধ্যায়, ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৫২১ ধারামত ক্ষমতা পাইলেন।

১৮৮১ সাল ৪ জুলাই।—শ্রীযুত বাবু মহিমচন্দ্র ঘোষের ছুটী প্রযুক্ত অনুপস্থিতিকালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয় শ্রীযুত বাবু মহেন্দ্রনাথ দাস ঢাকা জিলায় মুনসেফের কর্ম্ম করিতে নিযুক্ত হইয়া সামান্যতঃ কালীগঞ্জে অবস্থাপিত হইবেন।

১৮৮১ সাল ৫ জুলাই।—বীরভূম জিলার অন্তর্গত বোলপুরের মুনসেফ শ্রীযুত বাবু কান্তিচন্দ্র ভাদুড়ী ময়মনসিংহ জিলার অন্তর্গত নেত্রকোণার মুনসেফের পদে নিযুক্ত হইলেন।

শ্রীযুত বাবু কান্তিচন্দ্র ভাদুড়ী নেত্রকোণা মুনসেফীর স্থান সীমার মধ্যে ছোট আদালতের বিচার্য্য ৫০৲ টাকা মূল্যের মোকদ্দমার বিচার করণার্থে ছোট আদালতের জজের ক্ষমতা পাইলেন।

ময়মনসিংহ জিলার অন্তর্গত নেত্রকোণার ছুটী প্রাপ্ত মুনসেফ শ্রীযুত বাবু গোবিন্দচন্দ্র বসু বীরভূম জিলার অন্তর্গত বোলপুরের মুনসেফের পদে নিযুক্ত হইলেন।

ত্রিপুরা জিলার অন্তর্গত কসবা নুরনগরের ছুটী প্রাপ্ত মুনসেফ শ্রীযুত বাবু উপেন্দ্রনাথ ঘোষ নদীয়া জিলার অন্তর্গত কুষ্টিয়ার মুনসেফের পদে নিযুক্ত হইলেন।

নদীয়া জিলার অন্তর্গত কুষ্টিয়ার মুনসেফ শ্রীযুত বাবু বিহারিলাল বন্দ্যোপাধ্যায় ত্রিপুরা জিলার অন্তর্গত কসবা নুরনগরের মুনসেফের পদে নিযুক্ত হইলেন।

মুনসেফদের ছুটী।—১৮৮১ সাল ৩০ জুন।—ঢাকা জিলার অন্তর্গত কালীগঞ্জের দ্বিতীয় মুনসেফ শ্রীযুত বাবু মহিমচন্দ্র ঘোষ ১৮৮১ সালের ১ জুলাই অবধি অথবা তাহার পর যে তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৩ অধ্যায়ের ১২৯ ধারামতে ছয় মাসের ছুটী পাইলেন।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই।]

Baboo Shyam Kishore Bose Moonsif of Chintamon, in the district of Dinagepore is allowed leave of absence for two months, under Section 127 Chapter X of the Civil Leave Code in extension of the leave granted to him on the 1st June 1881

*The 4th July* 1881 —Baboo Denesh Chundra Roy, Second Moonsif of Gybanda, in the district of Rungpore, is allowed leave of absence for one month, under Section 72 1 of the Civil Leave Code, with effect from the 9th July 1881, or from such date as he may avail himself of it

Horace A Cockerell,
*Secy to the Govt of Bengal*

NOTIFICATION

*The 1st July* 1881 —Under the provisions of Clause *c* Section 197 of the Civil Procedure Code (Act X of 1877) the Lieutenant Governor vests all District Judges in Bengal with the power of appointing Commissioners to administer oaths on affidavits made under the said Code

Horace A Cockerell,
*Secy to the Govt of Bengal*

DECLARATION

*The 28th June* 1881 —Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose—viz, for a police station in the village of Shikarpore talook Shikarpore pergunnah Bykantpore zillah Julpigoree,—it is hereby declared that for the above purpose a piece of land measuring more or less, three bighas three cottahs, eight chittacks of standard measurement, bounded on the north by the Shikarpore Railway Station land, on the east by the road from Sunnyasee Haut to Rajgunge road and on the south and west by Dolo and Golamoo Nussyo's jote is required within the aforesaid village of Shikarpore

This declaration is made under the provisions of Section 6 of Act X of 1870

Horace A Cockerell
*Secy to the Govt of Bengal*

## PUBLIC WORKS DEPARTMENT,—BENGAL.

ESTABLISHMENT

*The 4th July* 1881

*No* 164 —*Posting* —With reference to notification No 161, dated 28th June 1881 Captain F W Joseph, Executive Engineer, Second Grade, is attached to the office of the Superintending Engineer Eastern Circle which he joined on the forenoon of the 28th ultimo

*No* 165 —*Notification* —Mr O C Lees, Assistant Engineer Second Grade Balasore Division, passed the Lower and Departmental Standard Examinations in native languages on the 4th and 6th April last respectively

*No* 166 —*Transfer* —Mr J P Cleghorn, Assistant Engineer, First Grade, is transferred in the interests of the public service from the Arrah to the Buxar Division, which he joined on the forenoon of the 15th ultimo

*No* 167 —*Notifications* —Mr A G Bremner, Assistant Engineer, First Grade, Julpigori Division availed himself on the afternoon of the 21st ultimo, of the privilege leave granted him in Notification No 125, dated 9th June 1881

*No* 168 —With reference to the orders marginally noted, Baboo Prosono Coomar Duneary, Assistant Engineer, Second Grade Hazaribagh Division, availed himself of the privilege leave granted him on the afternoon of the 4th ultimo, and returned to duty on the forenoon of the 10th idem

No 126 dated 10th June 1881
146 dated 20th June 1881

[*Government Gazette*, 12th July 1881

দিনাজপুর জিলার অন্তর্গত চিন্তামনের মুনসেফ শ্রীযুক্ত বাবু শ্যামকিশোর বসু ১৮৮১ সালের ১ জুনে যে ছুটী পান তদতিরিক্ত সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ১০ অধ্যায়ের ১২৭ ধারামতে দুই মাসের ছুটী পাইলেন।

১৮৮১ সাল ৪ জুলাই।—রঙ্গপুর জিলার অন্তর্গত গাইবান্ধার দ্বিতীয় মুনসেফ শ্রীযুক্ত বাবু দিনেশচন্দ্র রায় ১৮৮১ সালের ৯ জুলাই অবধি অথবা তাহার পর যে তারিখে ছুটী গ্রহণ করেন তদবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৭২-১ ধারামতে এক মাসের ছুটী পাইলেন।

হরেস এ, কক্রেল
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

১৮৮১ সাল ১ জুলাই।—শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেব ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ১৮৭৭ সালের ১০ আইনের ১৯৭ ধারার (গ) প্রকরণের বিধানমতে সকল জিলার জজ সাহেব দিগকে আফিডেবিটক্রমে শপথ করাইবার নিমিত্ত কমিশ্যনর নিযুক্ত করিবার ক্ষমতা দিলেন।

হরেস এ কক্রেল।
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

বিজ্ঞাপন।

৮৮১ সাল ২৮ জুন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ জলপাইগুড়ি জিলার অন্তর্গত বৈকুণ্ঠপুর পরগনার শীকারপুর তালুকের শীকারপুর গ্রামে পোলীস থানা করিবার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্ত্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এই কথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্ত উক্ত শীকারপুর গ্রামে কমিমতে ন্যূনাধিক ৩/৩॥ ছটাক পরিমিত এক খণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তর সীমা শীকারপুর রেলওয়ে ষ্টেশনের ভূমি, পূর্ব্বসীমা সন্ন্যাসীহাট অবধি রাজগঞ্জ পথ পর্য্যন্ত পথ, দক্ষিণ ও পশ্চিম সীমা দোলো ও দোলায় মেহার যোত।

১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

হরেস এ, কক্রেল,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের সেক্রেটরী।

---

## বঙ্গদেশের পবলিক ওর্কস ডিপার্টমেণ্ট।

নিযুক্ততা বিষয়ক।

১৮৮১ সাল ৪ জুলাই।

১৬৪ নম্বর।—অবস্থিতির কথা।— ১৮৮১ সালের ২৮ জুনের ১৬১ নং বিজ্ঞাপনোপলক্ষে দ্বিতীয় শ্রেণীর একজেকিটিব ইঞ্জিনিয়র কাপ্তান শ্রীযুক্ত এফ, ডবলি উ, জোনেস সাহেব পূর্ব্ব চক্রের সুপরিণ্টেণ্ডিং ইঞ্জিনিয়রের আফিসে নিযুক্ত হইয়া গত মাসের ২৮ তারিখের পূর্ব্বাহ্ণে তথায় কর্ম্ম গ্রহণ করেন।

১৬৫ নম্বর।—বিজ্ঞাপন।—বালেশ্বর খণ্ডের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত ও, সি, লীস সাহেব গত আপ্রিল মাসের ক্রমান্বয়ে ৪ ও ৯ তারিখে এদেশীয় ভাষার নিম্নতর ও কার্য্য বিভাগ সংক্রান্ত কথিমত পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছেন।

১৬৬ নম্বর।—স্থানান্তরে প্রেরণ।—প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত জে পি, ক্রেবর্ণ সাহেব রাজকার্য্যের স্বার্থের নিমিত্তে আরাখণ্ড হইতে বক্সার খণ্ডে প্রেরিত হইয়া গত মাসের ১৫ তারিখের পূর্ব্বাহ্ণে তথায় কর্ম্ম গ্রহণ করেন।

১৬৭ নম্বর।—বিজ্ঞাপন।—জলপাইগুড়ি খণ্ডের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত এ, পি, ক্রেমনর সাহেব ১৮৮১ সালের ৯ জুনের ১২৫ নং বিজ্ঞাপনক্রমে যে অনুগ্রহের ছুটী পান তাহা গত মাসের ২১ তারিখের অপরাহ্ণে গ্রহণ করিলেন।

১৬৮ নম্বর।—পার্শ্বলিখিত আজ্ঞার উপলক্ষে হাজারিবাগ খণ্ডের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত বাবু প্রসন্নকুমার দলিয়ারী অনুগ্রহের যে ছুটী পান তাহা গত মাসের ৪ তারিখের অপরাহ্ণে গ্রহণ করিয়া ঐ মাসের ১৫ তারিখের পূর্ব্বাহ্ণে কর্ম্মে প্রত্যাগমন করিয়াছেন।

১৮৮১ সালের ১০ জুনের ১২৯ নং।
১৮৮১ সালের ৯ জুনের ১৩৬ নং।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই।]

*No* 169—With reference to Notification No 140 of the 14th ultimo, Mr R B Buckley, Executive Engineer, Second Grade, made over charge of the Buxar Division to Mr J P Scotland, Executive Engineer, Fourth Grade, temporary rank, on the afternoon of the 22nd idem

*No* 170—With reference to Notification No 147, dated 20th June 1881, Mr F B Claudet Assistant Engineer Second Grade, joined the Julpigori Division on the forenoon of the 24th ultimo

*No* 171—Mr K H Stephen, Assistant Engineer, Second Grade, Gunduck Division, passed the Departmental Standard Examination in native languages on the 29th ultimo

*No* 172—Mr T Beatty, Executive Engineer, Second Grade, returned to duty from privilege leave and took over charge of the Nuddea Rivers Division from Mr G J R Leeson on the afternoon of the 24th ultimo

*No* 173—*Leave*—Mr S Finney, Assistant Engineer, First Grade, Northern Bengal State Railway, is granted one month's privilege leave in extension of the leave granted him in Notification No 106 of the 30th May 1881

CIVIL BUILDINGS

*The 4th July* 1881

*No* 174—*Declaration*—Whereas it appears to the Lieutenant Governor of Bengal that land is required to be taken by Government at the public expense for a public purpose viz for constructing two court houses and record rooms for the moonsifs of Khulna, in the village of Helatolla pergunnah Khalispore, zillah Jessore, it is hereby declared that for the above purpose a piece of land measuring, more or less, 4 beegahs 15 cottahs 10 chittacks of standard measurement bounded on the Strand road on the bank of the Bhyrub river, on the south by the present moonsif's lodging house, on the east by the road leading from the Jessore road to the Strand road, and Ramnagur zemindar's cutcherry house, and on the west by the lodging house at present occupied by the moonsif's sheristadar Baboo Tarani Churn Ghosh, and pleader Baboo Kalinath Mookerjee is required within the aforesaid village of Helatolla

This declaration is made, under the provisions of section 6 of Act X of 1870 to all whom it may concern

*The 5th July* 1881

*No* 175—*Posting*—With reference to the Government of India Public Works Department Notification No 185 dated the 13th May last Mr J Barron, Executive Engineer Third Grade, is posted to the Sone Circle and will, until further orders be attached to the office of the Superintending Engineer

G F F S NEILL *Major*, M S C
*Asst Secy to the Govt of Bengal,*
*P W Dept*

১৬৯ নম্বর —গত মাসের ১৪ তারিখের ১৪ নং বিজ্ঞাপনোপলক্ষে দ্বিতীয় শ্রেণীর একসেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুক্ত আর, বি, বকলে সাহেব ঐ মাসের ২২ তারিখের অপরাহ্নে চতুর্থ শ্রেণীর কিয়ৎকালীন একজেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুক্ত জে, পি, ফটলাও সাহেবের পুতি বজার খণ্ডের কর্ম্মের ভারার্পণ করিলেন।

১৭০ নম্বর।—১৮৮১ সালের ২০ জুনের ১৫৭ নং বিজ্ঞাপনোপলক্ষে দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত এফ, বি, ক্লাওেট সাহেব, গত মাসের ২৪ তারিখের অপরাহ্নে জলপাইগুড়ি খণ্ডে কর্ম্ম গ্রহণ করিলেন।

১৭১ নম্বর।—পাবনা খণ্ডের দ্বিতীয় শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত কে, এচ ষ্টীফন সাহেব গত মাসের ২৯ তারিখে এতদ্দেশীয় ভাষার কার্য্য বিভাগ সংক্রান্ত কথিমত পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছেন।

১৭২ নম্বর।—দ্বিতীয় শ্রেণীর একজেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুক্ত টি, বিয়াকী সাহেব অনুগ্রহের ছুটী হইতে প্রত্যাগমন করিয়া শ্রীযুক্ত জে জি আর, লীলন সাহেবের স্থানে গত মাসের ২৪ তারিখের অপরাহ্নে নদীয়ার নদী খণ্ডের কর্ম্মের ভার গ্রহণ করিলেন।

১৭৩ নম্বর।—ছুটী।—বঙ্গদেশের উত্তর দিকের ষ্টেট রেলওয়ের প্রথম শ্রেণীর আসিষ্টাণ্ট ইঞ্জিনিয়র শ্রীযুক্ত এস, ফিনে সাহেব ১৮৮১ সালের ৩০ মের ১০৬ নং বিজ্ঞাপনক্রমে যে ছুটী পান তদতিরিক্ত এক মাসের অনুগ্রহের ছুটী পাইলেন।

সিবিল অট্টালিকা বিষয়ক।

১৮৮১ সাল ৪ জুলাই।

১৭৪ নম্বর। বিজ্ঞাপন।—রাজকীয় কার্য্যের নিমিত্তে অর্থাৎ যশোহর জিলার অন্তর্গত খালিসপুর পরগনার বেলাটোলা গ্রামে খুলনার মুনসেফের নিমিত্ত দুই কাছারীঘর ও মহাফেজখানা প্রস্তুত করিবার জন্যে রাজকীয় অর্থব্যয়ে গবর্ণমেণ্ট কর্তৃক ভূমি লওয়া আবশ্যক, বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের নিকট এইকথা প্রকাশ হওয়াতে এই সংবাদ দেওয়া গেল। পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্তে উক্ত বেলাটোলা গ্রামে কমিবেশ ন্যূনাধিক ৪৫০ ।।৵ ছটাক পরিমিত একখণ্ড ভূমির প্রয়োজন। উক্ত ভূমির উত্তরসীমা ভৈরবনদের ধারের পথ, দক্ষিণসীমা বর্ত্তমান মুনসেফের বাসা বাড়ী পূর্ব্ব সীমা যশোহরের পথ হইতে রামনগরের জমীদারের কাছারী বাড়ি দিয়া নদীর ধারের পথ পর্য্যন্ত গাদি পথ। পশ্চিম সীমা মুনসেফের সিরিস্তাদার শ্রীযুত বাবু তারিণীচরণ ঘোষ ও উকীল শ্রীযুক্ত বাবু কালীনাথ মুখোপাধ্যায়ের এইক্ষণকার বাসাবাড়ী।

উক্ত ভূমিতে যাঁহাদের সম্পর্ক থাকে তাঁহাদের অবগতার্থে ১৮৭০ সালের ১০ আইনের ৬ ধারার বিধানমতে এই সংবাদ দেওয়া গেল।

১৮৮১ সাল ৫ জুলাই।

১৭৫ নম্বর।—অবস্থিতির কথা।—পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে ভারতবর্ষীয় গবর্ণরমেণ্টের গত মে মাসের ১৩ তারিখের ১৮৫ নং বিজ্ঞাপনোপলক্ষে তৃতীয় শ্রেণীর একসেকিউটিব ইঞ্জিনিয়র শ্রীযুক্ত জে বারো সাহেব, সোণ চক্রে অবস্থাপিত হইলেন, ও যাবৎ অন্য আজ্ঞা না হয়, সুপরিণ্টেণ্ডিং ইঞ্জিনিয়রের আফিসে নিযুক্ত থাকিবেন।

জি, এফ, ই এল, নীল, মেজর এম, এস, সি,
পবলিক ওর্কস ডিপার্টমেণ্টে,
বঙ্গদেশের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটরী।



# গবর্ণমেণ্ট গেজেট


মঙ্গলবার ১৮৮১ সাল ১২ জুলাই।


## চতুর্থ খণ্ড।

[দ্বিতীয়বার প্রকাশিত।]

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

---

## ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

রাজধানী নগর সমূহে সংস্থাপিত ছোট আদালত সংক্রান্ত আইন সংগ্রহ ও সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি নিম্নস্বাক্ষরকারী সিলেক্ট কমিটির মেম্বর আমাদের হস্তে অর্পিত হয়। আমরা তৎসম্বন্ধে এই রিপোর্ট করিতেছি যে, আমরা উক্ত পাণ্ডুলিপি ও পার্শ্বলিখিত কাগজপত্র বিবেচনা করিয়া দেখিয়াছি।

বোম্বাই গবর্ণমেণ্টের একটিং ছোট সেক্রেটরী সাহেবের ১৮৮০ সালের ৯ নবেম্বরের ৭৫১৯নং পত্র ও তৎসহিত কাগজ পত্র [১নং কাগজপত্র]।

মান্দ্রাজ গবর্ণমেণ্টের চীফ সেক্রেটরী সাহেবের ১৮৮০ সালের ২ নবেম্বরের ২৫২৪ নং পত্র ও তৎসহিত কাগজ পত্র [২নং কাগজপত্র]।

মান্দ্রাজ গবর্ণমেণ্টের চীফ সেক্রেটরী সাহেবের ১৮৮০ সালের ১৭ নবেম্বরের ২৬৬২ নং পত্র ও তৎসহিত কাগজপত্র [৩নং কাগজপত্র]।

বোম্বাই হাই কোর্টের উকীল ডি, নীনী সাহেবের ৮৮০ সালের ২৬ নবেম্বরের পত্র [৪নং কাগজপত্র।]

কলিকাতা হাই কোর্টের জজ মাম্যবর শ্রীযুক্ত জে, সিউএল হয়াইট সাহেবের ১৮৮০ সালের ১০ ডিসেম্বরের মন্তব্যলিপি [৫নং কাগজপত্র]।

বঙ্গদেশীয় গবর্ণমেণ্টের সেক্রেটরী সাহেবের ১৮৮১ সালের ৭ জানুয়ারির ৬৭ J নং পত্র ও তৎসহিত কাগজপত্র [৬নং কাগজপত্র]।

কলিকাতা হাই কোর্টের রেজেষ্ট্রার শ্রীযুক্ত জে, ক্রাফর্ড সাহেবের ১৮৭৯ সালের ৩০ মের ৯৭০ নং পত্র [৭নং কাগজ পত্র]।

উক্ত সাহেবের ১৮৮১ সালের ৫ ফেব্রুয়ারির ২৭৯ নং পত্র [৭নং কাগজপত্র]।

কলিকাতা হাই কোর্টের ব্যারিষ্টার শ্রীযুক্ত এচ, জে, রিভেন্স সাহেবের ১৮৮১ সালের ১০ ফেব্রুয়ারির পত্র ও তৎসহিত কাগজপত্র [৮নং কাগজপত্র]।

২। হাই কোর্টের আপীলী বিচারাধিপত্যের অধীন আদালত সমূহের উপর হাই কোর্ট বিষয়ক আইনের ১৫ ধারামতে হাই কোর্টের যে ক্ষমতা আছে পাণ্ডুলিপির ৬ ধারার একটি প্রকরণ যোগ করিয়া আমরা ছোট আদালতের উপর হাই কোর্টের সেই ক্ষমতা করিয়া দিয়াছি।

৩। আমরা জজদের নিয়োগ সংক্রান্ত ৭ ধারা পরিবর্তন করিয়া বিধান করিয়াছি যে জজদের অন্যূন এক তৃতীয়াংশ কোন হাই কোর্টের আডবোকেট হইবেন। আমরা বিবেচনা করি যে, হাই কোর্টের আডবোকেট দল হইতে ছোট আদালতের ব্যারিষ্টার জজদিগকে মনোনীত করা উচিত, কারণ তাঁহারা এদেশ সম্বন্ধে কিঞ্চিৎ অভিজ্ঞতা লাভ করিয়াছেন এরূপ কল্পনা করা যায়।

৪। পাণ্ডুলিপি যখন প্রথমে উপস্থিত করা যায়, তাহাতে জজদের পদ ও মর্য্যাদা তাঁহাদের নিয়োগ বিষয়ক জ্যেষ্ঠতা সাপেক্ষ ছিল। এই নিয়ম চলিত না, কারণ দেখা যাইতেছে যে আদালতের প্রত্যেক বিচারাসনের বিশেষ পদ ও বেতন আছে এবং কর্ম্ম প্রার্থিদের গুণ বিবেচনা করিয়া তাঁহাদিগকে আদালতের বিশেষ বিচারাসন দেওয়া যায়। এই নিমিত্ত নিয়োগ যে তারিখেই করা যাউক না নিয়ত দ্বিতীয় জজের পদ তৃতীয় জজের পদ অপেক্ষা উচ্চতর, তৃতীয় জজের পদ চতুর্থ জজের পদ অপেক্ষা উচ্চতর হওয়া উচিত, ইত্যাদি। এই কারণে আমরা চীফ জজ সর্ব্বোচ্চ পদস্থ হইবেন ৮ ধারায় এই বিধান করিয়া অবশিষ্ট জজদের পদ স্থানীয় গবর্ণমেণ্ট ধার্য্য করিতে পারিবেন, এই মর্ম্মের কথা সন্নিবেশ করিয়াছি।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই।]

৫। প্রথম উপস্থিত করা পাণ্ডুলিপিতে ছোট আদালতের যেরূপ সংগঠন ছিল, তাহাতে আমরা আর একটি পরিবর্ত্তন করিয়াছি। যে কর্ম্ম একজন লোকে করিলে ভাল হয় বলিয়া আমাদের বোধ হইয়াছে, তদ্রূপ কতকগুলি কর্ম্ম করিবার ক্ষমতা আদালতের হস্তে না রাখিয়া চীফ জজের প্রতি অর্পণ করা গিয়াছে (৩ ধারা এবং ৬১ ও ৬২ ধারা দেখ)।

৬। পাণ্ডুলিপির এই অংশে আর কেবল এই সংশোধনটি উল্লেখ করা প্রয়োজন যে, একজন রেজিষ্ট্রার নিয়োগের বিধান করিয়া ১৩ ধারার একটি প্রকরণ যোগ করা গিয়াছে এবং ২০, টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমায় তাঁহাকে বিচারাধিপত্য দিবার ক্ষমতা স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি অর্পণ করিয়া একটি ধারা (১৪ ধারা) সন্নিবেশ করা গিয়াছে। বঙ্গদেশের গবর্ণমেণ্টের অনুরোধক্রমে এই সংশোধনটি করা গিয়াছে, মফঃসলের ছোট আদালত বিষয়ক ৮৬৫ সালের ১১ আইনে ইহার নজীর আছে।

৭। মোকদ্দমার বিচারাধিপত্য সংক্রান্ত অধ্যায়ের প্রতি এক্ষণে দৃষ্টি নিক্ষেপ করিলে, আমরা প্রথম যে পরিবর্ত্তন করিয়াছি তাহা প্রথম উপস্থিত করা পাণ্ডুলিপির ৬ ধারার তুল্য সংশোধিত পাণ্ডুলিপির ১৮ ধারায় লক্ষিত হইবে। প্রথমে ঐ ধারা যেরূপ ছিল তাহা করিবার হেতু অভিপ্রায় ও হেতুর বর্ণনাপত্রের ৭ ধারায় নিম্নলিখিত প্রকারে নির্দ্দিষ্ট হয় —

" ৮৫০ সালের ৯ আইনে ঐ আদালতের প্রতি ৫০০ টাকা মূল্য পর্য্যন্ত বিচারাধিপত্য অর্পণ করিয়া তদনুসারে কার্য্য করিবার এই নিয়ম করা হয় যে যে প্রতিবাদিরা বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে বাস করে বা কর্ম্ম চালায় কেবল তাহারাই উক্ত বিচারাধিপত্যাধীন হইবে। পক্ষান্তরে ১৮৬৪ সালের ২৬ আইনে ৫০০ টাকা অবধি ১০০০ টাকা পর্য্যন্ত বিচারাধিপত্যদান কালে তদনুসারে কার্য্য করিবার আর একটী হেতু প্রদত্ত হয় অর্থাৎ বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে মোকদ্দমার হেতু উত্থিত হওয়া। যে সকল কর্ত্তৃপক্ষের পরামর্শ জিজ্ঞাসা করা গিয়াছে তাঁহাদের অধিকাংশের মত এই যে, বিচারাধিপত্যের মূল সর্ব্বপ্রকার মূল্যের মোকদ্দমায় একই হওয়া উচিত। অন্য দিকে কেহ২ আবার এরূপ আশঙ্কা প্রকাশ করিয়াছেন যে কোন রূপ সীমা নির্দ্ধারণ করিয়া না দিলে দূরদেশবাসী প্রতিবাদির বিরুদ্ধে অল্প মূল্যের মোকদ্দমা উপস্থিত করিবার ক্ষমতার অপব্যবহার হইতে পারে। মান্দ্রাজের হাই কোর্টের জজেরা ও শ্রীযুক্ত বউল্ড সাহেব যে মত অবলম্বন করিয়াছেন তাহাই যথার্থ বলিয়া বোধ হয়, অর্থাৎ এই বিষয়ে হাই কোর্টের ও ছোট আদালতের মধ্যে কোন প্রভেদ থাকা উচিত নহে সুতরাং পাণ্ডুলিপি এরূপে প্রস্তুত করা গিয়াছে যে, পেটেণ্টপত্রক্রমে হাই কোর্টের যেরূপ বিচারাধিপত্য আছে এই বিষয়ে ছোট আদালতের প্রতি ঠিক সেইরূপ বিচারাধিপত্য প্রদত্ত হইয়াছে।

দূরদেশবাসী প্রতিবাদির বিরুদ্ধে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করিবার ক্ষমতা সম্বন্ধে আবার আপত্তি উত্থাপিত হইয়াছে এবং আমরা এই আপত্তির বলবত্তা স্বীকার করিতে বাধ্য হইতেছি। এনিমিত্ত ঐ আদালতের স্থানীয় বিচারাধিপত্যের সীমার বাহিরে যে প্রতিবাদী বাস করেন তাঁহার বিরুদ্ধে মোকদ্দমা উপস্থিত করিবার প্রস্তাব থাকিলে আদালতের অনুমতি লইতে হইবে আমরা এই মর্ম্মের শব্দ সন্নিবেশ করিয়াছি, এবং মূল্যের প্রতি দৃষ্টি না রাখিয়া আমরা সকল মোকদ্দমায় এই বিধান খাটাইয়াছি। এই বিষয়ে ছোট আদালতের বিচারাধিপত্য হাই কোর্টের বিচারাধিপত্যের সমান করিবার মূল কল্পনা এইরূপে ভঙ্গ হওয়াতে, আমরা ঐ ধারার অবশিষ্টাংশ দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের তদ্রূপ বিধানের অনুযায়ী করা ভাল বিবেচনা করিয়াছি।

৮। পরবর্ত্তী ধারায় কএক শ্রেণীর মোকদ্দমা ছোট আদালতের বিচারাধিপত্যের বহির্ভূত করা গিয়াছে। আমরা "মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটরী সাহেবের বিরুদ্ধে মোকদ্দমা" বিষয়ক ঐ ধারার দ্বিতীয় প্রকরণ উঠাইয়া দিয়াছি। কারণ ইহার সম্বন্ধে সাধারণত আপত্তি আছে দেখা যায়, এবং আমরা নিম্নলিখিত প্রকরণগুলি যোগ করিয়াছি।—

(১) সাধারণত চুক্তিমত বিশেষ কার্য্য করিবার কিম্বা চুক্তি অসিদ্ধ করিবার মোকদ্দমা (পাণ্ডুলিপি যে আকারে প্রথম উপস্থিত হয়, তাহাতে স্থাবর সম্পত্তি সংক্রান্ত চুক্তি বিষয়ক এরূপ মোকদ্দমা বাদ দেওয়া হইয়াছিল)

(২) বিদ্বেষ জনিত অভিযোগ নিমিত্ত ক্ষতিপূরণ পাইবার মোকদ্দমা

(৩) নিদর্শনপত্র রহিত বা সংশোধন করিবার মোকদ্দমা,

(৪) সমুদ্রগামী জাহাজের উপর সাধারণ গড়পড়তা ও বিমা সংক্রান্ত মোকদ্দমা,

(৫) সমুদ্রপথে জাহাজে২ ধাক্কা লাগিলে ক্ষতিপূরণ পাইবার মোকদ্দমা,

(৬) পেটেণ্ট বা গ্রন্থস্বত্ব বা ব্যবসায়ির চিহ্ন সম্বন্ধীয় নিয়ম ভঙ্গ নিমিত্ত ক্ষতিপূরণ পাইবার মোকদ্দমা,

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই।]

(৭) অংশিত্ব বিলোপের নিমিত্ত কিম্বা অংশিত্ব সংক্রান্ত কারবারের হিসাব নিমিত্ত মোকদ্দমা,

(৮) কেবল স্বত্বনির্ণায়ক ডিক্রীর নিমিত্ত মোকদ্দমা,

(৯) ধর্ম্মসংক্রান্ত ক্রিয়া কাণ্ড ঘটিত প্রশ্নের নিষ্পত্তির উপর বাদির দাওয়া যে মোকদ্দমার নির্ভর রাখে সেই মোকদ্দমা,

(১০) পৈতৃক পদ পাইবার মোকদ্দমা,

(১১) স্বাধীন রাজা বা শাসনকারী সর্দারদের বিরুদ্ধে অথবা ভিন্নদেশীয় রাজদূতের বা রাজপ্রতিনিধির বিরুদ্ধে মোকদ্দমা।

এই সকল মোকদ্দমা ছোট আদালতের বিচারাধিপত্যের বহির্ভূত করিবার কারণ এত স্পষ্টই বুঝা যাইতেছে যে তাহা নির্দ্দেশ করিবার প্রয়োজন নাই।

৯। আমরা (নূতন) ২১ ধারার দ্বিতীয় প্রকরণটি উঠাইয়া দিয়াছি। ছোট আদালতের পরওয়ানার স্থলে ঐ আদালতের কোন কর্ম্মচারী অন্যায় কার্য্য করিলে তাহার বিরুদ্ধে যদি বাদী ছোট আদালতে না করিয়া হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিতে সঙ্কল্প করেন, তবে কোনং স্থলে খরচা পাইতে পারিবেন না, ঐ প্রকরণে এই বিধান ছিল। আমরা বিবেচনা করি যে এরূপ স্থলে বাদির সম্পূর্ণ স্বাধীনতা থাকা উচিত।

১০। আমরা (নূতন) ২২ ধারার শেষ ভাগও উঠাইয়া দিয়াছি। অন্যান্য যে স্থলে ছোট আদালতের বিচার্য্য মোকদ্দমা হাই কোর্টে উপস্থিত করা যায়, সেই স্থলে যেং হেতুতে জজ খরচা দিবার সর্টিফিকেট দিতে পারিবেন ঐ ভাগে তাহার নির্দ্দেশ ছিল। আমরা বিবেচনা করি যে এ বিষয় সম্পূর্ণরূপে জজের স্বেচ্ছাধীন থাকা উচিত।

১১। পরে মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক ৫ অধ্যায় লইয়া আমরা বলিতে চাই যে ছোট আদালতে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের অনেকাংশ খাটান বিষয়ক ঐ অধ্যায়ের প্রথম ধারার বিরুদ্ধে যেং আপত্তি উত্থাপিত হইয়াছে আমরা তৎসমুদয় অতি সাবধানে বিবেচনা করিয়া দেখিয়াছি।

যে সকল শ্রেণীর লোকদের প্রায় সর্ব্বদাই সামান্য রকমের মোকদ্দমায় বাদী স্বরূপ উপস্থিত হইতে হয়, এই সকল আপত্তি সাধারণের নিকট হইতে যত দূর আসিয়াছে প্রধানত উক্ত শ্রেণীর লোকদিগের নিকট হইতেই উঠিয়াছে, এবং আমরা বেশ বুঝিতে পারিতেছি এই ভাবিয়া তাঁহাদের আশঙ্কা হইয়াছে যে নিয়মিত কার্য্য প্রণালীর এত অধিক অংশ ছোট আদালতের মোকদ্দমায় খাটাইলে গোলযোগ ও বিলম্ব হইবে। কিন্তু ইহা স্মরণ রাখা উচিত যে ঐরূপে যে সকল বিধান বর্ত্তান গিয়াছে তাহার অধিকাংশই কেবল ব্যতিরেকস্থলে প্রযুজ্য এবং আমরা বিবেচনা করি যে চলিত মোকদ্দমায় যেং বিধান প্রয়োগ করিতে হইবে কেহ তাহাদের সূত্র অনু সরণ করিলে দেখিতে পাইবেন যে কার্য্যপ্রণালীটি অত্যন্ত সরল। অধিকন্তু আমরা দেখিতেছি যে উক্ত আইনের অনেক অংশ প্রকৃত প্রস্তাবে কিয়ৎকাল হইতে মান্দ্রাজের ছোট আদালতে চলিত আছে এবং স্থিতিরীতি বিষয়ক বৃত্তান্ত দৃষ্টে জানা যাইতেছে যে তথাকার প্রত্যেক জজ যে পরিমাণ কর্ম্ম করিয়া থাকেন তাহা কলিকাতার ও বোম্বাইয়ের ছোট আদালতের কর্ম্মাপেক্ষা কম নহে, আরো আমরা দেখিতেছি যে কলিকাতার ছোট আদালতের জজেরাই বিশেষ কিছু পরিবর্ত্তন না করিয়া এই আইনের দ্বিতীয় তফসীলের অন্তর্গত অধিকাংশ ধারাই প্রয়োগ করিবার প্রস্তাব করেন।

১২। সে যাহা হউক, আমরা ব্যক্ত আশঙ্কার প্রতি দৃষ্টি রাখিয়া তফসীলের দফা দফা পরীক্ষা করিয়া দেখিয়া কিয়দংশ বাদ দিয়াছি, তন্মধ্যে আবেদনপত্রের সহিত আবেদনপত্রের বা সংক্ষেপ বর্ণনাপত্রের নকল দিবার আদেশসূচক বিধান, এবং প্রকাশ করণ সংক্রান্ত ও বিচার লিখিয়া দিতে হইবার বিধান ও পাপরের মোক দ্দমা বিষয়ক সমুদয় অধ্যায়টি।

অধিকন্তু আমরা জজদের কর্ম্ম ভার কমাইবার উদ্দেশে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৬৩৭ ধারার আদর্শে পাণ্ডুলিপির মধ্যে একটি ধারা (৩৫ ধারা) সন্নিবেশ করিয়াছি। উহাতে ছোট আদালতে প্রতি এরূপ ক্ষমতা দেওয়া গিয়াছে যে যাহা বিচার সম্পর্কীয় নয় বা বিচার সম্পর্কীয় কার্য্যের মত তাহা উক্ত আইনে জজের দ্বারা করিবার আদেশ থাকিলেও আমলা দ্বারা করা যাইতে পারিবে। আমরা বিবেচনা করি যে কার্য্যপ্রণালী এক্ষণে যেরূপ স্থিরীকৃত হইল তাহা অনিষ্টকর না হইয়া যত দূর সরল হইতে পারে হইয়াছে এবং অধিকাংশ মোকদ্দমাকারী ব্যক্তিই এইরূপ চাহে।

১৩। আমরা একটি ধারা যোগ করিয়া বিধান করিয়াছি যে, যে উপকার প্রার্থনা হয় তাহা পাইবার স্বত্ব কিম্বা যে উপকার প্রার্থনা না হয় তাহার স্বত্বাভাব ভিন্ন অন্য কোন বিষয়ে এই আইনমত কোন নিষ্পত্তি সিদ্ধান্ত হইবে না। পূর্ব্বনিষ্পত্তি সংক্রান্ত মত এই বিধানদ্বারে অনেক পরিমাণে কর্ত্তিত হওয়াতে, নিঃসন্দেহ দেশী লোকেরা যে

সকল প্রশ্ন একবার সাবধানে বিবেচনা করিয়া দেখিয়া উৎকৃষ্টরূপে নিষ্পত্তি করা গিয়াছে তাহা আবার তুলিতে পারিবে , কিন্তু বহুমূল্য সম্পত্তির স্বত্ব ঘটিত কঠিন প্রশ্ন ও বহু বিস্তীর্ণ ব্যাপার নির্ণায়ক জটিল বিবাদ স্থল সম্বন্ধে প্রথম যে কোন সামান্য মোকদ্দমা উপস্থিত হয় এই আইন সদৃশ কোন আইনমতে চূড়ান্ত নিষ্পত্তি হইয়া যাইবে এরূপ আশঙ্কাপেক্ষা পূর্ব্বনিষ্পন্ন বিষয়ের কথা তুলা আমাদের বিবেচনায় ভয়াবহ বোধ হয় না।

১৪। যেং স্থলে বাদি সম্পূর্ণরূপ হারে না, কিন্তু আপনার দাওয়ার সম্পূর্ণরূপ টাকা পায় না এবং যেং স্থলে ডিক্রীজারীক্রমে সম্পত্তির ক্রোক সম্বন্ধে অমূলক আপত্তি উত্থাপিত হয়, সেইং স্থলের প্রতি আমরা ( নূতন ) ২৭ ধারা বর্ত্তাইয়াছি।

১৫। ৩০ ধারাটি নূতন। যাহা কিছু ভূমিতে সংলগ্ন করিয়া রাখা হয় তাহা স্থানান্তর করিবার অধিকার সম্বন্ধে এদেশের বর্ত্তমান আইন প্রজাদের পক্ষে বিশেষ অনুকূল দেখা যায় কিন্তু ইংলণ্ডে যেং দ্রব্য "ফিক্সচর্স্ ফেশিয়াল" পরওয়ানা ক্রমে লওয়া যাইতে পারে, তাহাও হাই কোর্টে না গেলে ছোট আদালতের কোন ডিক্রীদার ঐ ডিক্রীজারী ক্রমে পাইতে পারেন না,বোধ হয়। অন্ততঃ এরূপ নিষ্পত্তি হইয়াছে যে, যদিও কলিকাতার প্রজারা খোলার ঘর উঠাইয়া লইয়া যাইতে পারে, তথাপি ছোট আদালতের ডিক্রী জারীক্রমে ঐ ঘর লওয়া যাইতে পারে না। ভূম্যধিকারিরা এটি কষ্টকর বলিয়া অনুযোগ করেন, এবং আমাদের বিবেচনায় তাঁহাদের অনুযোগ অযৌক্তিক নহে। কিন্তু আমাদের মতে প্রতিকার এই বিশেষ স্থলেই আবদ্ধ রাখা উচিত নহে। এই নিমিত্ত আমরা বিধান করিয়াছি যে প্রজাই স্বত্বে থাকিতে থাকিতে প্রজা যে কোন দ্রব্য স্থানান্তর করিতে পারে, তাহা অন্যবিধ সম্পত্তির ন্যায় তাঁহার বিরুদ্ধে ডিক্রী জারীক্রমে লওয়া যাইতে পারিবে।

১৬। আমরা কলিকাতার ছোট আদালতের জজদের অনুরোধক্রমে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৩০ ধারার শেষাংশের পরিবর্ত্তে একটি ধারা ( ২৮ ধারা ) দিয়া বিধান করিয়াছি যে, যে তারিখে ডিক্রী করা যায় সেই তারিখ অবধি ৩ বৎসর গত হইলে পর ছোট আদালতের কোন ডিক্রী জারী করা যাইবে না কিন্তু ডিক্রীমত খাতক বলে ছলে তিনবৎসরের মধ্য ডিক্রীজারী করিতে না দিলে, এই নিয়ম খাটিবে না।

১৭। আমরা পাণ্ডুলিপির ৩৪ ধারায় ১৮৫০ সালের ৯ আইনের ৩১ ধারা পুনঃসন্নিবেশ করিয়াছি, ঐ ধারায় বেতন জন্য কিম্বা ঠিকা কাজ বা চাকরস্বরূপ কর্ম্মজন্য ৫০০৲ টাকার অনধিক টাকা নাবালগের পাওনা থাকিলে সে পূর্ণবয়স্ক ব্যক্তির ন্যায় তাহা পাইবার নিমিত্ত নালিশ করিতে পারিবে, এইরূপ অনুমতি আছে, কিন্তু যে স্থলে চুক্তি বিষয়ক আইনের ৭০ ধারামতে ঐ টাকা পাওনা হয় ভ্রান্তিনিবারণার্থে আমরা কেবল সেই স্থলেই স্পষ্ট বাক্যে এই বিধান খাটাইয়াছি, আমাদের বিশ্বাস এই যে কেবল উক্ত আইন ক্রমেই নাবালগে একণে ঐরূপ টাকা পাইবার অধিকার প্রাপ্ত হয়।

১৮। কার্য্যপ্রণালী সম্বন্ধীয় অধ্যায়ে আর একটি উল্লেখযোগ্য সংশোধন আছে। কএকটী ধারা (৩৬ অবধি ৩৮ পর্য্যন্ত ধারা) সন্নিবেশ করিয়া ১৪ ধারামত রেজিষ্ট্রারের উপর যে বিচারাধিপত্য অর্পণ করা যাইতে পারিবে তদনুসারে কার্য্য হইবার বিধান করা গিয়াছে।

১৯। আমরা একটি নূতন অধ্যায় (৬ অধ্যায়) সন্নিবেশ করিয়া, তন্মধ্যে নূতন বিচার হইবার বিধান বিষয়ক ধারা এবং ৫০০৲ টাকার অধিক মূল্যের মোকদ্দমার হাই কোর্টে উপস্থিত করা মোকদ্দমার ন্যায় ঐ কোর্টে পুনর্ব্বার শুনানী হইবার প্রণালী সংস্থাপক আর কএকটি ধারা দিয়াছি। এই ধারাগুলি শ্রীযুক্ত কেনেডী সাহেব প্রস্তাব করেন, এবং এগুলি আয়র্লণ্ডের দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক মহারাণী বিক্টোরিয়ার ১৪ ও ১৫ বৎসরের আইনের ৫৭ অধ্যায়ের বিধান মূলক, এই ধারাগুলির সম্বন্ধে এই সুবিধা আছে যে, যে স্থলে অবিচার হয়, নিম্ন আদালতে বিস্তারিত রূপে সাক্ষ্য লিপিবদ্ধ হইবার প্রয়োজন না হইয়াও আপীলের পরিবর্ত্তে একটি ব্যবস্থা হয়।

২০। মোহরহীনবা ও প্রবেট বিষয়ক কোনং শ্রেণীর মোকদ্দমার যেং অধ্যায় ক্রমে ছোট আদালতের প্রতি বিচারাধিপত্য প্রদত্ত হইত সেইং অধ্যায় আমরা উঠাইয়া দিয়াছি, কারণ, আমাদের বিশ্বাস এই যে, জটিলতা ও কাঠিন্য নিবন্ধন যে সকল মোকদ্দমা হাই কোর্টে পাঠান উচিত ছোট আদালত যদি সেই সকল মোকদ্দমা না শুনেন, তবে হাই কোর্টের যে সময় বাঁচিবে তাহা অতি সামান্য। হাই কোর্টের একণে ঐরূপ অনেক ক্ষুদ্র কার্য্য করিতে হয় সন্দেহ নাই, কিন্তু ইহার অধিকাংশ উক্ত কোর্টের আফিসে হয়, এবং তাহাতে জজদের অল্পই সময় ব্যয় বা পরিশ্রম করিতে হয়।

প্রবেট ও ব্যবস্থাপকতাপত্র দিবার সম্বন্ধে আমরা ইহাও বলিতে পারি, আমাদের বিশ্বাস এই যে ১৮৮১ সালের ৯ আইনে সার্টিফিকেট প্রণালী যেরূপ বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে তাহাতে এই অভিপ্রেত উদ্দেশ্য অধিকতর সিদ্ধ হইবে।

২১। ব্যবহারাজীব নিয়োগ যুক্তিসিদ্ধ বলিয়া বোধ না হইলে, তাঁহাকে যে ফী দেওয়া যায় খরচাস্বরূপ তাহার আদায় নিবারণার্থে ৫৯ ধারা যে স্থলে বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য ২০ টাকার কম সেইস্থলেই আবদ্ধ রাখিয়াছি আমরা বুঝিতে পারিনা কেন, যে স্থলে অধিকতর টাকা লইয়া বিবাদ, সেই স্থলে খরচা দিবার সামান্য বিধির প্রয়োগ হইবে না।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই।]

২২। পরিশেষে আমরা ছোট আদালতে ব্যবহারজীবিদের আপনং কর্ম্ম নিষ্পন্নার্থ একটি (৭২) ধারা সন্নিবেশ করিয়াছি। ইহার প্রথম প্রকরণে বিধান আছে যে, হাই কোর্টের আড্‌বোকেট, আটর্নি ও উকীল ভিন্ন এবং এক্ষণে যাঁহারা ছোট আদালতের উকীল আছেন তদ্ভিন্ন কোন ব্যক্তি ছোট আদালতে উপস্থিত হইতে বাদপ্রতিবাদ করিতে বা কর্ম্ম করিতে পারিবেন না। যাঁহাদের কার্য্যস্থল কেবল ছোট আদালত হইবে, এরূপ একদল ভিন্ন শ্রেণীর ব্যবহারাজীব গ্রহণ করা আমরা বাঞ্ছনীয় বিবেচনা করি না এনিমিত্ত যে সকল উকীলদিগকে পূর্ব্বে গ্রহণ করা গিয়াছে তাঁহাদের স্বত্বে হস্তক্ষেপ না করিলেও আমরা অন্য লোক গ্রহণ করা বন্ধ করিতে চাই।

এক্ষণে প্রধান ছোট আদালতের প্রতি যে বর্দ্ধিত বিচারাধিকার প্রদত্ত হইল, তদনুসারে মোকদ্দমা শুনন সময়ে উকীলস্বরূপ মোকদ্দমা চালাইবার স্বত্ব উক্ত ধারার দ্বিতীয় প্রকরণে কেবল হাই কোর্টের আড্‌বোকেট ও উকীল দিগকেই দেওয়া গেল এবং ঐ প্রকরণে এই আদেশ আছে যে কোন ব্যারিষ্টার ঐরূপে মোকদ্দমা চালাইলে হাই কোর্টের কোন আটর্নির বা উকীলের নিকট কিম্বা ছোট আদালতের কোন উকীলের নিকট উপদেশ প্রাপ্ত হইবেন। শেষোক্ত আদেশের হেতু স্পষ্টই বুঝা যাইতেছে।

পক্ষদের আপনং মোকদ্দমা চালাইবার ও পরস্পরের জন্য উপস্থিত হইবার স্বত্ব ও স্বীকৃত মোক্তারদের স্বত্ব এই ধারায় রক্ষা করা গিয়াছে, ইহা বলা বাহুল্য।

২৩। অভিপ্রায় ও হেতুর বর্ণনাপত্র সহ এই পাণ্ডুলিপি ইংরাজীতে প্রকাশ করিয়াছেন, মাল্রাজের বোম্বাইয়ের ও বঙ্গদেশের গবর্ণমেণ্টের স্থানে এরূপ রিপোর্ট পাওয়া গিয়াছে। আমরা বিবেচনা করি যে এক্ষণে যে সকল পরিবর্ত্তন করা গেল তাহাতে ইহা পুনর্ব্বার প্রকাশ করা বাঞ্ছনীয় এইনিমিত্ত এই আইন যে তারিখে প্রচলিত হইবার কথা ছিল তাহা পরিবর্ত্তন করিয়া ১৮৮২ সালের জানুয়ারি মাসের প্রথম দিবস করিয়াছি, এবং আমাদের অনুরোধ এই যে ইহা পুনর্ব্বার প্রকাশ করা যায়।

১৮৮১ সাল, ৪ মার্চ।

হুইট্‌লী ষ্টোক্‌স।
জে গিবস।
সি সি পল।
যতীন্দ্রমোহন ঠাকুর।

আমি বিবেচনা করি যে ৭২ ধারায় টাকার সীমা ২০০০ টাকা হইতে কমাইয়া ১০০০ টাকা করা উচিত। অন্যান্য বিষয়ে রিপোর্টের সহিত আমার ঐকমত্য আছে।

কে, পিট কেনেডী।

---

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপক কার্য্য বিভাগ।

২ নম্বর।

## ১৮৮০ সালের ছোট আদালত সংক্রান্ত আইনের পাণ্ডুলিপি।

### নির্ঘণ্ট।

ধারা।

২০। অর্থগত বিচারাধিপত্যের অতিক্রান্ত মোকদ্দমার উভয় পক্ষের সম্মতিক্রমে আদালতের বিচার করিতে পারিবার কথা।

২১। আদালতের কর্মচারী কর্তৃক বা বিরুদ্ধে মোকদ্দমার কথা।

২২। ছোট আদালতের বিচার্য্য অন্য মোকদ্দমা বাদী হাই কোর্টে উপস্থিত করিলে খরচার কথা।

৫ অধ্যায়।

মোকদ্দমার কার্য্যপ্রণালীর কথা।

২৩। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোনং অংশ ছোট আদালতে বর্তিবার কথা।

২৪। কৃত নিষ্পত্তি বিষয়ের কথা।

২৫। বিপরীত দাওয়ার স্থলছাড় বন্দনাপত্র না হইবার কথা।

২৬। যে দলীল প্রমাণস্বরূপ গৃহীত হয়, তাহা ফেরত দিবার কথা।

২৭। কোনং স্থলে বাদির প্রতিবাদিকে ক্ষতিপূরণ দিতে হইবার কথা।

২৮। ডিক্রীজারীর প্রার্থনা সম্বন্ধে বিধানের কথা।

২৯। যে কর্মচারী ওয়ারেন্ট জারী করেন তাঁহার সহিত ডিক্রীদারের যাইবার কথা।

৩০। স্থাবর সম্পত্তি সংলগ্ন যে দ্রব্য প্রভৃতি স্থানান্তর করিতে পারে তাহা ডিক্রী জারীতে অস্থাবর সম্পত্তি বলিয়া গণ্য হইবার কথা।

৩১। উপযুক্ত জামিন দিলে ডিক্রীগ্রস্ত খাতককে ছাড়িয়া দিবার কথা।

৩২। কোনং স্থলে আদালতের ডিক্রীজারী স্থগিত রাখিতে পারিবার কথা।

৩৩। ছোট আদালতের ডিক্রী অন্য আদালত দ্বারা জারী করিবার কথা।

ডিক্রী অন্য আদালতে পাঠান গেলে, কার্য্য প্রণালীর কথা।

৩৪। নাবালগদের কোনং স্থলে বয়ঃপ্রাপ্তের ন্যায় নালিশ করিতে পারিবার কথা।

৩৫। যে কার্য্যবিচার কার্য্য নয় তাহা করিবার ভার অর্পণ করিতে পারিবার কথা।

৩৬। রেজিষ্ট্রারের জজের ন্যায় মোকদ্দমা শুনিয়া নিষ্পত্তি করিবার কথা।

উপবিধি।

৩৭। জজের মত ক্ষমতানুসারে রেজিষ্ট্রারের সমুদয় ডিক্রীজারী করিতে পারিবার কথা।

৩৮। রেজিষ্ট্রার যে ডিক্রী বা আজ্ঞা করেন তাহা কোন জজের কৃত হইলে যেরূপে হইত সেই রূপে নূতন বিচারের নিয়মাধীন হইবার কথা।

৬ অধ্যায়।

নূতন বিচার ও পুনর্ব্বার শুনানী হইবার কথা।

৩৯। আদালতের বিচার ও আজ্ঞা চূড়ান্ত হইবার কথা।

ছোট আদালতে নূতন বিচার হইবার আজ্ঞা দিবার ক্ষমতার কথা।

৪০। পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত হাই কোর্টে প্রার্থনাপত্রের কথা।

৪১। পুনর্ব্বার শুনানী হইবার সময়ের কার্য্যপ্রণালী কথা।

৪২। হাই কোর্টের ডিক্রীজারী করণের কথা।

৭ অধ্যায়।

স্থাবর সম্পত্তির পুনঃ প্রাপ্তি বা অধিকার সম্বন্ধীয় বিচারাধিপত্যের কথা।

৪৩। বিনা অনুমতিতে যে ব্যক্তি সম্পত্তি দখল করিয়া থাকে তাহাকে সমন দিবার কথা।

৪৪। সমন জারী করিবার কথা।

৪৫। দখল দেওয়াইবার আজ্ঞার কথা।

৪৬। উক্ত অনুজ্ঞাপত্রের বলে বেদিকের সম্পত্তিতে প্রবেশ করিয়া দখল দিতে পারিবার কথা।

অনুজ্ঞাপত্র বা সমন দেওন প্রভৃতি নিমিত্ত জজ বা কর্মচারির বিরুদ্ধে কোন কার্য্যানুষ্ঠান না হইতে পারিবার কথা।

৪৭। দরখাস্তকারির দখল পাইবার স্বত্ব থাকিলে কার্য্যপ্রণালীগত দোষ ভ্রান্তিহেতুক তাঁহাকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান না করিবার কথা।

দখলকারির ক্ষতিপূরণের মোকদ্দমা করিতে পারিবার কথা।

৪৮। অন্যায়ভাবে আজ্ঞা পাইলে দরখাস্তকারির দায়ের কথা।

এরূপস্থলে আজ্ঞা পাইবার দরখাস্তই অনধিকার প্রবেশের কার্য্য বলিয়া গণ্য হইবার কথা।

৪৯। দখলকারী দরখাস্তকারির বিরুদ্ধে মোকদ্দমা করিবার জামিন দিলে আনুষ্ঠানিক কার্য্য স্থগিত থাকিবার কথা।

৫০। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন দ্বারা কার্য্যপ্রণালী নির্ব্বাহিত হইবার কথা।

৫১। দখল পাওয়া গেলে স্বত্বাস্বত্বের বিচার নিমিত্ত মোকদ্দমার বাধা না হইবার কথা।

৮ অধ্যায়।

হাই কোর্টে প্রশ্নার্পণ করিবার কথা।

৫২। প্রশ্নার্পণ যে সময়ে করিতেই হইবে, তাহার কথা।

৫৩। যে পক্ষের বিরুদ্ধে সাপেক্ষ রায় দেওয়া যায় উক্তরূপ প্রশ্নার্পণ হইলে তাহার জামিন দিতে হইবার কথা।

উক্তরূপ জামিন না দেওয়া গেলে, ঐ পক্ষ রায় মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান হইবার কথা।

৯ অধ্যায়।

ফী ও খরচার কথা।

৫৪। মোকদ্দমা উপস্থিত করিবার ফীর কথা।

৫৫। পরওয়ানার ফীর কথা।

৫৬। শুনানীর পূর্ব্বে আপোষে মিটাইলে, অর্দ্ধেক ফী ফিরাইয়া দিবার কথা।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই]

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৮ ধারায় ' ৩৯ অধ্যায়ের" এই অঙ্ক ও শব্দের পর এবং ' রাজধানীর ছোট আদালত বিষয়ক ১৮৮১ সালের আইনের " এই অঙ্ক ও শব্দ গুলি দিতে হইবে।

ছোট আদালত শব্দের অর্থ।

৪ ধারা। এই আইনে ' ছোট আদালত " শব্দে এই আইনমতে কলিকাতা মান্দ্রাজ বা বোম্বাই নগরে সংস্থাপিত ছোট আদালত বুঝাইবে।

---

২ অধ্যায়।

আদালত সংস্থাপনের ও তাহার কার্য্যকারকদের কথা।

ছোট আদালত সংস্থাপনের কথা।

৫ ধারা। কলিকাতা, মান্দ্রাজ ও বোম্বাই নগরে এক একটি আদালত থাকিবে। তাহা কলিকাতার বা স্থল বিশেষে মান্দ্রাজের বা বোম্বাইয়ের ছোট আদালত নামে খ্যাত হইবে।

ঐ আদালত হাই কোর্টের তত্ত্বাবধানের অধীন বলিয়া গণ্য হইবার কথা।

৬ ধারা। ঐ ছোট আদালত ১৮৬৫ সালের ২৮ ডিসেম্বর তারিখের হাই কোর্ট সংক্রান্ত পেটেন্টপত্রের ও দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের মর্ম্মানুসারে কলিকাতার বা স্থল বিশেষে মান্দ্রাজের বা বোম্বাইয়ের হাই কোর্টের তত্ত্বাবধানের অধীন আদালত বলিয়া গণ্য হইবে এবং হাই কোর্টের আপীলী বিচারাধিপত্যের অধীন আদালত সম্বন্ধে মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়ের ১৫ ধারামতে ঐ কোর্টের যে ক্ষমতা আছে ছোট আদালত সম্বন্ধেও সেই ক্ষমতা থাকিবে।

জজদিগকে নিযুক্ত স্থগিত ও পদচ্যুত করিবার কথা।

৭ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের কর্ত্তৃত্বাধীনে, স্থানীয় গবর্ণমেন্ট সময়েং রাজকীয় গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া একজন চীফ জজ ও আর যত জন উচিত বোধ করেন ততজন লোককে ছোট আদালতের জজের পদে নিযুক্ত করিতে পারিবেন কিন্তু চীফ জজ সমেত ঐ রূপ নিযুক্ত ব্যক্তিদের অন্যূন তিন ভাগের এক ভাগ উক্ত কোন হাই কোর্টের আড্‌ভোকেট হইবে।

স্থানীয় গবর্ণমেন্ট ঐ রূপ জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া উক্তরূপে নিযুক্ত কোন জজকে স্থগিত করিতে এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক পদচ্যুত করিতে পারিবেন।

জজদের পদ ও মর্য্যাদার কথা।

৮ ধারা। চীফ জজ পদে ও মর্য্যাদায় জজদের মধ্যে প্রথম গণ্য হইবেন।

অন্য জজেরা স্থানীয় গবর্ণমেন্ট সময়েং যেরূপ আদেশ করেন তদনুসারে পদ ও মর্য্যাদা পাইবেন।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই।]

আদালতের ক্ষমতা তাহার মেম্বরদের প্রতি অর্পণ করিবার কথা।

৯ ধারা। এই আইনে বা তৎকালে অন্য যে আইন প্রবল থাকে তাহাতে প্রকারান্তরের বিধান না থাকিলে, হাই কোর্টের অনুমতি গ্রহণপূর্ব্বক ছোট আদালত এই আইনক্রমে বা চলিত অন্য আইনক্রমে ছোট আদালতের প্রতি প্রদত্ত কোন ক্ষমতানুসারে যে রূপ উচিত বোধ করেন সেইরূপে এক বা একাধিক জজেং দ্বারা কার্য্য হইবার বিধান করণার্থে বিধি প্রণয়ন করিতে পারিবেন।

চীফ জজের দ্বারা আদালতের কর্ম্ম বিভাগের কথা।

১০ ধারা। উক্ত বিধি পুনঃবল থাকিয়া, শ্রীযুত চীফ জজ সাহেব সময়েং ভিন্নং জজদের মধ্যে আদালতের কর্ম্ম বিভাগ করিয়া দিবার যেরূপ বন্দোবস্ত উচিত বোধ করেন সেইরূপ বন্দোবস্ত করিতে পারিবেন।

মতভেদ হইলে কার্য্য প্রণালীর কথা।

১১ ধারা। পশ্চাল্লিখিতমতে যে স্থলে প্রকারান্তরের বিধান করা গিয়াছে সেই স্থল ছাড়া অন্য কোন স্থলে দুই কিম্বা তদধিক জজ একত্র অধিবিষ্ট হইয়া কোন প্রশ্নসম্বন্ধে ভিন্নমত হইলে অধিকাংশের মত প্রবল হইবে, এবং আদালত সমান দুই দলে বিভক্ত হইলে, ঐ ভিন্নমত জজদের মধ্যে যদি চীফ জজ একজন হন তিনি, কিম্বা তাঁহার অনুপস্থানে ভিন্নমত জজদের মধ্যে পদ মর্য্যাদায় জ্যেষ্ঠ জজ, যে পক্ষে থাকেন সেই পক্ষের মত প্রবল হইবে।

যে মোহর ব্যবহার করিতে হইবে তাঁহার কথা।

১২ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট যৎকালে যে প্রকারের আদেশ করিবেন ছোট আদালত সেই প্রকারের আকারের ও আয়তনের মোহর ব্যবহার করিবেন।

রেজিষ্ট্রার ও আমলা নিযুক্ত করিবার কথা।

১৩ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট সময়েং ঐ আদালতের রেজিষ্ট্রার নামে একজন কর্ম্মচারী নিযুক্ত করিতে পারিবেন। তিনি উক্ত আদালতের প্রধান আমলা হইবেন, ।

এবং আদালতের বিচারকার্য্য নির্ব্বাহার্থ ও এই আইন বা প্রচলিত অন্য কোন আইনক্রমে তৎপ্রতি যে২ ক্ষমতা প্রদত্ত ও যে২ কর্ম্মের ভার অর্পিত হইয়াছে সেই২ ক্ষমতানুসারে সেই২ কর্ম্ম সম্পাদনার্থ যত জন আবশ্যক হয় চিফ জজ তত জন ক্লার্ক বেলিফ ও অন্য আমলা স্থানীয় গবর্ণমেন্টের কর্ত্তৃত্বাধীনে নিযুক্ত করি তে পারিবেন।

উক্ত কর্ম্মচারিদের ক্ষমতার ও কর্ম্মের কথা।

চীফ জজ হাই কোর্টের কর্ত্তৃত্বাধীনে সময়েং এতন্মর্ম্মে বিধি করিয়া যেরূপ আজ্ঞা করেন, তদনুসারে উক্তরূপে নিযুক্ত রেজিষ্ট্রার ও অন্য কর্ম্মচারিরা উক্ত ক্ষমতাক্রমে আমলার কর্ম্ম সম্পাদন করিবেন।

চীফ জজ উক্তরূপে নিযুক্ত কোন কর্ম্মচারিকে স্থগিত বা পদচ্যুত করিতে পারিবেন, কিন্তু যে রেজিষ্ট্রারের বা কর্ম্মচারির মাসিক বেতন একশত টাকা বা তদধিক তাঁহাকে পদচ্যুত করিতে হইলে স্থানীয় গবর্ণমেন্টের আজ্ঞা অপেক্ষা করিতে হইবে।

*দুই হাজার টাকার অনধিক মূল্যের মোকদ্দমায় রেজিষ্ট্রারকে জজের ক্ষমতা দিতে পারিবার কথা।*

১৪ ধারা। যে মোকদ্দমায় বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অনধিক সেই মোকদ্দমার বিচার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্ট রেজিষ্ট্রারের প্রতি এই আইনমত জজের ক্ষমতা অর্পণ করিতে পারিবেন। আর রেজিষ্ট্রার যে কোন মোকদ্দমার বিচার করিতে সক্ষম ছোট আদালতের কোন জজ উচিত বোধ করিলে চীফ জজের আজ্ঞাধীনে সেই মোকদ্দমা আপন ফাইল হইতে রেজিষ্ট্রারের ফাইলে চালান করিতে পারিবেন।

*জজ বা অন্য কর্ম্মচারির ব্যবসায় বা কারবার না করিবার কথা।*

১৫ ধারা। যে জজ বা অন্য কর্ম্মচারী এই আইনমতে নিযুক্ত হন, তিনি যতকাল ঐরূপ জজ বা কর্ম্মচারী থাকেন ততকাল স্বয়ং বা অন্য কোন ব্যক্তির অংশী স্বরূপ প্রত্যক্ষে বা পরোক্ষে আডবোকেট, আটর্নি, উকীল বা অন্য ব্যবহারাজীবের ব্যবসায় বা কর্ম্ম করিবেন না কিম্বা আপন হিসাবে বা অন্য কোন ব্যক্তির পক্ষে অথবা অন্য কোন ব্যক্তির অংশীস্বরূপ কোন কারবার বা ব্যবসায়ে লিপ্ত হইবেন না।

উক্তরূপ কোন জজ বা কর্ম্মচারী ঐ প্রকারে ব্যবসায় বা কর্ম্ম করিলে বা কারবারাদিতে লিপ্ত হইলে, তিনি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৬৮ ধারামত অপরাধ করিয়াছেন বলিয়া জ্ঞান হইবে।

কিন্তু উক্তরূপ কোন জজ বা কর্ম্মচারী রাজকীয় সনন্দ, পেটেণ্টপত্র পার্লিয়ামেণ্টের আইন কিম্বা ব্রিটিষ ভারতবর্ষীয় কোন ব্যবস্থাপক সমাজের আইনক্রমে সমবায়িত বা রেজিষ্টরী করা কোন কোম্পানির মেম্বর হইতে যে পারিবেন না এই ধারার কোন কথায় এরূপ জ্ঞান করিতে হইবে না।

---

৩ অধ্যায়।

ঐ আদালতে যে আইন চলিবে তাহার কথা।

*এই আইনমত মোকদ্দমা প্রভৃতিতে যে সকল প্রশ্ন উত্থিত হয় তাহার নিষ্পত্তি হাইকোর্টে যে আইন অনুসারে কার্য্য হয় তদনুসারে হইবার কথা।*

১৬ ধারা। কার্য্যপ্রণালী ও রীতি সংক্রান্ত প্রশ্নভিন্ন অন্য যে সকল প্রশ্ন এই আইনমত মোকদ্দমা প্রভৃতি আনুষ্ঠানিক কার্য্যে ছোট আদালতে উত্থিত হয় হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যক্রমে কার্য্যকালে ঐ কোর্ট যে আইন অনুসারে কার্য্য করেন সেই আইন অনুসারে ঐ সকল প্রশ্ন লইয়া কার্য্য ও নিষ্পত্তি হইবে।

---

৪ অধ্যায়।

মোকদ্দমা সম্বন্ধে বিচারাধিপত্যের কথা।

*আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার কথা।*

১৭ ধারা। হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যের যৎকালে যে স্থানীয় সীমা থাকে প্রত্যেক ছোট আদালতের বিচারাধিপত্যের সেই স্থানীয় সীমা হইবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮২। ১২ জুলাই।]

*আদালতের যে সকল মোকদ্দমার বিচারাধিপত্য থাকিবে তাহার কথা।*

১৮ ধারা। ১৯ ধারায় বর্জ্জিত কথা মানিয়া ছোট আদালতের সমুদয় দেওয়ানী ভাবের মোকদ্দমার বিচার করিবার ক্ষমতা থাকিবে। কিন্তু বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক হইবে না।

আর ইহাও আবশ্যক যে, (ক) নালিশের হেতু সম্পূর্ণরূপে বা অংশতঃ ছোট আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে উত্থিত হইয়াছে এবং নালিশ উপস্থিত করিবার পূর্ব্বে ঐ আদালত কারণ লিপিবদ্ধ করিয়া অনুমতি দিয়াছেন কিম্বা

(খ) মোকদ্দমা উপস্থিত করিবার সময়ে সকল প্রতিবাদী যথার্থই ও ইচ্ছাপূর্ব্বক ঐ স্থানীয় সীমার মধ্যে বাস করেন বা ব্যবসায় চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম করেন, কিম্বা

(গ) প্রতিবাদিদের মধ্যে কোন জন মোকদ্দমা উপস্থিত করিবার সময়ে যথার্থই ও ইচ্ছাপূর্ব্বক ঐ স্থানীয় সীমার মধ্যে বাস করেন বা ব্যবসায় চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম করেন; এবং হয় মোকদ্দমা উপস্থিত করিবার পূর্ব্বে আদালতের অনুমতি দেওয়া হইয়াছে না হয় যে প্রতিবাদিরা পূর্ব্বোক্ত স্থানে বাস না করেন বা ব্যবসায় না চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম না করেন তাঁহারা ঐ রূপে মোকদ্দমা উপস্থিত করণবিষয়ে সম্মত হইয়াছেন।

১ ব্যাখ্যা।—কোন মোকদ্দমায় উভয় পক্ষে কোন বিপরীত দাওয়া স্বীকার করাতে, দাওয়ার টাকা কমিয়া দুই হাজার টাকার অনধিক হইলে, ছোট আদালতের উক্ত মোকদ্দমার বিচার করিবার ক্ষমতা থাকিবে।

২ ব্যাখ্যা।—কোন ব্যক্তির একস্থানে নিয়ত নিবাস ও অন্য স্থানে কেবল কিয়ৎকালীন কার্য্যের নিমিত্ত বাসা থাকিলে, তাঁহার কিয়ৎকালের নিমিত্ত বাসার স্থানে নালিশের হেতু উত্থিত হইলে, তৎসম্পর্কে উভয় স্থানেই তাঁহার বাস হইতেছে এমত জ্ঞান হইবে।

৩ ব্যাখ্যা।—কোন সমবায়িত সমাজ কিম্বা কোম্পানি ব্রিটিষ ভারতবর্ষের অন্তর্গত আপনার একই বা প্রধান কার্য্যালয়ে ব্যবসায় চালাইতেছেন বলিয়া জ্ঞান হইবে অথবা অন্যস্থানে তাহার নিম্নতর কার্য্যালয় থাকিলে ও সেই স্থানে নালিশের কোন হেতু ঘটিলে, তৎসম্পর্কে সেই স্থানে ব্যবসায় চালাইতেছেন এমত জ্ঞান হইবে।

*যে২ মোকদ্দমায় এই আদালতের বিচারাধিপত্য থাকিবে না তাহার কথা।*

১৯ ধারা। নিম্নলিখিত মোকদ্দমায় ছোট আদালতের বিচারাধিপত্য থাকিবে না, অর্থাৎ,

(ক) রাজস্ব ধার্য্য বা আদায় করণ সংক্রান্ত মোকদ্দমায়;

(খ) মন্ত্রিসভাবিষ্টিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব বা স্থানীয় গবর্ণমেণ্ট, কিম্বা শ্রীযুত গবর্ণর জেনেরল সাহেব বা কোন গবর্ণর সাহেব, কিম্বা শ্রীযুত গবর্ণর জেনেরল সাহেবের বা মান্দ্রাজের বা বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেবের মন্ত্রিসভার কোন সভ্য স্বীয় পদোপলক্ষে অথবা মন্ত্রিসভাবিষ্টিত শ্রীযুত গবর্ণর জেনেরল সাহেবের বা স্থানীয় গবর্ণমেণ্টের আদেশক্রমে ব্যক্তি, যে কার্য্য করিবার আজ্ঞা দেন বা করেন, তৎসংক্রান্ত মোকদ্দমায়,

(গ) কোন জজ বা বিচারসম্পর্কীয় কোন কার্য্যকারক আপন পদের কার্য্যোপলক্ষে, অথবা কোন আদালতের বা উক্তরূপ কোন জজের বা বিচার সম্পর্কীয় কার্য্যকারকের কোন বিচার বা আজ্ঞাক্রমে কোন ব্যক্তি, যে কোন কার্য্য করিবার আজ্ঞা দেন বা যে কার্য্য করেন, তৎসংক্রান্ত মোকদ্দমার

(ঘ) স্থাবর সম্পত্তি ফিরিয়া পাইবার মোকদ্দমায়

(ঙ) স্থাবর সম্পত্তির বাটওয়ারা হইবার মোকদ্দমায়,

(চ) স্থাবর সম্পত্তির বন্ধক সিদ্ধি করিবার বা বন্ধক হইতে ও বা মুক্ত করিবার মোকদ্দমায়

(ছ) স্থাবর সম্পত্তিগত অন্য কোন স্বত্ব বা স্বার্থ নিরূপণ করিবার মোকদ্দমার

(জ) চুক্তিমত বিশেষ কার্য্য করিবার বা চুক্তি অসিদ্ধ করিবার মোকদ্দমায়

(ঝ) নিষেধ আজ্ঞা পাইবার মোকদ্দমায়

(ঞ) নিদর্শনপত্র রহিত বা সংশোধন করিবার মোকদ্দমায়

(ট) ন্যাসমত কার্য্য হইবার মোকদ্দমায়

(ঠ) সমুদ্রগামী জাহাজ সম্পর্কীয় সাধারণ গড় পড়তা ও বিমা বিষয়ক মোকদ্দমায়

(ড) সমুদ্র পথে জাহাজে জাহাজে ধাক্কা লাগিলে, তৎসংক্রান্ত ক্ষতিপূরণের মোকদ্দমায়

(ঢ) পেটেণ্ট, গ্রন্থস্বত্ব বা ব্যবসায়ির চিহ্ন সংক্রান্ত নিয়ম ভঙ্গ নিমিত্ত ক্ষতিপূরণের মোকদ্দমায়

(ণ) অংশিত্ব বিলোপ করিবার বা অংশিত্ব ঘটিত কারবারের হিসাব পাইবার মোকদ্দমায়

(ত) আদালতের ডিক্রীক্রমে সম্পত্তি ও তাহার যথাযোগ্য কার্য্য নির্ব্বাহের হিসাব পাইবার মোকদ্দমায়

(থ) লিখিত বা বাচনিক অপবাদ বটনা বিষয়ে অনিত অভিযোগ, পরস্ত্রী গমন বা বিবাহের অঙ্গীকার ভঙ্গ নিবন্ধন ক্ষতিপূরণের মোকদ্দমায়

(দ) দাম্পত্য স্বত্ব পুন প্রাপ্তির স্ত্রী পুন প্রাপণের কিম্বা বিবাহ বন্ধনচ্ছেদের মোকদ্দমায়

(ধ) কেবল স্বত্ব নির্ণায়ক ডিক্রী পাইবার মোকদ্দমায়,

(ন) যে মোকদ্দমায় ধর্ম্মসম্বন্ধীয় অনুষ্ঠান বা ক্রিয়া কাণ্ড ঘটিত প্রশ্নের নিষ্পত্তির উপর বাদির দাওয়া নির্ভর করে, সেই মোকদ্দমায়

(প) পৈতৃক পদ পাইবার মোকদ্দমায়

(ফ) স্বাধীন রাজা বা শাসনকারী সর্দারদের বিরুদ্ধে কিম্বা ভিন্নদেশীয় রাজদূতের বা রাজপ্রতিনিধির বিরুদ্ধে মোকদ্দমায়

(ব) কোন হাই কোর্টের বিচারপত্র অনুযায়ী মোকদ্দমায়

(ভ) প্রচলিত কোন আইনক্রমে যেং মোকদ্দমা গ্রাহ্য করিবার ক্ষমতা ছোট আদালতের নাই সেইং মোকদ্দমায়

অর্পণক্রমে বিচারাধিপত্যের অতিক্রান্ত মোকদ্দমার উভয় পক্ষের সম্মতিক্রমে আদালতের বিচার করিতে পারিবার কথা।

২০ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক না হইলে যে মোকদ্দমা ছোট আদালতের গ্রাহ্য হইত সেই মোকদ্দমাতে উভয় পক্ষ যদি লিখিয়া এই রূপ নিয়মপত্র করিয়া থাকেন যে উক্ত মোকদ্দমার বিচার করিতে ছোট আদালতের বিচারাধিপত্য থাকিবে, তবে বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক হইলেও, উক্ত আদালতের ঐ মোকদ্দমার বিচার করিবার বিচারাধিপত্য থাকিবে।

উক্তরূপ প্রত্যেক নিয়মপত্র আদালতে দাখিল করিতে হইবে এবং দাখিল করা গেলে তৎসংক্রান্ত উভয় পক্ষ উক্ত আদালতের বিচারাধিপত্যেরঅধীন হইবেন এবং উক্ত মোকদ্দমায় ঐ আদালতের নিষ্পত্তি দ্বারা বদ্ধ হইবেন।

আদালতের কর্ম্মচারী কর্ত্তৃক বা তদ্বিরুদ্ধ মোকদ্দমার কথা।

২১ ধারা। যে সকল মোকদ্দমায় ছোট আদালতের কোন কর্ম্মচারী স্বীয় পদোপলক্ষে এক পক্ষ সেই সকল মোকদ্দমা উক্ত আদালতের পরওয়ানা জারীক্রমে গৃহীত সম্পত্তির বা তদুৎপন্ন টাকার বা তাহার মূল্যের সম্বন্ধে না হইলে বাদির ইচ্ছামতে, এই আইন বিধিবদ্ধ না হইলে, যেরূপ হইত সেই রূপে, হাই কোর্টে উপস্থিত করা যাইতে পারিবে।

ছোট আদালতের বিচার্য্য অন্য মোকদ্দমা বাদী হাই কোর্টে উপস্থিত করিলে খরচার কথা।

২২ ধারা। ২১ ধারার লিখিত মোকদ্দমা ভিন্ন ছোট আদালতের বিচার্য্য কোন মোকদ্দমা যদি হাই কোর্টে উপস্থিত করা যায় এবং যদি উক্ত মোকদ্দমার বাদী, চুক্তিমূলক মোকদ্দমা হইলে দুই হাজার টাকার বা সেই মূল্যের কম পরিমাণে এবং অন্য কোন রূপ মোকদ্দমা হইলে তিনি শত টাকার বা সেই মূল্যের কম পরিমাণে ডিক্রী পান তবে বাদিকে কোন খরচা দেওয়া যাইবে না।

উক্তরূপ কোন মোকদ্দমায় বাদী ডিক্রী না পাইলে মওক্কেলের নিকট আটর্নি যেরূপ খরচা পান প্রতিবাদী সেইরূপ খরচা পাইবার অধিকারী হইবেন।

যে জজ সাহেব উক্তরূপ কোন মোকদ্দমার বিচার করেন তিনি উহা হাই কোর্টে উপস্থিত হইবার যোগ্য বলিয়া সার্টিফিকেট দিলে পূর্ব্ববর্ত্তী বিধি উহার প্রতি বর্ত্তিবে না।

---

৫ অধ্যায়।

মোকদ্দমার কার্য্যপ্রণালীর কথা।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোনং অংশ ছোট আদালতে বর্ত্তিবার কথা।

২৩ ধারা। এই আইনের দ্বিতীয় তফসীলে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের যেং অধ্যায় ও ধারা নির্দ্দিষ্ট হইল সেইং অধ্যায় ও ধারা ছোট আদালতে চলিবে ও উক্ত আদালতের বিবেচনায় যত দূর বর্ত্তিতে পারে তত দূর বর্ত্তান থাকিবে এবং এই আইনের বিশেষ বিধান দ্বারা যে কার্য্যপ্রণালী নির্দ্দিষ্ট হইল যে স্থলে তাহার বিরুদ্ধ হয় সেই স্থল ছাড়া উক্ত আইনের নির্দ্দিষ্ট কার্য্যপ্রণালী ছোট আদালতের বিচার্য্য সকল মোকদ্দমায় অনুসৃত হইবে।

রুদ্ধ নিষ্পত্তি বিষয়ের কথা।

২৪ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১৩ ধারার বিপরীত ভাবের কথা থাকিলেও এই আইনের বিধানমতে যে নিষ্পত্তি করা যায় তৎক্রমে যে উপকারের আদেশ হয় সেই নিষ্পত্তির সম্বন্ধে সেই উপকার পাইবার স্বত্বা

তিরিক্ত, কিম্বা বাদির যে উপকার পাইবার দাওয়া ঐ নিষ্পত্তিক্রমে বারিজ হয় ঐ সময়ে সেই উপকার পাইবার অত্যাবশ্যাতিরিক্ত অন্য কিছুর সম্বন্ধে ঐ নিষ্পত্তি চূড়ান্ত হইবে না।

উদাহরণ।

(ক) আনন্দ যে বাটী আপনার বলে বলরাম তাহার হানি করাতে, আনন্দ বলরামের নামে ছোট আদালতে হানি পূরণের মোকদ্দমা উপস্থিত করে। বলরাম আনন্দের বাটী বলিয়া স্বীকার করে না। আদালত নিষ্পত্তি করেন যে বাটী আনন্দের ও তিনি হানিপূরণস্বরূপ ১০০৲ টাকা পাইবার অধিকারী। আনন্দের হানি পূরণ পাইবার সম্বন্ধে ঐ নিষ্পত্তি চূড়ান্ত, কিন্তু ঐ বাটীতে তাঁহার স্বত্বসম্বন্ধে নহে এবং বলরাম ঐ বাটীর আরো হানি করাতে আনন্দ তাহার নামে পরে মোকদ্দমা আনিলে, আনন্দের স্বত্ব নাই বলিতে বলরামের কোন বাধা নাই।

(খ) বলরামের লিখিত নিবন্ধপত্রক্রমে প্রাপ্য বলিয়া কিস্তির টাকার নিমিত্ত আনন্দ বলরামের নামে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করে। বলরাম নিবন্ধপত্র লিখিয়া দেওয়া অস্বীকার করে। আদালত লিখিয়া দেওয়া সপ্রমাণ হইয়াছে বলিয়া নির্ণয় করেন, এবং কিস্তির টাকার নিমিত্ত আনন্দকে ডিক্রী দেন। সেই নিবন্ধপত্রক্রমে পরবর্ত্তী এক কিস্তি নিমিত্ত আনন্দ পরে বলরামের নামে নালিশ করে আবার লিখিয়া দেওয়া অস্বীকার করিতে বলরামের কোন বাধা নাই।

(গ) (খ) উদাহরণের লিখিত স্থলে আনন্দ বলরামের নামে মোকদ্দমা উপস্থিত করে। বলরাম নিবন্ধপত্র লিখিয়া দেওয়া অস্বীকার করে এবং আদালত বলরামের স্বাক্ষর জাল করা হইয়াছে নির্ণয় করিয়া মোকদ্দমা ডিসমিস করেন। ইহাতে আবার ঐ নিবন্ধপত্রসূত্রে মোকদ্দমা উপস্থিত করিতে আনন্দের কোন বাধা নাই।

(ঘ) আনন্দ একটি ঘোড়া পাইবার নিমিত্ত বলরামের নামে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করে। আনন্দ বলে, ঐ ঘোড়াটি আমার সম্পত্তি ও আপন চুক্তিমত কালের নিমিত্ত বলরামকে ব্যবহার করিতে দিয়াছি। বলরাম ঘোড়া আনন্দের বলিয়া স্বীকার করে না। আদালত ঘোড়া আনন্দের বলিয়া নির্ণয় করেন, এবং তাঁহাকে দখল পাইবার ডিক্রী দেন ও আনন্দ ঘোড়া দখল করিয়া লয়। বলরাম ঘোড়া আপনার বলিয়া পরে তাহার দখল পাইবার নিমিত্ত আনন্দের নামে মোকদ্দমা করে। পূর্ব্ব মোকদ্দমার নিষ্পত্তির বলে বলরামের মোকদ্দমা করিবার কোন বাধা হইবে না।

২৫ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১১১ ধারাক্রমে বিপরীত দাওয়ার স্থল ভিন্ন কোনস্থলে আদালতের আদেশমতে না হইলে বর্ণনাপত্র গ্রহণ করা যাইবে না।

*বিপরীত দাওয়ার স্থল ছাড়া বর্ণনাপত্র না লইবার কথা।*

২৬ ধারা। মোকদ্দমার নিষ্পত্তি হইবার তারিখ অবধি আট দিনের মধ্যে ঐ মোকদ্দমার নূতন বিচার বা পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত প্রার্থনা করা না গেলে, অথবা ঐ সময়ের মধ্যে প্রার্থনা করা গেলেও তাহা অগ্রাহ্য হইলে, কিম্বা নূতন বিচার বা স্থলবিশেষে পুনর্ব্বার শুনানী শেষ হইলে, কোন ব্যক্তি মোকদ্দমার এক পক্ষ হউন বা নাই হউন ঐ মোকদ্দমায় যে দলীল উপস্থিত করিলেন ও যাহা নথীর মধ্যে রাখা গেল তাহা ফেরত লইতে চাহিলে, দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৪১ ধারামতে ঐ দলীল আটক করিয়া রাখা না গেলে তাঁহার ফিরিয়া পাইবার অধিকার থাকিবে।

*যে দলীল প্রমাণ স্বরূপ গৃহীত হয় তাহা ফেরত দিবার কথা।*

কিন্তু পূর্ব্বোল্লিখিত কোন ঘটনার পূর্ব্বে কোন সময়ে কোন ব্যক্তি দলীল ফিরিয়া পাইবার প্রার্থনা করিয়া উপযুক্ত কার্য্যকারককে আসল দলীলের পরিবর্ত্তে ঐ দলীলের প্রমাণিত নকল দিলে দলীল খানি তাঁহাকে ফেরত দেওয়া যাইতে পারিবে। পরন্তু ডিক্রীর বলে কোন দলীল ব্যর্থ কি অকর্ম্মণ্য করা গেলে সেই দলীল ফেরত দেওয়া যাইবে না।

দলীল ফিরিয়া পাইবার রসীদ বহী রাখা যাইবে প্রমাণস্বরূপ যে দলীল গ্রাহ্য হয় তাহা ফেরত দেওয়া গেলে, যে ব্যক্তি তাহা লইয়া যান তিনি ঐ বহীতে রসীদ লিখিয়া দিবেন।

২৭ ধারা। যে কোন মোকদ্দমায় প্রতিবাদী উপস্থিত হইয়া দাওয়া অস্বীকার করে, এবং বাদী দাওয়ার সমুদয় টাকার ডিক্রী না পায় ছোট আদালত আপন বিবেচনায় যত টাকা উচিত বোধ করেন প্রতিবাদির কষ্ট ও উপস্থিতি হেতুক ক্ষতিপূরণস্বরূপ তাঁহাকে তত টাকা দিবার নিমিত্ত বাদির প্রতি আজ্ঞা করিতে পারিবেন।

*কোন২ স্থলে বাদির প্রতিবাদিকে ক্ষতিপূরণ দিতে হইবার কথা।*

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৭৮ ধারামতে যে কোন দাওয়া বা আপত্তি করা যায় তাহা অগ্রাহ্য করা গেলে, ছোট আদালত যে বা যে টাকা উচিত বোধ করেন আপন বিবেচনামতে পূর্ব্বোক্তরূপ ক্ষতিপূরণস্বরূপ ডিক্রীদারকে বা ডিক্রীমত খাতককে বা উভয়কে সেই বা সেই২ টাকা দিবার নিমিত্ত ঐ দাওয়া বা আপত্তিকারী ব্যক্তির প্রতি আজ্ঞা করিতে পারিবেন।

এই ধারার আজ্ঞামত যে টাকা দেয় হয় তাহা দেওয়া না গেলে, যে ব্যক্তির অনুকূলে ঐ আজ্ঞা হয় তিনি যে ব্যক্তির প্রতি আজ্ঞা করা যায় তাহার বিরুদ্ধে উহা ঐ আদালতের ডিক্রীর ন্যায় প্রবল করিতে পারিবেন।

২৮ ধারা। ডিক্রীর তারিখ অবধি তিন বৎসর গত হইলে পর এই আইনমত ডিক্রী জারী করিবার কোন প্রার্থনা পত্র গ্রাহ্য করা যাইবে না। কিন্তু ঐ তারিখের পর তিন বৎসরের মধ্যে ডিক্রীমত খাতক বলে ছলে ঐ ডিক্রীজারী করিতে না দিলে এই নিয়ম খাটিবে না।

*ডিক্রীজারীর প্রার্থনা সম্বন্ধে বাধার কথা।*

২৯ ধারা। ছোট আদালত ডিক্রীমত খাতককে রুদ্ধ করিবার বা তাঁহার সম্পত্তি ক্রোক করিবার ওয়ারন্ট দিলে আদালতের যে কর্ম্মচারির প্রতি ঐ ওয়ারন্ট জারী করিবার ভার অর্পিত হয় তাঁহার সহিত ডিক্রীদার বা তৎ পক্ষীয় অন্য কোন ব্যক্তি যাইয়া ডিক্রীমত খাতককে বা স্থলবিশেষে যে সম্পত্তি ক্রোক করিতে হইবে তাহা দেখাইয়া দিবে।

*যে কর্ম্মচারী ওয়ারন্ট জারী করেন তাঁহার সহিত ডিক্রীদারের যাইবার কথা।*

স্থাবর সম্পত্তি সংলগ্ন যেদ্রব্য প্রজা স্থানান্তর করিতে পারে তাহা ডিক্রী জারীতে অস্থাবর সম্পত্তি বলিয়া গণ্য হইবার কথা।

৩০ ধারা। ছোট আদালতের কোন ডিক্রীমত খাতক স্থাবর সম্পত্তি সম্বন্ধীয় প্রজা হইলে ঐ সম্পত্তিতে যাহা কিছু সংলগ্ন থাকে এবং যাহা তাঁহার প্রজাসম্বন্ধ শেষ হইবার পূর্ব্বে তিনি ভূম্যধিকারির অনুমতি বিনা আইন অনুসারে স্থানান্তর করিতে পারিতেন, তাহা উক্ত ডিক্রী জারীর কার্য্য পক্ষে অস্থাবর সম্পত্তি বলিয়া গণ্য হইবে, এবং উক্ত ডিক্রী জারী ক্রমে বিক্রীত হইলে ক্রেতা তাহা পৃথক্ করিয়া লইয়া যাইতে পারিবেন, কিন্তু ডিক্রীমত খাতক ঐ দ্রব্য স্থানান্তর করিলে উক্ত সম্পত্তি সম্বন্ধে যাহা কিছু করিতে বাধ্য হইতেন তাহা না করিয়া ক্রেতা ঐ দ্রব্য স্থানান্তর করিবেন না।

উপযুক্ত জামিন দিলে ডিক্রীমত খাতককে ছাড়িয়া দিবার কথা।

৩১ ধারা। ছোট আদালতের ডিক্রী জারী ক্রমে যে ডিক্রীমত খাতককে ধরা যায়, সেই ব্যক্তি যত টাকা দিতে তাহার প্রতি আজ্ঞা হয় সেই টাকার ও খরচার আদালতের সন্তোষমত জামিন দিলে, উক্ত আদালত তাহাকে ছাড়িয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন।

কোন২ স্থলে আদালতের ডিক্রীজারী স্থগিত রাখিতে পারিবার কথা।

৩২ ধারা। যদি ছোট আদালতের প্রতীতি হয় যে উক্ত আদালতের ডিক্রীমত কোন খাতক পীড়া বা অন্য উপযুক্ত কারণে ডিক্রীর টাকা, অথবা উক্ত আদালত কিস্তিক্রমে ঐ টাকা দিবার আজ্ঞা করিয়া থাকিলে কোন কিস্তির টাকা, দিতে অক্ষম, তবে উক্ত আদালত সময়ে২ যদ্রূপ উচিত বোধ করেন তদ্রূপ সময়ের নিমিত্ত ও তদ্রূপ নিয়মে ঐ ডিক্রীজারী স্থগিত রাখিতে পারিবেন।

ছোট আদালতের ডিক্রী অন্য আদালত দ্বারা জারী করিবার কথা।

৩৩ ধারা। যদি ছোট আদালতের ডিক্রীমত খাতকের ডিক্রীর টাকা শোধ হইবার উপযুক্ত অস্থাবর সম্পত্তি উক্ত আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে না থাকে, তবে উক্ত আদালত ডিক্রীদারের প্রার্থনাক্রমে ডিক্রী জারী করিবার নিমিত্ত তাহা

(ক) উক্ত স্থানীয় সীমার অন্তর্গত স্থাবর সম্পত্তির উপর জারী করিতে হইলে, হাই কোর্টে, এবং

(খ) অন্য সকল স্থলে যে দেওয়ানী আদালতের সাধারণ এলাকার মধ্যে উক্ত ডিক্রীমত খাতক বা তাহার অস্থাবর বা স্থাবর সম্পত্তি থাকে, সেই আদালতে পাঠাইতে পারিবেন।

ডিক্রী অন্য আদালতে পাঠান গেলে কার্য্য প্রণালীর কথা।

যে আদালত ডিক্রী দেন সেই আদালত ভিন্ন অন্য আদালত দ্বারা ডিক্রী জারীর যে কার্য্যপ্রণালী দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে নির্দ্দিষ্ট হইয়াছে, উক্তরূপ স্থলসমূহে সেই কার্য্য প্রণালী অনুসৃত হইবে।

নাবালগদের কোন২ স্থলে বয়ঃ প্রাপ্তের ন্যায় নালিশ করিতে পারিবার কথা।

৩৪ ধারা। এই আইনে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন যত দূর বর্ত্তান গিয়াছে তাহাতে প্রকারান্তরের বিধান থাকিলেও, ভারতবর্ষীয় চুক্তিবিষয়ক ১৮৭২ সালের আইনের ৭০ ধারামতে বেতন বা ঠিকা কার্য্য বা চাকরের কর্ম্ম অথবা কোন নাবালগের যে টাকা পাওনা হয়, তাহা পাঁচশত টাকার অধিক না হইলে, সেই নাবালগ বয়ঃপ্রাপ্ত হইয়া থাকিলে যেরূপ নালিশ করিতে পারিত ঐ টাকার নিমিত্ত সেইরূপে নালিশ করিতে পারিবে।

যে কার্য্য বিচার কার্য্যসম তাহা করিবার ভার অর্পণ করিতে পারিবার কথা।

৩৫ ধারা। বিচারকার্য্য না হইয়া কিম্বা বিচার কার্য্যের ভাবাপন্ন হইয়া যে কার্য্য এই আইনক্রমে বর্ত্তান দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনমতে বিচারপতির দ্বারা করা যাইবার আদেশ থাকে তাহা এবং ঐরূপে বর্ত্তান উক্ত আইনের ৩৯৪ ধারামতে হিসাব পরীক্ষা ও নিষ্পত্তি করাণার্থে নিযুক্ত আমীনের দ্বারা যে কার্য্য করা যাইতে পারে তাহা, ছোট আদালতের রেজিষ্ট্রারের দ্বারা কিম্বা ঐ আদালতের অন্য যে কার্য্যকারককে উক্ত আদালত এতদর্থে সময়ে২ নিযুক্ত করেন তাঁহার দ্বারা করা যাইতে পারিবে।

এই ধারার মর্ম্মানুসারে যে২ কার্য্য বিচার কার্য্য নয় ও যাহা বিচারকার্য্যের ভাবাপন্ন বলিয়া জানা যাইবে হাই কোর্ট সময়ে২ বিধি করিয়া ইহা নির্দ্দেশ করিতে পারিবেন।

রেজিষ্ট্রারের জজের ন্যায় মোকদ্দমা শুনিয়া নিষ্পত্তি করিবার কথা।

৩৬ ধারা। ১৪ ধারামতে রেজিষ্ট্রার যে২ মোকদ্দমা গ্রাহ্য করিতে পারেন, ছোট আদালতের কোন জজ তাহা যেরূপে শুনিয়া নিষ্পত্তি করিতে পারিতেন তিনিও সর্ব্বতোভাবে সেইরূপে শুনিয়া নিষ্পত্তি করিবেন।

উপবিধি।

কিন্তু উক্ত আদালতের কোন জজ চীফ জজের আজ্ঞা মানিয়া, যখন উচিত বোধ করেন, রেজিষ্ট্রারের ফাইল হইতে কোন মোকদ্দমা আপন ফাইলে উঠাইয়া আনিতে পারেন।

জজের মত ক্ষমতা অনুসারে রেজিষ্ট্রারের সমুদয় ডিক্রী জারী করিতে পারিবার কথা।

৩৭ ধারা। আদালত যে কোন মূল্যের ডিক্রী করেন রেজিষ্ট্রার তাহা জারী করিবার প্রার্থনা পত্রগ্রহণ এবং ডিক্রীমত খাতকদিগকে জেলা হাজতে সমর্পণ ও মুক্ত করিতে পারিবেন, এবং ঐ আদালতের কোন জজ এই আইনমতে যে কোন আজ্ঞা করিতে পারিতেন তদ্রূপ আজ্ঞা করিতে পারিবেন।

রেজিষ্ট্রার যে ডিক্রী বা আজ্ঞা করেন তাহা কোন জজের কৃত হইলে যে রূপে হইত সেইরূপে নূতন বিচারের নিয়মাধীন হইবার কথা।

৩৮ ধারা। কোন মোকদ্দমার বা আনুষঙ্গিক কর্ম্মে রেজিষ্ট্রার যে কোন ডিক্রী বা আজ্ঞা করেন, তাহা উক্ত আদালতের কোন জজের কৃত হইলে নূতন বিচার সম্বন্ধে যে২ বিধানের নিয়মাধীন হইত সেই২ বিধানের নিয়মাধীন হইবে।

পাইবার অধিকারী হইবেন ; ঐ অনুজ্ঞাপত্রে উক্ত আদালত যে তারিখের নাম করা উচিত বোধ করেন সেই তারিখে দরখাস্তকারিকে ঐ সম্পত্তির দখল দেওয়াইবার নিমিত্ত বেলিফের প্রতি আদেশ থাকিবে।

ব্যাখ্যা।—যদি দখলকারী প্রমাণ করিতে পারেন যে, যে স্বত্বের বলে প্রজাতার স্পষ্ট বা অনুমতি প্রদত্ত, হয় দরখাস্তের তারিখের পূর্ব্বে সে স্বত্ব লোপ হইয়াছে তাহা হইলে তিনি এই ধারার মর্ম্মানুযায়ী কারণ দর্শাইয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে।

*উক্ত অনুজ্ঞাপত্রের বলে বেলিফের সম্পত্তিতে প্রবেশ করিয়া দখল দিতে পারিবার কথা।*

৪৬ ধারা। উক্তরূপ কোন অনুজ্ঞাপত্র যে বেলিফকে দেওয়া যায়, উহার বলে সেই বেলিফ পূর্ব্বাহ্ণ ছয়টার পর ও অপরাহ্ণ ছটার পূর্ব্বে সাহায্য জন্য যত জন লোক আবশ্যক বোধ করেন লইয়া অনুজ্ঞাপত্র লিখিত সম্পত্তিতে প্রবেশ পূর্ব্বক দরখাস্তকারিকে তাহার দখল দেওয়াইতে পারিবেন, এবং দরখাস্তকারির ঐ সম্পত্তি দখল পাইবার স্বত্ব ছিল না কেবল এই কারণে উক্ত

*অনুজ্ঞাপত্র বা দখল দেওন প্রভৃতি নিমিত্ত জজ বা কর্ম্মচারির বিরুদ্ধে কোন কার্য্যানুষ্ঠান না হইতে পারিবার কথা।*

অনুজ্ঞাপত্রদাতা ছোট আদালতের কোন জজের বা কর্ম্মচারির বিরুদ্ধে অথবা ঐ অনুজ্ঞাপত্রমতে কার্য্যসাধক বা পূর্ব্বোক্তরূপ কোন দখল কারীকারী কোন বেলিফ বা অন্য ব্যক্তির বিরুদ্ধে উক্তরূপ কোন অনুজ্ঞাপত্র বা দখল দিবার বা সাধন বা জারী করিবার নিমিত্ত কোন মোকদ্দমা বা অভিযোগ চালান যাইবে না।

*দরখাস্তকারির দখল পাইবার স্বত্ব থাকিলে কার্য্যপ্রণালীগত কোন ভ্রান্তিহেতুক তাঁহাকে অন-ধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান না করিবার কথা।*

৪৭ ধারা। পূর্ব্বোক্তরূপ কোন আজ্ঞা পাইবার নিমিত্ত দরখাস্ত করিবার সময়ে উক্ত দরখাস্তকারির ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব থাকিলে, উক্ত আজ্ঞাক্রমে দখল লইতে কার্য্যপ্রণালীগত কোন ভ্রান্তি বা দোষ বা অনিয়ম যদি ঘটে, তজ্জন্য তাঁহাকে কিম্বা তাঁহার পক্ষে কার্য্যকারী কোন ব্যক্তিকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান করা যাইবে না, কিন্তু

*দখলকারির ক্ষতিপূরণের মোকদ্দমা করিতে পারিবার কথা।*

উক্ত ভ্রান্তি বা দোষ বা অনিয়ম নিবন্ধন কোন ব্যক্তির ক্ষতি হইলে, সেই অন্যায়প্রস্ত ব্যক্তি ঐ ক্ষতিপূরণের আদায় নিমিত্ত মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন।

উক্তরূপ কোন ক্ষতির প্রমাণ না হইলে মোকদ্দমা ডিসমিস করা যাইবে এবং যে কোন স্থলে ক্ষতির প্রমাণ হয়, সেই স্থলে আদালতের অবধারিত ক্ষতিপূরণের পরিমাণ দশ টাকার অধিক না হইলে যে জজ বিচার করেন তিনি যদি এই মর্ম্মের সার্টিফিকেট না দেন যে তাঁহার মতে বাদিকে সম্পূর্ণ খরচা দেওয়া উচিত, তবে আদালত বাদিকে ক্ষতিপূরণের অতিরিক্ত খরচা দিবেন না।

*অন্যায়রূপে আজ্ঞা পাইলে দরখাস্তকারির দায়ের কথা।*

৪৮ ধারা। এই অধ্যায়মতে কোন দরখাস্তকারী কোন সম্পত্তির দখল পাইলে, যদি পূর্ব্বোক্তরূপ আজ্ঞা পাইবার দরখাস্ত করিবার সময়ে তাঁহার ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব না থাকে, তবে ঐ আজ্ঞাক্রমে যে ব্যক্তি আপনাকে অন্যায়প্রস্ত জ্ঞান করেন, এই আইনের কোন কথায় সেই ব্যক্তির মোকদ্দমা হইতে উক্ত দরখাস্তকারী রক্ষিত হইবেন এরূপ জ্ঞান হইবে না।

*এরূপ স্থলে আজ্ঞা পাইবার দরখাস্তই অনধিকার প্রবেশের কার্য্য বলিয়া গণ্য হইবার কথা।*

পূর্ব্বোক্তরূপ কোন আজ্ঞা পাইবার নিমিত্ত দরখাস্ত করিবার সময়ে, উক্ত দরখাস্তকারির ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব না থাকিলে, যদি উক্ত আজ্ঞা দেওয়া হয়, তবে তৎক্রমে দখল না লইলেও দরখাস্তকারী দখলকারির বিরুদ্ধে অনধিকার প্রবেশের কার্য্য করিয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে।

*দখলকারী দরখাস্তকারির বিরুদ্ধে মোকদ্দমা করিয়া জামিন দিলে আনুষ্ঠানিক কার্য্য স্থগিত থাকিবার কথা।*

৪৯ ধারা। এই ৪৩ ধারামত দরখাস্ত করা গেলে দখল কারী নিজে যদি দুইজন জামিনের সহযোগে, ছোট আদালত সম্পত্তির মূল্য ও পশ্চাল্লিখিত মোকদ্দমার সম্ভাবিত খরচার প্রতি দৃষ্টি রাখিয়া যত টাকা যুক্তিসঙ্গত জ্ঞান করেন তত টাকার নিবন্ধপত্র লিখিয়া দিয়া, অবিলম্বে দরখাস্তকারির বিরুদ্ধে অনধিকার প্রবেশের ক্ষতিপূরণ নিমিত্ত হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিতে এবং ঐ মোকদ্দমা আপনি না চালাইলে বা দরখাস্তকারির অনুকূলে বিচার হইলে মোকদ্দমার সমুদয় খরচা দিতে অঙ্গীকারবদ্ধ হন তবে যাবৎ ঐ মোকদ্দমার নিষ্পত্তি না হয় ছোট আদালত উক্ত দরখাস্তের অনুযায়ী আনুষ্ঠানিক কার্য্য স্থগিত রাখিবেন।

উক্তরূপ কোন মোকদ্দমায় দখলকারী দরখাস্তকারীর বিরুদ্ধে ডিক্রী পাইলে ৪৫ ধারাক্রমে যদি কোন আজ্ঞা করা হইয়া থাকে তাহা রহিত হইয়া এই ডিক্রী প্রবল হইবে।

এই ধারামত মোকদ্দমায় ২২ ধারার কোন কথা খাটিবে না।

*দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন দ্বারা কার্য্যপ্রণালী নিয়মিত হইবার কথা।*

৫০ ধারা। এই অধ্যায়মত সমুদয় আনুষ্ঠানিক কার্য্যে, এই আইনের প্রকারান্তরের বিধান স্থল ছাড়া অন্যত্র ছোট আদালত যত দূর হইতে পারে, প্রথমস্থলীয় আদালতের নিমিত্ত দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের নির্দিষ্ট কার্য্যপ্রণালী অনুসরণ করিবেন।

*দখল পাওয়া গেলে স্বত্বাস্বত্বের বিচার নিমিত্ত মোকদ্দমার বাধা না হইবার কথা।*

৫১ ধারা। এই অধ্যায়মতে কোন স্থাবর সম্পত্তির দখল পাওয়া গেলে, তাহার স্বত্বাস্বত্বের বিচার নিমিত্ত হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিবার কোন বাধা হইবে না।

---

৮ অধ্যায়।

## হাই কোর্টে প্রশ্নার্পণ করিবার কথা।

*প্রশ্নার্পণ যে সময়ে করিতেই হইবে তাহার কথা।*

৫২ ধারা। যদি ছোট আদালতের দুই বা ততোধিক জজ কোন মোকদ্দমায় বা এই আইনের ৭ অধ্যায়মত কোন আনুষ্ঠানিক কার্য্যে একত্র আসীন হইয়া আইনঘটিত বা আইনতুল্য বলবৎ রীতিঘটিত কোন প্রশ্ন সম্বন্ধে

কিম্বা য হাতে মোকদ্দমার রুজুকরণ লুপ্ত হয় কোন দলীলের এরূপ অর্থকরণ সম্বন্ধে ভিন্নমত হয়,

কিম্বা কোন মোকদ্দমায় বা উক্তরূপ কোন আনুষ্ঠানিক কার্য্যে বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচ শত টাকার অধিক হইলে, যদি উক্তরূপ কোন প্রশ্ন উঠে এবং কোন পক্ষ প্রার্থনা করেন

তবে ছোট আদালত উক্ত মোকদ্দমার বৃত্তান্তঘটিত বর্ণনাপত্র প্রস্তুত করিবেন, এবং দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৬৭ ধারামতে উক্ত বর্ণনাপত্র হাই কোর্টের মত জন্য অর্পণ করিয়া হয় রায় দেওয়া স্থগিত রাখিবেন, না হয় উক্ত মত সাপেক্ষ করিয়া রায় দিবেন।

যে পক্ষের বিরুদ্ধে সাপেক্ষ রায় দেওয়া যায় উক্তরূপ প্রত্যর্পণ হইলে তাহার জামিন দিতে হইবার কথা।

৫৩ ধারা। হাই কোর্টের মত সাপেক্ষ করিয়া ৫২ ধারামতে রায় দেওয়া গেলে, যে পক্ষের বিরুদ্ধে ঐ রায় দেওয়া যায় তিনি অবিলম্বে হাই কোর্টে প্রত্যর্পণ করিবার খরচার ও রায়ের লিখিত টাকার জামিন দিবেন। ছোট আদালত ঐ জামিন মঞ্জুর করিবেন

কিন্তু যে জজ কোন মোকদ্দমার বিচার করেন তিনি ঐ মোকদ্দমার রায়ের লিখিত টাকা আদালতে দিবার আজ্ঞা করিলে এবং তদনুসারে তাহা দেওয়া গেলে ঐ টাকার নিমিত্ত কোনরূপ জামিন দিবার আদেশ করা যাইবে না।

উক্তরূপ জামিন না দেওয়া গেলে ঐ পক্ষ রায় মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান হইবার কথা।

পূর্ব্বোক্তরূপ জামিন অবিলম্বে দেওয়া না গেলে, যে পক্ষের বিরুদ্ধে উক্তরূপ সাপেক্ষ রায় দেওয়া হইয়াছে সেই পক্ষ তাহা মানিয়া লইয়াছে, বলিয়া জ্ঞান করা যাইবে।

---

৯ অধ্যায়।

ফী ও খরচার কথা।

মোকদ্দমা উপস্থিত করিবার ফীর কথা।

৫৪ ধারা। প্রত্যেক মোকদ্দমার আবেদনপত্রে ও ৪০ ও ৪৩ ধারার প্রার্থনাপত্রে

(ক) বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচ শত টাকার অনধিক হইলে, ঐ পরিমাণ বা মূল্যের উপর টাকা প্রতি দুই আনার অনধিক,

(খ) বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচশত টাকার অধিক হইলে ৬২॥ ও পাঁচশত টাকার অতিরিক্ত পরিমাণ বা মূল্যের উপর টাকা প্রতি এক আনার অনধিক, ফী দেওয়া যাইবে, এবং যাবৎ ঐ ফী দেওয়া না যায়, উক্তরূপ কোন আবেদন বা প্রার্থনাপত্র গ্রহণ করা যাইবে না।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৩৮ অধ্যায়মত নিয়মপত্র দাখিল করিতে হইলে ১০ টাকা ফী দিতে হইবে।

পরওয়ানার ফীর কথা।

৫৫ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য এই আইনের তৃতীয় তফসীলের প্রথম ঘরের নির্দ্দিষ্ট টাকার অধিক, কিন্তু দ্বিতীয় ঘরের নির্দ্দিষ্ট টাকার অনধিক হইলে উক্ত তফসীলের তৃতীয় ও চতুর্থ ঘরে যেই ফী নির্দ্দিষ্ট হইয়াছে ঐ২ ঘর যেই পরওয়ানা সম্পর্কীয় হয় এই আইনের ৭ অধ্যায়মত কোন মোকদ্দমা বা আনুষ্ঠানিক কার্য্যে সেই২ পরওয়ানা বাহির হইবার পূর্ব্বে সেই২ ফী দিতে হইবে। যে ব্যক্তির পক্ষে যে পরওয়ানা বাহির হয়, সেই ব্যক্তির সেই পরওয়ানার ফী দিতে হইবে।

শুনানীর পূর্ব্বে আপোষে মিটাইলে অর্দ্ধেক ফী ফিরাইয়া দিবার কথা।

৫৬ ধারা। উক্তরূপ কোন মোকদ্দমার বা আনুষ্ঠানিক কার্য্যের শুনানী হইবার পূর্ব্বে পক্ষেরা আপোষে তাহা মিটাইয়া ফেলিলে, তৎকাল পর্য্যন্ত যত ফী দেওয়া হইয়াছে তন্মধ্যে যেপক্ষ যাহা দিয়াছেন, ছোট আদালত তাঁহাকে তাহার অর্দ্ধেক ফিরাইয়া দিবেন।

দরিদ্র ব্যক্তিদের ফী ও খরচার কথা।

৫৭ ধারা। কোন দরিদ্র ব্যক্তি মোকদ্দমা উপস্থিত করিলে বা ৪৩ ধারামত দরখাস্ত দিলে ছোট আদালত, যদি উচিত বিবেচনা করেন, ৫৪ ও ৫৫ ধারার উল্লিখিত ফী না লইয়া অথবা উক্ত ফীর কিয়দংশ লইয়া ঐ মোকদ্দমা ও দরখাস্ত গ্রহণ করিয়া মোকদ্দমা করিতে পারিবেন।

ফী পরিবর্ত্তন করিবার ক্ষমতার কথা।

৫৮ ধারা। ৫৪ ও ৫৫ ধারামতে যে ফী দিতে হয়, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ রাজকার গেজেটে বিজ্ঞাপন প্রকাশ করিয়া তাহার পরিমাণ পরিবর্ত্তন করিতে পারিবেন।

কিন্তু কোন স্থলে উক্ত ফীর পরিমাণ ঐ২ ধারার নির্দ্দিষ্ট পরিমাণের অধিক হইবে না।

ব্যবহারাজীবী নিযুক্ত করিবার খরচের কথা।

৫৯ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য বিশ টাকার অধিক না হইলে কোন পক্ষ আডবোকেট, উকীল, আটর্নি বা অন্য কোন ব্যবহারাজীবিকে নিযুক্ত করিয়া যাহা খরচ করেন, তাহা এই আইনের ৭ অধ্যায়মত কোন মোকদ্দমার বা আনুষ্ঠানিক কার্য্যে ছোট আদালতে খরচা বলিয়া দেওয়া যাইবে না কিন্তু যদি আদালত বিবেচনা করেন যে ঘটনা বশতঃ উক্তরূপ ব্যবহারাজীবী নিযুক্ত করা যুক্তিসিদ্ধ হইয়াছিল, তাহা হইলে ঐ খরচ দেওয়া যাইবে।

আদালতের হুকুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩ ও ৫ ও ২৫ ধারা সংরক্ষণের কথা।

৬০ ধারা। এই অধ্যায়ের কোন কথায় আদালতের হুকুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩ ও ৫ ও ২৫ ধারার কোন ব্যতিক্রম হইবে না।

---

১০ অধ্যায়।

সাধারণ আমলাদের অসদাচরণের কথা।

কর্ম্মচারিদের জরিমানা হইতে প দিবার কথা।

৬১ ধারা। কোন ক্লার্ক, বেলিফ্ বা আদালতের অন্য কোন সাধারণ আমলা আপন পদের কার্য্য সম্পাদনে অসদাচরণ বা উপেক্ষা দোষে দোষী হইলে, চীফ জজ আজ্ঞা দিয়া তাঁহার এক মাসের

উত্তর দিতে বা দলীল উপস্থিত করিতে অস্বীকার করিলে কোন ব্যক্তিকে কারাবদ্ধ করিবার বা হেফাজতে রাখিবার কথা।

৭০ ধারা। ছোট আদালতের সম্মুখে কোন সাক্ষিকে যে কথা জিজ্ঞাসা করা যায় সে তাহার উত্তর দিতে কিম্বা তাহার অধিকারগত বা ক্ষমতাধীন যে দলীল উপস্থিত করিবার আদেশ হয় তাহা উপস্থিত করিতে অস্বীকার করিলে, এবং অস্বীকার করণের কোন যুক্তিসঙ্গত কারণ না দেখাইলে, ঐ আদালত ঐ ব্যক্তির সাত দিনের অনধিক কাল সামান্য কারাদণ্ডের আজ্ঞা করিতে, কিম্বা তাহাকে তত দিন আদালতের কোন কর্ম্মচারির হেফাজতে অর্পণ করিতে পারিবেন। ইতিমধ্যে উত্তর দিতে বা স্থলবিশেষে উক্ত দলীল উপস্থিত করিতে সম্মত হইলে, তাহাকে মুক্ত করা যাইবে। কিন্তু সেই সাত দিনের পরেও অস্বীকার করিতে থাকিলে, এই আইনের ৬৬ বা ৬৮ ধারার বিধানমতে তাহাকে লইয়া কার্য্য হইতে পারিবে।

৬৯ ও ৭০ ধারামত আজ্ঞার উপর আপীলের কথা।

৭১ ধারা। ৬৯ বা ৭০ ধারামত আজ্ঞাক্রমে কোন ব্যক্তি আপনাকে অন্যায়গ্রস্ত জ্ঞান করিলে হাই কোর্টে আপীল করিতে পারিবেন এবং প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বিষয়ক ৮৭৭ সালের আইনের আপীল সংক্রান্ত বিধান সমূহ যত দূর বর্ত্তিতে পারে, এই ধারামত আপীলের প্রতি বর্ত্তিবে।

---

১২ অধ্যায়।

বিবিধ কথা।

কে উপস্থিত হইতে পারিবে ইত্যাদি কথা।

৭২ ধারা। হাই কোর্টের অ্যাডবোকেট উকীল বা আটর্ণি ভিন্ন, অথবা যিনি এই আইন প্রচলিত হইবার সময়ে ছোট আদালতের উকীল থাকেন তদ্ভিন্ন, কোন ব্যক্তি এই আইনমত ছোট আদালতের কোন মোকদ্দমায় বা আনুষ্ঠানিক কার্য্যে উপস্থিত হইতে, বাদানুবাদ করিতে বা কর্ম্ম করিতে পারিবেন না, এবং

(ক) হাই কোর্টের উকীলের বা আটর্ণির নিকট কিম্বা ছোট আদালতের উকীলের নিকট উপদেশ প্রাপ্ত হাই কোর্টের অ্যাডবোকেট কিম্বা

(খ) হাই কোর্টের উকীল ভিন্ন অন্য কোন ব্যক্তি, বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য এক হাজার টাকার অধিক হইলে ঐ রূপ কোন মোকদ্দমার শুনানী সময়ে আদালতে বক্তৃতা বা সাক্ষি দিগকে পরীক্ষা করিবেন না।

কোন ব্যক্তির নিজের কিম্বা মোকদ্দমা সংক্রান্ত অন্য কোন ব্যক্তির মোকদ্দমা চালাইবার যে স্বত্ব আছে অথবা এই আইনক্রমে বর্ত্তমান দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনমতে কোন ব্যক্তির স্বীকৃত মোক্তারের যে স্বত্ব আছে এই ধারার কোন কথায় তাহার ব্যতিক্রম হইবে না।

যে ব্যক্তিদের দ্বারা পরওয়ানা জারী করা যাইতে পারে, তাহাদের কথা।

৭৩ ধারা। দলীল উপস্থিত করিবার নোটিস, সাক্ষিদের সমন, এবং (প্রতিবাদির প্রতি সমন ও জারীর পরওয়ানা ছাড়া) এই আইনমতে ছোট আদালতের প্রতি প্রদত্ত ক্ষমতাক্রমে অন্য যে সকল পরওয়ানা দেওয়া যায় তৎসমুদয়, আদালত সামান্য বা বিশেষ আজ্ঞা দিয়া আদেশ করিলে, আদালত সময়ে২ একবর্ষে যে ব্যক্তিদিগকে নিযুক্ত করেন তাহাদের দ্বারা জারী করা যাইতে পারিবে।

রেজিষ্টর ও রিটর্ণের কথা।

৭৪ ধারা। স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদনাধীনে হাই কোর্ট যেরূপ নির্দ্দেশ করেন ছোট আদালত সেইরূপ রেজিষ্টর বহী ও হিসাব রাখিবেন এবং হাই কোর্টে সেইরূপ বর্ণনাপত্র ও রিটর্ণ পাঠাইবেন।

স্থানীয় গবর্ণমেণ্টের বা হাই কোর্টের আদেশমতে ছোট আদালতের কাগজপত্রাদি দিতে হইবার কথা।

৭৫ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট বা স্থলবিশেষে হাই কোর্ট যেরূপ পাঠ ও প্রণালী উপযুক্ত জ্ঞান করেন, সেইরূপ পাঠে ও প্রণালীতে উক্ত গবর্ণমেণ্ট বা কোর্ট সময়ে২ কাগজপত্র রিটর্ণ ও বর্ণনাপত্র পাঠাইবার যে আদেশ করেন ছোট আদালত সেই আদেশ পালন করিবেন।

পর্ব্বদিন ও বন্ধের দিনের কথা।

৭৬ ধারা। আদালতে যে২ পর্ব্বদিন ও বন্ধের দিন পালিত হইবে ছোট আদালত প্রত্যেক বৎসরের প্রারম্ভে তাহার তালিকা প্রস্তুত করিয়া স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদন নিমিত্ত প্রেরণ করিবেন।

উক্ত অনুমোদন প্রাপ্ত হওয়া গেলে ঐ তালিকা স্থানীয় রাজকীয় গেজেটে প্রকাশ করা যাইবে এবং তদনুসারে উক্ত পর্ব্বের দিন ও বন্ধের দিন পালিত হইবে।

ছোট আদালতের দ্বারা দুতকরণ হইতে কোন২ ব্যক্তির মুক্ত থাকিবার কথা।

৭৭ ধারা। শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ও তাঁহার মন্ত্রিসভার সভ্যদিগকে মান্দ্রাজের ও বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেব ও তাঁহাদের মন্ত্রিসভার সভ্যদিগকে এতদ্দেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবকে এবং শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়মতে সংস্থাপিত হাই কোর্টের চীফ জষ্টিস ও জজদিগকে এই রূপ ছোট আদালতের আজ্ঞাক্রমে দুত করা যাইতে পারিবে না।

ছোট আদালতের ডিক্রীর উপর মোকদ্দমা না হইবার কথা।

৭৮ ধারা। ছোট আদালতের কোন ডিক্রীর উপর মোকদ্দমা হইতে পারিবে না।

যে স্থানে কারাবদ্ধ হইবে সেই স্থানের কথা।

৭৯ ধারা। এতদর্থে স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যে স্থান নিরূপণ করেন যে কোন ব্যক্তিকে কারাবদ্ধ করিতে ছোট আদালতের আজ্ঞা হয় তাহাকে সেই স্থানে কারাবদ্ধ করিয়া রাখা যাইতে পারিবে।

আইনমতে কৃত কোন কর্ম্মহেতুক মোকদ্দমার প্রস্তাবের কথা।

৮০ ধারা। এই আইনমত কোন কর্ম্ম করিয়াছেন বলিয়া কোন ব্যক্তির বিরুদ্ধে যদি মোকদ্দমা উপস্থিত করা যায় তবে যে কদম উপস্থিত করিবার পূর্ব্বে বাদিকে যথোচিত ক্ষতিপূরণ দিবার প্রস্তাব করা হইয়া থাকিলে বাদী কিছু পাইতে পারিবে না।

অভিযোগের মিয়াদের কথা।

৮১ ধারা। এই আইনমতে কোন কর্ম্ম করা হইয়াছে বলিয়া যে সকল অভিযোগ হয় তৎসমুদয় ঐ অপরাধ করা গেলে পর তিন মাসের মধ্যে উপস্থিত করিতে হইবে।

প্রথম তফসীল।

(২ ধারা দেখ।)

যে ব্যবস্থা রহিত হইল।

A—সুপ্রীম কোর্টের চার্টর।

| তারিখ। | | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| ১৭৭৪ সালের ২৬ মার্চ | কলিকাতার সুপ্রীম কোর্টের চার্টর | ২১ প্রকরণ। |
| ১৮ সাল ২৬ ডিসেম্বর | মান্দ্রাজের সুপ্রীম কোর্টের চার্টর | ৭৭ প্রকরণ। |
| ১৮ ৩ সাল ৮ ডিসেম্বর | বোম্বাইয়ের সুপ্রীম কোর্টের চার্টর | ৪৯ প্রকরণ। |

B—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনেরল সাহেবের আইন।

| সাল ও নম্বর। | বিষয় বা সংক্ষেপ নাম। | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| ১ সা। ৯ আ | কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাইতে অল্পকত ও পাওনা পর্য্যালোচনা মতে অদায় করণের আইন | যে অংশ রহিত হয় নাই সেই অংশ। |
| ১৮৭৫ সা ২০ আ | ১৮৫ সালের ৯ আইন সংশোধন করিবার আইন | সমুদয়। |
| ১৮৬৪ সা ২৬ আ | কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাইয়ের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের ক্ষমতা বৃদ্ধি ও ঐ আদালতে অধিক সংখ্যক বিচারকর্তাকে নিযুক্ত করণের বিধান করিবার আইন | যে অংশ রহিত হয় নাই সেই অংশ। |
| ১৮৭৭ সা ১ আ | দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন | ৮ ধারা ২ প্রকরণ। |

C—মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেবের আইন।

| সাল ও নম্বর। | বিষয়। | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| ১৮৭৭ সা ৬ আ | বোম্বাইয়ের ছোট আদালত হইতে যে সকল ব্যক্তি কার্য্য করেন তাঁহাদের বেতনাদির উৎকৃষ্টতর বিধান করণার্থ আইন। | যে অংশ রহিত হয় নাই সেই অংশ। |

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ২ জুলাই।]

দ্বিতীয় তফসীল।

(২৩ ধারা দেখ।)

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের যে২ অংশ ছোট আদালতে বর্ত্তান গেল।

পরিভাষা। ২ ধারা। অর্থকরণের ধারা।

১ অধ্যায়।—১১ ধারা ছাড়া আদালতের এলাকার ও পূর্ব্বে নিষ্পত্তি করা বিষয়ের কথা।

২ অধ্যায়।—১৫, ১৬, ১৭, ১৮ ও ১৯ ধারা, ২০ ধারার ৪ প্রকরণ, এবং ২২ অবধি ২৪ পর্য্যন্ত ধারা, ২৫ ধারার ২ ও ৩ প্রকরণ ছাড়া মোকদ্দমা উপস্থিত করিবার স্থান বিষয়ক বিধি।

৩ অধ্যায়।—৩৭ ধারার (খ) ও শেষ প্রকরণ ছাড়া, উভয় পক্ষ ও তাঁহাদের উপস্থিত হওন ও প্রার্থনা করণ ও ক্রিয়া বিষয়ক বিধি।

৪ অধ্যায়।—৪২ ধারা ও ৪৪ ধারার ক বিধি ছাড়া মোকদ্দমার আকার বিষয়ক বিধি।

৫ অধ্যায়।—৫৩ ধারার (ঙ) প্রকরণ ও ৫৫ ধারা ও ৫৭ ধারার (খ) প্রকরণ ও ৫৮ ও ৬২ ধারা ছাড়া মোকদ্দমা উপস্থিত করণ বিষয়ক বিধি।

৬ অধ্যায়।—৬৪ ধারার ' ও ৫৮ ধারার আদেশমতে তাহার নকল কি সংক্ষেপ বর্ণনাপত্র অর্পণ করা গেলে এই ১ কথা ও ৬৫ ও ৬৬ ও ৮৩ ধারা ছাড়া সমন বাহির করণ ও দেওন বিষয়ক বিধি।

৭ অধ্যায়।—উভয় পক্ষের উপস্থিত হওন বিষয়ক ও উপস্থিত না হওনের ফল বিষয়ক বিধি।

৮ অধ্যায়।—১১০ ১১২ ও ১১৩ ধারা ছাড়া বর্ণনাপত্র ও দাওয়ার বিপরীত দাওয়া বিষয়ক বিধি।

৯ অধ্যায়।—১১৯ ধারা ছাড়া আদালতের দ্বারা উভয় পক্ষের পরীক্ষা লওন বিষয়ক বিধি।

১০ অধ্যায়।—দলীলের সন্ধান লওন ও গ্রাহ্য করণ ইত্যাদি বিষয়ক বিধি। ২৮ অবধি ৩৩ পর্য্যন্ত ধারা ১৩৫ ধা। ও যত দূর এ গ্রন্থের সহিত সম্পর্ক রাখে তাহা ছাড়া ৩৬ ধারা, দ্বিতীয় প্রকরণ ছাড়া ১৩৭ ধারা, ১৩৮ ধারা, শেষ বাক্য ছাড়া ৩৯ ধারা, উপবিধি ও "তাহা অগ্রাহ্য করিবার কারণ লিখিয়া" এই কথা ছাড়া ১৪০ ধারা এবং ১৪১ ১৪২, ১৪৩, ও ৪৫ ধারা।

১১ অধ্যায়।—দিন নির্ণয় করণ বিষয়ক বিধি। ১৫০ ও ১৫১ ধারা

১২ অধ্যায়।—৫৪ ধারা ও ১৫৫ ধারা ছাড়া প্রথম শ্রবণের সময় মোকদ্দমা নিষ্পত্তি করণ বিষয়ক বিধি।

১৩ অধ্যায়।—মোকদ্দমা শ্রবণের দিনান্তর নিরূপণ বিষয়ক বিধি।

১৪ অধ্যায়।—৬৮, ১৬৯ ৭ ও ৭৫ ধারা ছাড়া সাক্ষিদের নামে সমন দেওন ও তাঁহাদের উপস্থিত হওন বিষয়ক বিধি।

১৫ অধ্যায়।—১৮২ অবধি ৯১ পর্য্যন্ত ধারা ছাড়া মোকদ্দমার শ্রবণ ও সাক্ষিদের সাক্ষ্য লওন বিষয়ক বিধি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপক কার্য্য বিভাগ।

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি ১৮৮১ সালের ৪ মার্চ তারিখে আইন ও ব্যবস্থা প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভার উপস্থিত হইয়া সিলেক্ট কমিটীর হস্তে অর্পিত হয়।—

### ১৮৮১ সালের ৩ নম্বর।

সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৮৫ সালের আইনের পাণ্ডুলিপি।

নির্ঘণ্ট।

হেতুবাদ।

১ অধ্যায়।

উপক্রমণিকা।

ধারা।
১। সংক্ষেপ নাম।
ব্যাপ্তি।
আরম্ভ।
২। যেং আইন রহিত হইল তাহার কথা।
৩। অর্থ করণের ধারা।
৪। কোনং আড্মিরল্‌টি কোর্টের প্রতি যেং ক্ষমতা দেওয়া গিয়াছে তাহা রক্ষা করিবার কথা।
ফৌজদারী উচ্চতম আদালতের দ্বারা সেই ক্ষমতামতে কার্য্য হইবার কথা।

২ অধ্যায়।

জাহাজ সম্বন্ধে দুর্ঘটনা ঘটিলে এবং কাপ্তান মাষ্টির বা ইঞ্জিনিয়রের নামে অভিযোগ হইলে তাহার অনুসন্ধান বিষয়ক বিধি।

৫। এই অধ্যায় কোনং জাহাজের প্রতি না বর্ত্তিবার কথা।
৬। স্থানীয় গবর্ণমেণ্টে দুর্ঘটনার সংবাদ জানাইতে হওবার কথা।
৭। অনুসন্ধান লইবার জন্যে বিশেষ আদালত নিযুক্ত করিবার ক্ষমতার কথা।
৮। দুর্ঘটনার অনুসন্ধান লইবার ক্ষমতাপন্ন অন্যান্য আদালতের কথা।
৯। কাপ্তান, মাষ্টির, ও ইঞ্জিনিয়রদের বিরুদ্ধে অভিযোগ হইলে, তাহার অনুসন্ধান লইবার ক্ষমতার কথা।
০। অযোগ্যতার বা অসদাচরণের অনুসন্ধান লইবার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা করিতে পারিবার কথা।
১১। অভিযুক্ত ব্যক্তির উত্তর শুনিবার কথা।
২। সাক্ষ্য ও আনুষ্ঠানিক কার্য্যের বিষয় সম্বন্ধে আদালতের ক্ষমতার কথা।
এসেসরের কথা।

ধারা।
১৩। সাক্ষিদিগকে ধরিয়া আনিবার ও জাহাজে উঠিবার ও জাহাজ আটক রাখিবার ক্ষমতার কথা।
১৪। বিচারার্থে সমর্পণ করিবার ক্ষমতার কথা।
প্রমাণ দিবার জন্য ব্যক্তিকে আবদ্ধ করিবার কথা।
জমানবন্দীর কথা।
১৫। স্থানীয় গবর্ণমেণ্টের নিকট আদালতের রিপোর্ট করিবার কথা।

৩ অধ্যায়।

সর্টিফিকেট স্থগিত ও রহিত করিবার ও নূতন সর্টিফিকেট দিবার বিধি।

১৬। ইংলণ্ডের আইনমত সর্টিফিকেট রহিত ও স্থগিত করিবার ক্ষমতা সংরক্ষণের কথা।
ঐ সর্টিফিকেটের পরিবর্ত্তে স্থানীয় সর্টিফিকেট দিতে পারিবার কথা।
৭। কোনং সর্টিফিকেট স্থগিত রাখিতে কি রহিত করিতে স্থানীয় গবর্ণমেণ্টের ক্ষমতার কথা।
এই আইনমতে অনুসন্ধান হইলে পর।
অন্যান্য আইনমতে অনুসন্ধান লওনের পর।
কোন অপরাধ নির্ণয় করা গেলে।
অন্য ব্যক্তি তাঁহার উপর নিযুক্ত হইলে।
১৮। কাপ্তান প্রভৃতির সার্টিফিকেটদিতে হইবার কথা।
৯। অন্য স্থানীয় গবর্ণমেণ্টের নিকট রিপোর্ট করিবার কথা।
২০। বাণিজ্য বিষয়ক বোর্ডে বিপোর্ট করিবার কথা।
২১। রহিত করিবার কি স্থগিত রাখিবার আজ্ঞা অন্যথা করিবার ক্ষমতার কথা।
নূতন সর্টিফিকেট দিবার ক্ষমতার কথা।

৪ অধ্যায়।

নাবিকদের সঙ্গে বন্দোবস্তের কথা।

২২। এই অধ্যায় ৮৫৯ সালের ১ আইনের অংশ বলিয়া পঠিত হইবার কথা।
২৩। নাবিকদের সঙ্গে কাপ্তান সাহেবদের বন্দোবস্ত করিতে হইবার কথা।
২৪। বন্দোবস্ত লিখিবার পাঠ ও তাহার মর্ম্মের কথা।
২৫। আহারীয় দ্রব্যের যে ফর্দ্দ খালাসী দিগকে দেওয়া যাইবে তাহার কথা।
২৬। খালাসীকে জাহাজে লইলে ভবিষ্যতের বিধান।
২৭। ব্রিটিষ কি উপনিবেশের জাহাজের বন্দোবস্ত লিখিবার পাঠ।

৫ অধ্যায়।

বন্দর পরিদর্শকের কথা।

২৮। ১৮৭৫ সালের ১২ আইনে যাহা যোগ করিতে হইবে তাহার কথা।

পাইবা মাত্র লিখিয়া ঐ সংবাদ স্থানীয় গবর্ণমেণ্টকে জানাইবেন।

(ক), (খ) ও (গ) প্রকরণের লিখিত স্থলে কাপ্তান কি আড্‌কাঠী কি কারের মাষ্টর সাহেব কিম্বা জাহাজ যৎকালে মারা পড়িল কি ত্যাগ করা গেল কি ডেঙ্গায় উঠিল কি তাহার হানি কি দুর্ঘটনা হইল তৎকালে অন্য যে ব্যক্তির জিম্মায় ছিল সেই ব্যক্তি কিম্বা দুইখান জাহাজ হইলে যে জাহাজ যাহার জিম্মায় থাকে তিনি এবং

(ঘ) প্রকরণের লিখিত স্থল হইলে যেখানে জাহাজ মারা যায় বা পরিত্যক্ত হয় বা ডেঙ্গায় উঠে বা তাহার হানি হয় বা দুর্ঘটনা ঘটে সেই স্থান হইতে ঐ জাহাজ বরাবর ব্রিটিষ ভারতবর্ষের কোন স্থানে গেলে ঐ জাহাজের কাপ্তান যে সময়ে ঐ স্থানে জাহাজ উপস্থিত হয় সেই সময়ে

যে মাজিষ্ট্রেট অতি নিকটে থাকেন তাঁহাকে, কিম্বা কোন বন্দরে পঁহুছিলে, পূর্ব্বোক্তমতে যে কর্ম্মকারক নিযুক্ত হন তাঁহাকে অগৌণে ঐ জাহাজ মারা পড়ার কি পরিত্যাগ হওয়ার কি ডেঙ্গায় উঠিবার কিম্বা তাহার হানি হওয়ার কি দুর্ঘটনা ঘটিবার সংবাদ দিবেন।

এই ধারামতে যে ব্যক্তি সম্বাদ দিতে আবদ্ধ হন, তিনি ইচ্ছা করিয়া ঐ সম্বাদ না দিলে, তাঁহার পাঁচ শত টাকার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ও সেই দণ্ড না দিলে তাঁহার তিন মাসের অনধিক কাল সামান্য কারাদণ্ড হইতে পারিবে।

অনুসন্ধান লইবার জন্যে বিশেষ আদালত নিযুক্ত করিবার ক্ষমতার কথা।

৭ ধারা। পূর্ব্বোক্ত কোন স্থলে ৬ ধারার (ক) (খ) (গ) (ঘ) বা (ঙ) প্রকরণের লিখিত বৃত্তান্ত সম্বন্ধ স্থানীয় গবর্ণমেণ্ট যথামতে অনুসন্ধান লওয়া আবশ্যক বিবেচনা করিলে, পূর্ব্বোক্ত সম্বাদ দেওয়া গেলে বা না গেলেও স্থানীয় গবর্ণমেণ্ট বিশেষ আদালত নিযুক্ত করিয়া তৎপ্রতি ঐ অনুসন্ধান লইবার আদেশ করিতে ও অনুসন্ধান লইবার স্থান ও নির্দিষ্ট করিতে পারিবেন দুই জনের অন্যূন ও চারি জনের অনধিক ব্যক্তি লইয়া ঐ আদালত হইবে।

অনুসন্ধান যে স্থানে লওয়া যায় সেই স্থানে কি তাহার নিকটে যিনি মাজিষ্ট্রেটের কর্ম্ম করেন তিনি তাহাদের একজন ও সমুদ্র ব্যাপারে অভিজ্ঞ অন্য ব্যক্তি একজন হইবেন। আর এক কি দুই জন নিযুক্ত হইলে, তাহারাও সমুদ্র ব্যাপারে কিম্বা বাণিজ্য বা শাস্ত্রে অভিজ্ঞ লোক হইবেন।

দুর্ঘটনার অনুসন্ধান লইবার ক্ষমতাপন্ন অন্যান্য আদালতের কথা।

৮ ধারা। সমুদ্রে যে অপরাধ করা যায় ভারতবর্ষের মধ্যে সেই অপরাধের বিচার করিবার ক্ষমতাপন্ন আদালতের প্রতি, এবং ব্রিটিষ ভারতবর্ষের অন্তর্গত যেং বন্দরে তদ্রূপ অন্য তাদৃশ আদালত না থাকে সেইং বন্দরে ফৌজদারী মোকদ্দমার বিচার করণার্থে সাধারণ ক্ষমতা বিশিষ্ট উচ্চতম আদালতের প্রতি এতৎক্রমে এই অনুমতি দেওয়া গেল যে স্থানীয় গবর্ণমেণ্টের আদেশ পাইলে ৭ ধারার উল্লিখিত অনুসন্ধান লইতে পারিবেন।



কাপ্তান মালিম ও ইঞ্জিনীয়রের বিরুদ্ধে অভিযোগ হইলে, তাহার অনুসন্ধান লইবার ক্ষমতার কথা।

৯ ধারা। যদি কোন আদালত ৭ বা ৮ ধারামতে অনুসন্ধান লন, তবে প্রচলিত কোন আইনমতে বাণিজ্য বিষয়ক বোর্ডের বা স্থানীয় গবর্ণমেণ্টের প্রদত্ত সার্টিফিকেটধারী কোন কাপ্তানের বা মালিমের বা ইঞ্জিনিয়রের বিরুদ্ধে ঐ অনুসন্ধানক্রমে অযোগ্যতা বা অসদাচরণের অভিযোগ উপস্থিত হইলে, কিম্বা তাঁহার কোন অন্যায় কার্য্য বা ত্রুটি হেতুক পূর্ব্বোক্তরূপ মারা যাওয়া বা পরিত্যাগ বা ডেঙ্গায় উঠা বা হানি বা দুর্ঘটনা ঘটিয়াছে বলিয়া অভিযোগ হইলে, উক্ত আদালত ঐ অভিযোগের অনুসন্ধান লইতে পারিবেন।

যে স্থলে এরূপ বিশ্বাস করিবার কারণ দেখা যায় যে অনুসন্ধানক্রমে উক্তরূপ কোন কাপ্তানের বা মালিমের বা ইঞ্জিনিয়রের বিরুদ্ধে পূর্ব্বোক্তরূপ অযোগ্যতার বা অসদাচরণের বা অন্যায় কার্য্যের বা ত্রুটির অভিযোগ উপস্থিত হইবে, সেই স্থলে উক্ত আদালত যাহা হইলে উক্ত অনুসন্ধান আরম্ভ করিবার পূর্ব্বে যে রিপোর্টক্রমে ঐ অনুসন্ধান লইবার আদেশ হয় তাহাকে সেই রিপোর্টের নকল দেওয়াইবেন।

অযোগ্যতার বা অসদাচরণের অনুসন্ধান লইবার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা করিতে পারিবার কথা।

১০ ধারা। ৭ বা ৮ ধারামত অনুসন্ধান ভিন্ন প্রকারান্তরে কোন কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়রের নামে অযোগ্যতার কি অসদাচরণের অভিযোগ করার হেতু আছে স্থানীয় গবর্ণমেণ্টের এমত বিশ্বাস করিবার কারণ থাকিলে যে স্থানে পক্ষদের ও সাক্ষিদের উপস্থিত হওয়া সুবিধা সেই স্থানের বা তন্নিকটস্থ ৮ ধারার লিখিত কোন আদালতে ঐ গবর্ণমেণ্ট ঐ হেতুর বর্ণনাপত্র পাঠাইয়া উক্ত আদালতের প্রতি ঐ অভিযোগের অনুসন্ধান লইবার আদেশ করিতে পারিবেন।

স্থানীয় গবর্ণমেণ্ট পূর্ব্বোক্ত যে বর্ণনাপত্র পাঠান আদালত অনুসন্ধানের কার্য্য আরম্ভ করার পূর্ব্বে ঐ অভিযুক্ত কাপ্তান মালিম বা ইঞ্জিনিয়রকে সেই বর্ণনাপত্রের নকল দেওয়াইবেন।

অভিযুক্ত ব্যক্তির উত্তর শুনিবার কথা।

১১ ধারা। কাপ্তান বা মালিম বা ইঞ্জিনিয়রের বিরুদ্ধে এই অধ্যায়মতে অনুসন্ধান করণার্থ ঐ আদালত উপস্থিত হইবার নিমিত্ত তাঁহাকে সমন করিয়া নিজে কি অন্যের দ্বারা প্রতিবাদ করিবার সম্পূর্ণ সুযোগ দিবেন।

সাক্ষ্য ও আনুষ্ঠানিক কার্য্যের বিধান সম্বন্ধে আদালতের ক্ষমতার কথা।

১২ ধারা। এই অধ্যায় মত অনুসন্ধানের কার্য্য করিবার জন্যে সাক্ষিদিগকে বলপূর্ব্বক উপস্থিত করান ও তাহাদের জবানবন্দী লওন ও দলীল উপস্থিত করান ও আনুষ্ঠানিক কার্য্যের বিধান করণ সম্পর্কে সন্ধানকারী আদালতের নিম্নলিখিতরূপ ক্ষমতা থাকিবে যথা

(ক) উক্ত আদালত বিশেষ আদালত হইলে, যে স্থানে অনুসন্ধান লওয়া যায় সেই স্থানে সাধারণ ফৌজদারী বিচারাধিকারপ্রাপ্ত প্রধান আদালত যেং ক্ষমতা অনুসারে কার্য্য করিতে পারেন সেইং ক্ষমতা।

(খ) উক্ত আদালত আড্‌মিরালটী বিচারাধিকারপ্রাপ্ত আদালত কিম্বা সাধারণ ফৌজদারী বিচারাধিকারপ্রাপ্ত প্রধান আদালত হইলে ঐ আড্‌মিরালটী বা

স্থল বিশেষে, ফৌজদারী বিচারাধিপতি ক্রমে ঐ আদালত এবং [illegible] অনুসারে কার্য্য করিতে পারেন, সেইং ক্ষমতা।

জাহাজ সম্পর্কীয় নানা ব্যাপারে অভিজ্ঞ কোন ব্যক্তি আসেসরের কর্ম্ম করিতে সম্মত হইলে, বিশেষ আদালত ছাড়া অনুসন্ধানকারী কোন আদালত বিহিত বিবেচনা করিলে ঐ অনুসন্ধানের কার্য্যার্থে তাঁহাকে আসেসর করিতে পারিবেন।

আসেসরের কথা।

সেই ব্যক্তি অনুসন্ধান লওন সময়ে উপস্থিত থাকিয়া আপনার মত লিখিয়া জানাইবেন। ঐ লিপিখানি মোকদ্দমার নথীর মধ্যে থাকিবে। কিন্তু এই আইনক্রমে কিম্বা প্রচলিত অন্য আইনক্রমে আদালতের প্রতি যে সকল ক্ষমতা অর্পিত হইয়াছে তদনুসারে কার্য্য করিবার ভার আদালতের হস্তে থাকিবে।

সাক্ষিদিগকে ধরিয়া আনিবার ও জাহাজে উঠিবার ও জাহাজ আটক রাখিবার ক্ষমতার কথা।

১৩ ধারা। কোন আদালত এই আইনমতে অনুসন্ধান লওন সময়ে প্রমাণ পাইবার জন্যে কোন ব্যক্তিকে ধরিয়া আনা আবশ্যক জ্ঞান করিলে তাঁহাকে গ্রেপ্তার করিবার পরওয়ানা জারী করিতে পারিবেন, ও সেই ব্যক্তিকে গ্রেপ্তার করিবার জন্য কোন কর্ম্মকারককে জাহাজে উঠিতে অনুমতি দিতে পারিবেন (কিন্তু এই বিষয়ে স্থানীয় গবর্ণমেন্টের কোন সাধারণ কি বিশেষ আজ্ঞা প্রবল মানিবেন)।

কোন কর্ম্মকারক উক্ত প্রকারে জাহাজে উঠিতে অনুমতি পাইলে, বলপূর্ব্বক উঠিবার জন্যে পোলীসের কি কষ্টমের কোন কার্য্যকারকের কিম্বা অন্য কোন ব্যক্তির সাহায্য লইতে পারিবেন ও সেই ব্যক্তিকে গ্রেপ্তার করিবার জন্য যুক্তিমতে যতকাল আবশ্যক ততকাল ঐ জাহাজ রুদ্ধ করিয়া আটক রাখিতে পারিবেন ও উক্ত প্রত্যেক জন কর্ম্মকারক কি অন্য ব্যক্তি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৮৬ ধারানুসারে রাজকীয় কার্য্যকারক বলিয়া জ্ঞান হইবে।

এই ধারার বলে কোন ব্যক্তিকে চল্লিশ ঘণ্টার অধিক কাল আটক রাখিতে হইবে না।

বিচারার্থে সমর্পণ করিবার ক্ষমতার কথা।

১৪ ধারা। ব্রিটিশ ভারতবর্ষের মধ্যে যে আইন প্রচলিত আছে কোন ব্যক্তি এমত কোন আইনমতে দণ্ডের যোগ্য কোন অপরাধ করিয়াছে, এই আইনমতে অনুসন্ধান লওন সময়ে ইহা দৃষ্ট হইলে যে আদালত অনুসন্ধান লইতেছেন, হাই কোর্ট সময়েং এই আইনের সঙ্গত যেং বিধি নির্দ্ধার্য্য করেন সেই আদালত সেইং বিধি প্রবল মানিয়া ঐ ব্যক্তিকে গ্রেপ্তার করাইতে কিম্বা উপযুক্ত আদালতের সম্মুখে বিচার হইবার জন্য তাঁহাকে সমর্পণ করিতে কিম্বা তাঁহার স্থানে হাজির জামিন লইতে পারিবেন ও সেই বিচার কালে প্রমাণ দিবার জন্যে কোন ব্যক্তিকে প্রতিজ্ঞায় বদ্ধ করিতে পারিবেন, ও এই ধারার কার্য্য পক্ষে প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের কিম্বা প্রেসিডেন্সী মাজি ষ্ট্রেটের সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন।

প্রমাণ দিবার জন্যে ব্যক্তিকে আবদ্ধ করিবার ক্ষমতার কথা।

জবানবন্দীর কথা।

ও যে বিষয় লইয়া মোকদ্দমা হয় সেই মোকদ্দমার বিচার করণসময়ে সেই বিষয়ে কোন সাক্ষির সাক্ষ্য আবশ্যক হইলে এই অধ্যায়মতে যে আদালত অনুসন্ধান লন সেই আদালতের সম্মুখে ঐ সাক্ষী পূর্ব্বে সেই বিষয়ের যে জবানবন্দী দেন মাজিষ্ট্রেট সাহেবের দ্বারা কিম্বা আদালতের বিচারপতি দ্বারা সেই জবানবন্দী যথার্থ বলিয়া দস্তখত করা গেলে,

(ক) যে আদালতে বিচার চলিতেছে সেই আদালতের বিচারাধীন স্থানের মধ্যে ঐ সাক্ষিকে পাওয়া যায় না এবং

(খ) অভিযুক্ত ব্যক্তির সাক্ষাৎ ঐ জবানবন্দী দেওয়া যায় এইং বিষয়ের প্রমাণ হইলে, ঐ জবানবন্দী গ্রাহ্য হইতে পারিবে।

অভিযুক্ত ব্যক্তির সাক্ষাৎ ঐ জবানবন্দী দেওয়া যায় মাজিষ্ট্রেট কিম্বা আদালতের বিচারপতি এই মর্ম্মের সর্টিফিকেট লিখিয়া দিলে, ইহার বিপরীত প্রমাণ না করা গেলে সর্টিফিকেটই ঐ কথার প্রচুর প্রমাণ হইবে।

স্থানীয় গবর্ণমেন্টের নিকট আদালতের রিপোর্ট করিবার কথা।

১৫ ধারা। আদালত এই অধ্যায়মত অনুসন্ধান লইয়া যেং সিদ্ধান্তে উপনীত হন স্থানীয় গবর্ণমেন্টের নিকট প্রমাণ সমেত তাহার সম্পূর্ণ রিপোর্ট পাঠাইবেন।

১৮৫৪ সাল অবধি ১৮৮০ সাল পর্য্যন্ত সওদাগরী জাহাজ বিষয়ক যে সকল আইন হইয়াছে তৎক্রমে যেং স্থলে বাণিজ্যবিষয়ক বোর্ডে আদালতের রিপোর্ট পাঠান আবশ্যক সেইং স্থলে উক্ত রিপোর্ট স্থানীয় গবর্ণমেন্টের দ্বারা পাঠাইতে হইবে এবং উক্ত রিপোর্ট স্থানীয় গবর্ণমেন্টে পাঠান গেলে এই ধারার আজ্ঞা উপযুক্তরূপে পালন করা হইবে।

---

৩ অধ্যায়।

সর্টিফিকেট স্থগিত ও রহিত করিবার ও নূতন সর্টিফিকেট দিবার বিধি।

ইংলণ্ডের আইনমত সর্টিফিকেট রহিত ও স্থগিত করিবার ক্ষমতা সংক্রমণের কথা।

৬ ধারা। ১৮৫৪ সাল অবধি ১৮৮০ পর্য্যন্ত সওদাগরী জাহাজ বিষয়ক যে সকল আইন হইয়াছে তৎক্রমে এই আইনের ৭ ৮, ৯ ও ০ ধারামত অনুসন্ধান যেং আদালত লন সেইং আদালতের প্রতি উক্ত কোন সওদাগরী জাহাজ বিষয়ক আইনমত সর্টিফিকেট কিম্বা যে সকল সর্টিফিকেটের প্রতি ১৮৬৯ সালের (ঔপনিবেশিক) সওদাগরী জাহাজ বিষয়ক আইনমতে উক্ত কোন আইনের বিধান বর্ত্তে সেই সকল সর্টিফিকেট রহিত বা স্থগিত করিবার যে ক্ষমতা অর্পিত হইয়াছে এই আইনের কোন কথায় তাহার কোন বিঘ্ন হইবে না।

ঐ সর্টিফিকেটের পরিবর্ত্তে স্থানীয় সর্টিফিকেট দিতে পারিবার কথা।

উক্তরূপে কোন আদালত ঐ রূপ কোন সর্টিফিকেট রহিত বা স্থগিত করিলে স্থানীয় গবর্ণমেন্টে রিপোর্ট করিবার সময়ে উক্ত গবর্ণমেন্টকে এই পরামর্শ দিতে পারিবেন যে পরীক্ষা না করিয়া ঐ সর্টিফিকেটধারিকে ঐ সর্টিফিকেট কাপ্তানের সর্টিফিকেট হইলে কাপ্তানের

বা মালিমের সর্টিফিকেট, এবং ঐ সর্টিফিকেট মালিমের বা ইঞ্জিনিয়রের সর্টিফিকেট হইলে, মালিমের বা স্থল বিশেষে ইঞ্জিনিয়রের সর্টিফিকেট দেন এবং উক্ত স্থানীয় গবর্ণমেণ্ট উচিত বিবেচনা করিলে এবং ব্রিটিষ ভারতবর্ষের কোন ব্যবস্থাপক সভায় প্রণীত যে আইন যৎকালে প্রচলিত থাকে তদনুসারে ঐ সর্টিফিকেট দিতে ক্ষমতাপন্ন হইলে, পরীক্ষা না করিয়া উক্ত আইনক্রমে ঐ সর্টিফিকেট দিতে পারিবেন। ১৮৬৯ সালের উক্ত (ঔপনিবেশিক) সওদাগরী জাহাজ বিষয়ক আইনের কার্য্য পক্ষে না হইলে উক্তরূপে যে সর্টিফিকেট দেওয়া যায় তাহা পরীক্ষা করিয়া দেওয়া গেলে যেরূপ ফলবৎ হইত সেইরূপ ফলবৎ হইবে।

**কোন সর্টিফিকেট স্থগিত রাখিতে কি রহিত করিতে স্থানীয় গবর্ণমেণ্টের ক্ষমতার কথা।**

১৭ ধারা। কোন স্থানীয় গবর্ণমেণ্ট কোন কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়র সাহেবকে যোগ্যতার কি পূর্ব্বে কর্ম্ম করার যে সর্টিফিকেট দেন এবং যাহার প্রতি ১৮৬৯ সালের (ঔপনিবেশিক) সওদাগরী জাহাজ বিষয়ক আইনের বিধান বর্ত্তে না সেই বা অন্য স্থানীয় গবর্ণমেণ্ট নিম্নলিখিত স্থলে সেই সর্টিফিকেট স্থগিত রাখিতে কিম্বা রহিত করিতে পারিবেন, অর্থাৎ

**এই আইন মতে অনুসন্ধান হইলে পর**

(ক) এই আইনমতে অনুসন্ধান লওয়া গেলে পর ঐ কাপ্তান কিম্বা মালিম কি ইঞ্জিনিয়র সাহেবের অন্যায্য কর্ম্ম কি ত্রুটির দ্বারা জাহাজ মারা পড়ে কিম্বা ডেঙ্গায় উঠে কিম্বা তাহা পরিত্যাগ করিতে হয় কিম্বা জাহাজের কোন গুরুতর হানি কিম্বা কোন ব্যক্তির প্রাণের হানি হয় আদালত এই মর্ম্মের রিপোর্ট করিলে, কিম্বা ঐ কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়র অযোগ্য, কিম্বা মত্ততা কি নিষ্ঠুরতা কি অন্য অসদাচারসূচক কোন গুরুতর কর্ম্মের অপরাধী বলিয়া রিপোর্ট করিলে

**অন্যান্য আইন মতে অনুসন্ধান লওনের পর।**

(খ) ১৮৫৪ সাল অবধি ১৮৮০ সাল পর্য্যন্ত সওদাগরী জাহাজ বিষয়ক যে সকল আইন হইয়াছে সেই সকল আইনমতে কোন অনুসন্ধান লওয়া গেলে পর, কিম্বা ব্রিটিষ অধিকারান্তর্গত কোন দেশে কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়রদের নামে অযোগ্যতার কি অসদাচারের অভিযোগের অনুসন্ধান কিম্বা জাহাজডুবির বা জাহাজ সংক্রান্ত অন্য দুর্ঘটনার অনুসন্ধান লওনার্থে যৎকালে যে আদালত ব্যবস্থাপক সভা হইতে ক্ষমতা প্রাপ্ত হন সেই আদালত কর্ত্তৃক অনুসন্ধান লওয়া গেলে পর ঐ কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়র অযোগ্য কিম্বা মত্ততা কি নিষ্ঠুরতা কি অন্য অসদাচারসূচক কোন গুরুতর কর্ম্মের অপরাধী কিম্বা তাহার অন্যায্য কর্ম্ম কি ত্রুটির দ্বারা কোন জাহাজ মারা পড়িয়াছে কিম্বা ডেঙ্গায় উঠিয়াছে কিম্বা তাহা পরিত্যাগ করা গিয়াছে কিম্বা জাহাজের ভারি হানি কিম্বা কোন ব্যক্তির প্রাণের হানি হইয়াছে ঐ আদালত এই মর্ম্মের রিপোর্ট করিলে,

**কোন অপরাধ নির্ণয় করা গেলে।**

(গ) যে অপরাধ ব্রিটিষ ভারতবর্ষের মধ্যে করা গেলে হাজিরজামিন লইয়া ছাড়িয়া দেওয়া যায় না কিম্বা ইংলণ্ডে করা গেলে যে নালিশের তাহার এমত অপরাধ যে নির্ণয় হইয়াছিল ইহা দেখান যাইতে পারিলে,

**অন্য ব্যক্তি তাঁহার উপর নিযুক্ত হইলে।**

(ঘ) কাপ্তানের বেলা কোন ভাইসআডমিরাল্টী কোর্টের কিম্বা সওদাগরী জাহাজবিষয়ক ১৮৫৪ সালের আইনের কিম্বা যৎকালে অন্য যে আইন প্রচলিত থাকে সেই আইনের বিধানক্রমে সংস্থাপিত জাহাজীয় আদালতের আজ্ঞাক্রমে, তাঁহার প্রাপ্য কর্ম্মে অন্য ব্যক্তিকে নিযুক্ত করা গেলে।

পরন্তু যে ব্যক্তি সর্টিফিকেট প্রাপ্ত হন অনুসন্ধান লওন কার্য্যের আরম্ভের পূর্ব্বে তাঁহাকে ৯ ধারার কিম্বা স্থল বিশেষে ১০ ধারার আদেশমত রিপোর্টের বা বর্ণনাপত্রের নকল দেওয়া গিয়াছে, স্থানীয় গবর্ণমেণ্ট ইহা সন্তোষমতে না জানিলে, যে স্থানে কোন কাপ্তানের বা মালিমের বা ইঞ্জিনিয়রের নামে অভিযোগের অনুসন্ধান লওয়া গিয়াছে, সেই স্থলে এই ধারার (ক) প্রকরণমতে কোন সর্টিফিকেট স্থগিত রাখা কি রহিত করা যাইবে না।

**কাপ্তান প্রভৃতির সর্টিফিকেট দিতে হইবার কথা।**

১৮ ধারা। ১৭ ধারামতে কোন কাপ্তানের কি মালিমের কি ইঞ্জিনিয়রের সর্টিফিকেট রহিত করা কি স্থগিত রাখা গেলে, তিনি শিপিং মাষ্টরকে, কিম্বা যে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ সর্টিফিকেট রহিত করিলেন কি স্থগিত রাখিলেন সেই গবর্ণমেণ্ট অন্য যে ব্যক্তির হাতে ঐ সর্টিফিকেট দিতে আজ্ঞা করেন তাঁহাকে দিবেন না দিলে তদ্রূপ প্রত্যেক অপরাধের জন্যে তাঁহার পাঁচশত টাকার অনধিক অর্থদণ্ড হইবে।

**অন্য স্থানীয় গবর্ণমেণ্টের নিকট রিপোর্ট করিবার কথা।**

১৯ ধারা। কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়র স্থানীয় যে গবর্ণমেণ্টের স্থানে সর্টিফিকেট পান, তদ্ভিন্ন কোন স্থানীয় গবর্ণমেণ্টের দ্বারা ১৭ ধারামতে ঐ সর্টিফিকেট রহিত করা কি স্থগিত রাখা গেলে, যে স্থানীয় গবর্ণমেণ্ট সর্টিফিকেট রহিত করিলেন কি স্থগিত রাখিলেন সেই স্থানীয় গবর্ণমেণ্ট যে স্থানীয় গবর্ণমেণ্ট ঐ সর্টিফিকেট দেন সেই গবর্ণমেণ্টের নিকট আপনার আনুষ্ঠানিক কার্য্যের রিপোর্ট করিবেন ও সর্টিফিকেট রহিত কি স্থগিত করণের কথা জানাইবেন।

**বাণিজ্য বিষয়ক বোর্ডে রিপোর্ট করিবার কথা।**

২০ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট ৭ ধারামতে কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়রের সর্টিফিকেট রহিত করিলে কি স্থগিত রাখিলে, সেই রহিত করিবার কি স্থগিত রাখিবার কথা সাধ্যমতে ত্বরায় বাণিজ্য বিষয়ক বোর্ডে রিপোর্ট করিবেন।

**রহিত করিবার কি স্থগিত রাখিবার আজ্ঞা অন্যথা করিবার ক্ষমতার কথা।**

২১ ধারা। স্থানীয় কোন গবর্ণমেণ্ট ১৭ ধারামতে রহিত করিবার কি স্থগিত রাখিবার আজ্ঞা করিলে পর যে কোন সময়ে সেই আজ্ঞা অন্যথা করিতে পারিবেন

**নূতন সর্টিফিকেট দিবার ক্ষমতার কথা।**

কিম্বা এই রূপে যে ব্যক্তির সর্টিফিকেট রহিত করিয়াছেন তাঁহাকে তুল্য কিম্বা নিম্নতর শ্রেণীর নূতন সর্টিফিকেট দিতে পারিবেন।

উক্তরূপে যে সর্টিফিকেট দেওয়া যায়, তাহা ১৮৬৯ সালের উক্ত (ঔপনিবেশিক) সওদাগরী জাহাজ বিষ-

[গবর্ণমেণ্ট গেজেট ১৮৮১ ১২ জুলাই।]

৫ অধ্যায়।

বন্দর পরিদর্শকের কথা।

২৮ ধারা। ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইনের ৮ ধারার পর নিম্ন লিখিত ধারাগুলি দিতে হইবে যথা

১৮৭৫ সালের ১২ আইনে যাহা যোগ করিতে হইবে তাহার কথা।

"৮ ক ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ এই আইনের নিয়মাধীনে কোন বন্দরে বন্দর পরিদর্শক নামক একজন কার্য্যকারক নিযুক্ত করিতে ও তাঁহাকে স্থগিত বা অবসৃত করিতে পারিবেন

বন্দর পরিদর্শক নিয়োগ করণের ও তাঁহার ক্ষমতার কথা।

"উক্তরূপে যে প্রত্যেক কার্য্যকারককে নিযুক্ত করা যায়, তিনি যে বন্দরের নিমিত্ত নিযুক্ত হন সেই বন্দরের সীমার মধ্যে স্থানীয় গবর্ণমেণ্টের কর্তৃত্বাধীনে নিম্নলিখিত ক্ষমতা প্রাপ্ত হবেন যথা

"(ক) তিনি যে কোন সময়ে কোন জাহাজে প্রবেশ করিয়া তাহা ও তাহার প্রত্যেক অংশ এবং ঐ জাহাজস্থ ব্যক্তিবর্গের ব্যবহারার্থে যে আহারীয় দ্রব্য ও জল দেওয়া হয় তাহা এবং নাবিকদের জন্য যে ঔষধ ও সরঞ্জাম ও স্থান থাকে তাহা দেখিতে পারিবেন

"(খ) তিনি ঐ জাহাজের সকল বা কোন ব্যক্তিকে চিকিৎসকস্বরূপ পরীক্ষা করিয়া দেখিতে পারিবেন

"(গ) ঐ জাহাজের ব্যক্তিবর্গের স্বাস্থ্য ও চিকিৎসা সম্বন্ধীয় অবস্থার তদন্ত লইবার নিমিত্ত তিনি যে লগ বা অন্য কোন বহী বা কাগজ বা দলীল আবশ্যক বিবেচনা করেন, তাহা উপস্থিত করিবার আজ্ঞা দিতে ও সেই আজ্ঞা প্রবল করিতে পারিবেন,

"(ঘ) তিনি উক্ত কার্য্যের নিমিত্ত ঐরূপ সকল বা কোন ব্যক্তিকে তলব করিয়া পরীক্ষা করিতে পারিবেন এবং তিনি যে কোন তদন্ত লওয়া উচিত বোধ করেন তৎসম্বন্ধে উত্তর দিবার আদেশ করিতে পারিবেন

"(ঙ) তিনি উক্তরূপে যে ব্যক্তির পরীক্ষা করেন সেই ব্যক্তি যে উক্তি করে তাহার সত্যতার প্রতিজ্ঞাপত্র লিখিয়া তাহাতে স্বাক্ষর করিবার নিমিত্ত ঐ ব্যক্তির প্রতি আদেশ করিতে পারিবেন।

১৮ খ ধারা। কোন জাহাজ উপস্থিত হইলে পর উক্ত বন্দর পরিদর্শক ঐ জাহাজে প্রথম প্রবেশ করিয়াই অনুসন্ধান লইবেন যে ঐ জাহাজের কোন খালাসী বা দেশীয় অন্য নাবিক কাপ্তানের বা মাল্লাদের আচারণ নামে নালিশ করিতে চাহে কি না।

বন্দরপরিদর্শকের নালিশের তদন্ত লইবার কথা।

"উক্তরূপ কোন নাবিক নালিশ করিতে চাহিলে বন্দর পরিদর্শক ঐ নালিশ শুনিয়া তাহার বিশেষ বিবরণ লিপিবদ্ধ করিবেন এবং তাহার সত্যাসত্য নিরূপণার্থে ১৮ ক ধারায় লিখিত যে কোন ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন।

এই ধারামতে বন্দরপরিদর্শকের নিকট যে কোন নালিশ করা যায় তাহার বিশেষ বিবরণ ও তদ্বিষয়ে তাঁহার নিজের মত লিখিয়া তিনি শিপিং মাস্টারের নিকট অবিলম্বে রিপোর্ট পাঠাইবেন।

নালিশসম্বন্ধে শিপিং মাষ্টরের নিকট রিপোর্ট করিবার কথা।

৬ অধ্যায়।

বিবিধ বিষয়ক বিধি।

২৯ ধারা। সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৫৪ সালের আইনের ২১০ ধারামতে ও সওদাগরী জাহাজ বিষয়ক আইন সংশোধন করণার্থ ১৮৫৫ সালের আইনের ১৬ ধারামতে যে বেতন বা খরচ আদায় হইতে পারে, তাহার দায় ঐ২ ধারামতে ব্রিটিশ ভারতবর্ষের অন্তর্গত কোন আদালতের এলাকার মধ্যে কোন জাহাজের প্রতি বর্ত্তিলে কিম্বা কোন কাপ্তানের কি স্বামির কি অন্য ব্যক্তির স্থানে আদায় হইতে পারিলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব যে ব্যক্তি দিগকে উপযুক্ত জ্ঞান করেন, সময়ে২ ইণ্ডিয়া গেজেটে আপনপত্র প্রকাশ করিয়া সাধারণ কি বিশেষমতে তাঁহাদিগকে সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৫৪ সালের আইনের ২১০ ধারার বিধানমতে ঐ বেতন ও খরচের নিমিত্ত মোকদ্দমা উপস্থিত করিয়া তাহা আদায় করিবার ক্ষমতা দিতে পারিবেন।

মোকদ্দমা উপস্থিত করণার্থে ব্যক্তিদিগকে নিযুক্ত করিবার ক্ষমতার কথা।

উক্তরূপে যে ব্যক্তি ক্ষমতাপ্রাপ্ত হন তিনি তদনুসারে উক্ত কোন আদালতে মোকদ্দমা উপস্থিত করিয়া ঐ টাকা আদায় করিতে পারিবেন ও ভারতবর্ষীয় সাক্ষ্য বিষয়ক ১৮৭২ সালের আইনের ৫৭ ধারার ৭ প্রকরণের তাৎপর্য্যানুসারে ঐ ব্যক্তিকে রাজকীয় পদস্থ বলিয়া জ্ঞান করা যাইবে।

এই ধারাগত সকল মোকদ্দমা ও মোকদ্দমা ঘটিত কার্য্য ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেবের নাম ধরিয়া উপস্থিত করিয়া চালাইতে হইবে।

ভারতবর্ষের পক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটরির নাম ধরিয়া মোকদ্দমা প্রভৃতি উপস্থিত করিবার কথা।

৩০ ধারা। কোন জাহাজ ১৮৭০ সালের ১০ আইন মতে রেজেষ্টরী করা গেলে ও বাণিজ্যদ্রব্য লইয়া ভারতবর্ষের অন্তর্গত নানা বন্দরের ও আরব সমুদ্রাঞ্চল দেশের মধ্যে যাতায়াত করিলে যদি সেই জাহাজ কেবল যাত্রী লোক ও খালাসী কিম্বা আসিয়া খণ্ডের অন্তর্গত অন্য দেশীয় খালাসী ও নাবিক থাকেন তবে সেই জাহাজের প্রতি ১৮৫৯ সালের উক্ত ১ আইনের ৯ অবধি ১৬ পর্য্যন্ত ধারা খাটিবে না।

জাহাজের পরীক্ষ বিষয়ের যে বিধান আছে তাহা কোন২ জাহাজের প্রতি না খাটিবার কথা।

৩১ ধারা। ১৮৫৯ সালের উক্ত ১ আইনের উক্ত ২, ১৫, ১৭ ও ২০ ধারায় নানা বাক্যবিধায় আডবোকেট জেনরল সাহেব শ্রীশ্রীমতী মহারাণীর কিম্বা কোম্পানি বাহাদুরের কোন আদালতে সন্ধান জ্ঞান হইলে "পূর্ব্বোক্ত সন্ধানের " পূর্ব্বোক্ত সন্ধানমতে" পূর্ব্বোক্ত সন্ধানমতে এই কথা যে২ স্থানে আছে তাহার পরিবর্ত্তে এই কথা দিতে হইবে কোন প্রেসিডেন্সী মাজিস্ট্রেটের কিম্বা প্রথম শ্রেণীর কোন মাজিস্ট্রেটের সম্মুখে অপরাধ নির্ণয় হইলে।

১৮৫৯ সালের ১ আইনের ২, ১৫, ১৭ ও ২০ ধারা সংশোধন করিবার কথা।

## অভিপ্রায় ও হেতুর বর্ণনা।

সওদাগরী জাহাজ বিষয়ক আইনের যে পাণ্ডুলিপি পরে ভারতবর্ষীয় সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৮০ সালের আইন হইয়াছে সেই পাণ্ডুলিপি সম্বন্ধে সিলেক্ট কমিটি ১৮৮০ সালের ২০ ফেব্রুয়ারি তারিখে যে রিপোর্ট করেন তাহার ৮ প্রকরণ নিম্নলিখিতরূপ ছিল

"৮। আমরা মূল পাণ্ডুলিপির ৭ ও ৮ অধ্যায় উঠাইয়া দিয়াছি কারণ আমরা বিবেচনা করি যে ঐ দুই অধ্যায়ের বিষয়ের কথা আছে তাহা এরূপ একটি পাণ্ডুলিপির অধিকতর উপযোগী হইবে যাহাতে ১৮৭৫ সালের ৪ আইন ও তৎসংশোধনার্থ ১৮৭৮ সালের ১৯ আইনের ধারা গুলি সংগৃহীত হইবে।"

২। যে দুইটি অধ্যায় উঠাইয়া দেওয়া যায়, তাহাতে যে প্রকারের কথা ছিল, তাহা ঐ পাণ্ডুলিপি সংযুক্ত ১৮৭৯ সালের ২৯ আগস্ট তারিখের অভিপ্রায় ও হেতুর বর্ণনার নিম্নলিখিত কএক প্রকরণ দৃষ্টে জানা যাইবে।

"২১। বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইনের কথা যোগ করণ দ্বারা ৭ অধ্যায় বন্দর পরিদর্শক নামক এক-জন কার্য্যকারক নিয়োগ করিবার বিধান করা গিয়াছে। এই কার্য্যকারক শ্রীযুক্ত বরুক সাহেব এক্ষণে যেরূপ কর্ম্ম করেন (এবং যাহা করিবার নিমিত্ত পাণ্ডুলিপি ও তাঁহার প্রতি আইনমতে ক্ষমতা অর্পিত হইয়াছে) তদ্ভিন্ন ভিন্ন বন্দরে কোন জাহাজ উপস্থিত হইলে মল্লাদের মধ্যে কোন ব্যক্তি নালিশ করে বা মল্লাদের অন্যান্য ব্যক্তিদের নামে যে নালিশ করে তাহার তদন্ত লইবার ভার প্রাপ্ত হইয়াছেন। ইউরোপীয় জাহাজে কর্ম্ম করিবার সময় খালাসীদের ও ভারতদেশীয় অন্য নাবিকদের রক্ষার্থে শ্রীযুক্ত ষ্টেট সেক্রেটরী সাহেবের ইচ্ছানুসারে শেষোক্ত বিধানটি সন্নিবেশ করা গিয়াছে।

"২২। ৮ অধ্যায়ে ভারতবর্ষীয় সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৭৫ সালের আইনের দুইটি সংশোধন করা গিয়াছে। যেং স্থল সম্বন্ধে এক্ষণে কোন বিধান নাই সেই ২ স্থলে অনুসন্ধানার্থে সামুদ্রিক আদালত বসাইবার ক্ষমতা দিবার নিমিত্ত উক্ত আইনের ৩ ধারার বিধানের ব্যাপ্তি বৃদ্ধি করা গিয়াছে। স্থানীয় সামুদ্রিক কর্ত্তৃপক্ষদিগের অনুরোধক্রমে এই পরিবর্ত্তনটি সন্নিবেশিত হইয়াছে এবং ইহা সম্প্রতি সংশোধিত ইংলণ্ডের ব্যবস্থার বিধানের অনুযায়ী। অন্য সংশোধন ক্রমে জাহাজীয় দ্রব্যের কর্দ্দ ধার্য্য করিবার ক্ষমতা স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি অর্পিত হইয়াছে। কোন খালাসী বা দেশীয় নাবিকের সাহত ঐ কর্দ্দ অপেক্ষা কম দ্রব্য দিবার চুক্তি করিলে কাপ্তানের দণ্ড হইবে উক্ত নাবিকদিগের রক্ষার্থে এইরূপ বিধান করা প্রয়োজনীয় দৃষ্ট হইয়াছে।"

৩। উপরিযুক্ত সিলেক্ট কমিটীর পরামর্শ কার্য্যে পরিণত করিবার উদ্দেশে বর্ত্তমান পাণ্ডুলিপি প্রস্তুত করা গিয়াছে।

কিন্তু এই পাণ্ডুলিপিতে ১৮৭৫ সালের ও ১৮৭৮ সালের আইনের বিধান গুলি সংগ্রহ করিয়া সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৭৯ সালের আইনের পাণ্ডুলিপির পরিত্যক্ত বিষয় সংযোগে পুনর্ব্বার বিধিবদ্ধ করা হইয়াছে মাত্র, এমন নহে, ইহাতে আর কিছু আছে।

রাজকীয় সওদাগরী জাহাজ বিষয়ক আইনের বিধান বাণিজ্য বিষয়ক বোর্ডের যে সার্টিফিকেটের প্রতি বর্ত্তে সেই সার্টিফিকেট স্থগিত ও রহিত করিবার বিষয়ে ১৮৭৫ ও ১৮৭৮ সালের আইনের স্থানেং বিধান আছে। রাজকীয় আইনের বিধানের সাহত আমাদের আইনের বিধান মিলাইয়া দেখিলে দৃষ্ট হয় যে পার্লিয়ামেণ্ট যাহার বিধান করিয়াছেন এরূপ কএকটি বিষয়ে আমাদের আইনেও বিধান আছে এটি বাঞ্ছনীয় নহে। আমাদের আইন যে স্থলে ঠিক প্রতিলিপি নহে, আইনের সিদ্ধতা সম্বন্ধে যে আপত্তি উত্থাপিত হইতে পারে তাহা না ধরা যাক, একই বিষয়ে দুই প্রকারের বিধান থাকায় কার্য্যের পক্ষে অসুবিধা হয়। এই নিমিত্ত এই পাণ্ডুলিপি দ্বারা যে অভিপ্রায় রহিত করা গেল সেই ২ আইনের বিধান পুনর্ব্বার বিধিবদ্ধ করিবার সময়ে রাজকীয় আইনে যে সকল বিষয়ের বিধান নাই এবং যৎসম্বন্ধে ব্যবস্থা করিবার ক্ষমতা আমাদের আছে স্পষ্টই জানা যায় সেই সকল বিষয় এই পাণ্ডুলিপির বিধান আবদ্ধ রাখিবার চেষ্টা হইয়াছে। ইহাতে বর্ত্তমান আইনের কোনং বিধান পরিত্যাগ করিতে ও কোনং বিধান সংশোধন করিতে হইয়াছে।

৪। এই পাণ্ডুলিপি প্রণয়ন সুযোগে ১৮৭৫ সালের ৪ আইনের ২৬ ধারা সংশোধন করিয়া বিধান করা গিয়াছে যে ব্রিটিশভারতবর্ষে যে বন্দর নহে সেই বন্দরে কোন খালাসীর বর্থের মিয়াদ ফুরাইলে কাপ্তানের সহিত তাহার যে বন্দোবস্ত হয় তাহাতে তাহাকে ব্রিটিশ ভারতবর্ষে ফেরত পাঠাইবার করার নিমিত্ত থাকিলে এবং যে বন্দর সম্ভবত ব্রিটিশ ভারতবর্ষে নয় এরূপ অন্য যে বন্দরের বন্দোবস্ত হয় সেই বন্দরে যে জাহাজ যাইতেছে সেই জাহাজে কর্ম্ম করিয়া দিবার করার করিলেই হইবে না। ইহা স্পষ্টই বুঝা যাইতেছে যে প্রাচ্য দেশীয় বাণিজ্যকার্য্যে দেশীয় নাবিকদের নিয়োগ বৃদ্ধি সরকারে এবং ইউরোপের বন্দরে দুর্দ্দশার। ঐ আশিয়াদিবাসী নাবিকদের সংখ্যা বৃদ্ধি সরকারে অন্য কারণে না হইলেও অর্থনীতি শাস্ত্রাতে গবর্ণমেণ্টের এরূপ উপায় অবলম্বন করা উচিত যাহাতে যে ব্যক্তিরা ভারতবর্ষীয় নাবিকদিগকে লইয়া যায় তাহাদের খরচে ঐ নাবিকেরা একদেশ প্রত্যাগমন করিতে পারে।

৫। ১৮৫৯ সালের ১২ আইনমতে যে আড়কাটিদের শাস্তি হয় তাহাদের বিচার করণার্থ আদালতের প্রতি ১৮৭৫ সালের ৪ আইনের ৩১ ধারাক্রমে কোনং ক্ষমতা প্রদত্ত হয়। এই পাণ্ডুলিপি হইতে ঐ ধারা উঠাইয়া দেওয়া গিয়াছে কারণ প্রথমোক্ত আইন সংশোধনার্থে স্বতন্ত্র পাণ্ডুলিপিতে এই বিধান দেওয়া উচিত।

হুইটলী ষ্টোক্স।

১৮৮১ সাল, ২৪ ফেব্রুয়ারি।

ডি ফিটজ প্যাট্রিক

রাজকৃষ্ণ মুখোপাধ্যায় বাঙ্গালা অনুবাদক।

RAJ KRISHNA MUKHOPADHYAYA, M A B L *Bengali Translator*

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ২ জুলাই।]



সংশ্লিষ্ট হইলে, প্রথম বিধি সেই স্থলে খাটিবে বলিয়া অভিপ্রেত ; আর যে সকল দ্বীপবর্ত্তী ভূমিতে তটস্থ ভূস্বামিদের স্বত্ব থাকিবার সম্ভাবনা দ্বিতীয় বিধি তৎসম্বন্ধে খাটিবে।

৬। প্রথম শ্রেণীর স্থল গুলি আমাদের বিশেষ সরল বলিয়া বোধ হয়। আমরা বিবেচনা করি যে যখন কোন এক ভূস্বামির অধিকৃত ভূভাগে অলক্ষিত ভাবে ক্রমশঃ ভূমি উৎপন্ন হয়, ঐ ভূমি যে দিকে যে পরিমাণে বৃদ্ধি পাউক না কেন তিনি ঐ ভূমি পাইবেন। দ্বীপবর্ত্তী ভূমি বা তাহার কোন অংশ দুই সম্মুখবর্ত্তি স্থানের সংযোগ স্থলে উৎপন্ন হইলেই কেবল বিবাদ উত্থিত হয় এবং আমরা বিধান করিয়াছি (৪ ধারায়) যে এই স্থলে উভয় সম্মুখবর্ত্তি স্থানের মধ্যগত কোণ দ্বিখণ্ডকারী রেখা বিভাগকারী রেখা হইবে।

৭। দ্বিতীয় বিধির স্থলে অবশ্য সর্ব্ব প্রকার জটিলতা উপস্থিত হইতে পারে। কিন্তু আমরা বিবেচনা করি যে যে বিধি সরল রূপে ব্যক্ত করা যাইতে পারে যাহা সাধারণতঃ সহজে প্রয়োগ করা যাইতে পারে এবং যাহার প্রয়োগ সম্বন্ধে কখনও গুরুতর গোলযোগ হইবে না, এবং পথপ্রদর্শক নির্দ্দিষ্ট সূত্রাভাবে যে শ্রেণীর মোকদ্দমার জন্য আদালতের মোটামোটি বিধি লইয়া সন্তুষ্ট থাকিতে হইবে সেই শ্রেণীর মোকদ্দমায় যত দূর আশা করা যাইতে পারে তদ্দূর যদ্দ্বারা নূতন ভূমির ন্যায়সঙ্গত বিভাগ হইবার সম্ভাবনা আমরা এরূপ একটি বিধির বিধান করিয়াছি

আমাদের প্রস্তাবিত বিধি এই (৫ ধারা) যে দ্বীপবর্ত্তী ভূমির যে অংশ তটস্থ যে ভূস্বামী স্বীয় সম্মুখবর্ত্তি স্থানের কোন স্থল হইতে অতি নিকটস্থ দেখাইতে পারিবেন সেই অংশ তাঁহার হইবে কিন্তু ভূমির যে অংশ পাইতে এক ভূস্বামী স্বত্ববান্ অন্যের প্রাপ্য অংশ হইতে তদ্বিচ্ছেদকারী রেখা কোনরূপ চাপাংশ হইলে ঐ চাপের পরিবর্ত্তে জ্যা ধরা যাইবে। প্রতিদ্বন্দ্বী সম্মুখবর্ত্তি স্থানের অবস্থানানুসারে এই বিধি নির্দ্দিষ্ট বিচ্ছেদকারী রেখা ভিন্ন২ প্রকারের হইবে কিন্তু ইহা সর্ব্বদাই সহজে টানা যাইতে পারিবে।

সামান্যতঃ ইহা উভয় সম্মুখবর্ত্তি স্থানের মধ্যগত কোণের দ্বিখণ্ডকারী রেখা হইবে কিম্বা নদীর ভিন্ন২ তটে সমান্তরাল সম্মুখবর্ত্তি স্থান বিশিষ্ট যোত হইলে বিচ্ছেদকারী রেখা উভয় সম্মুখবর্ত্তি স্থানের সমান্তরাল এবং সমান্তর হইবে। অন্যান্য স্থলে ঐ রেখা দুই সম্মুখবর্ত্তি স্থানের প্রান্তদ্বয় সংযোগকারী রেখার মধ্যবিন্দু হইতে উত্তোলিত লম্ব হইবে এবং কোন২ স্থলে আবার উহা কোণার জ্যা হইবে। শেষোক্ত রেখা প্রথম দৃষ্টিতে কিঞ্চিৎ গোলযোগ জনক বলিয়া বোধ হইতে পারে এনিমিত্ত আমরা এই ব্যাখ্যাটি দেওয়া ভাল বিবেচনা করিলাম কোণটী না টানিয়া ও তাহার প্রকৃতি ও গুণ না জানিয়া যে কেহ ঐ জ্যা টানিতে পারে। কোন গোলযোগ বিনা কোন পাটওয়ারী বা আমীন যে দুইটি বিন্দু ধার্য্য করিতে পারে ঐ রেখা বস্তুতঃ সেই দুই বিন্দু সংযোগকারী রেখা। এই স্থলে চাপের পরিবর্ত্তে জ্যা ধরিবার সম্বন্ধে আমরা বলিতে পারি যে ইহাতে প্রশ্ন যে কেবল সরল হইয়া আসিবে এমন নহে, অনেকে যাহা ভূমির অধিকতর ন্যায়সঙ্গত বিভাগ বলিয়া বিবেচনা করেন আমাদের বিশ্বাস যে ইহাতে তাহাও হয়।

৮। সম্মুখবর্ত্তী স্থানের লক্ষণ সম্বন্ধে শ্রীযুক্ত ইলিয়ট সাহেব আমাদিগকে দেখাইয়া দিয়াছেন যে প্রথম যে লক্ষণ শেষ স্বীকৃত পাণ্ডুলিপিতে অবলম্বিত হয় তাহাতে কখন২ বিষম ফলোৎপত্তি হইতে পারে। মনে কর তটস্থ যোত নদীর বিশেষ বক্র পুটাকার ভাগ সম্পূর্ণরূপে ঘেরিয়া আছে, তাহা হইলে সম্মুখবর্ত্তী স্থান ভিন্ন তটের অনবরত দূরবর্ত্তী হইতে পারে এমন কি উহার অনেকাংশ অবচ্ছিন্ন করিতেও পারে। এক্ষণে ভূমি ভাগ করিবার যে নূতন বিধি অবলম্বিত হইল এই বিধিতে এই সকল বৈষম্য আরও বৃদ্ধি পাইবার সম্ভাবনা এই নিমিত্ত আমরা নূতন লক্ষণ করিতে বাধ্য হইয়াছি।

“সম্মুখবর্ত্তী স্থান শব্দ সন্নিবেশ করিবার উদ্দেশ্য বিষমাকার নদী তীরের পরিবর্ত্তে সরল রেখা লওয়া এবং এইরূপে আমাদের বিধি প্রয়োগ সহজ করা। প্রথম লক্ষণের দোষ এই যে প্রত্যেক যোতের সমস্ত তটস্থ সীমার পরিবর্ত্তে একটি সরল রেখা ধরিবার আদেশ থাকাতে এইরূপে কৌশলে যে তটস্থ সীমা প্রাপ্ত হওয়া যায় তাহা কোন২ স্থলে প্রকৃত সীমা হইতে অত্যন্ত তফাৎ হইয়া পড়ে এবং এরূপস্থলে একটি রেখার পরিবর্ত্তে তটের প্রকৃত রেখার অধিকতর অনুবর্ত্তি দুইটি কিম্বা আবশ্যক হইলে ততোধিক রেখা অবলম্বন করিতে হইবে এইরূপ নির্দ্দেশ করিলে প্রতিকার হইতে পারে বোধ হয়। সম্মুখবর্ত্তী স্থান মাপিবার নিমিত্ত দ্বিতীয় তফসীলে যে আদেশ দিয়াছি তদ্দ্বারা আমরা এই বিষয়ের বিধান করিবার চেষ্টা করিয়াছি।

৯। আমরা ‘স্বামী’ শব্দের লক্ষণ উঠাইয়া ফেলিয়াছি, কারণ আমরা বিবেচনা করি যে কে তটস্থ ভূমির স্বামী ইহা নির্দ্দিষ্ট কোন স্থলে নিরূপণ করিবার ভার আদালতের উপর বিশ্বাস করিয়া রাখা যাইতে পারে এবং স্রোত শব্দের লক্ষণ ও আমরা বাদ দিয়াছি, কারণ ঐ শব্দটি বর্ত্তমান স্থিরীকৃত পাণ্ডুলিপির অন্তর্ভূত নহে।

১০। আমরা বিবেচনা করি যে কেবল পঞ্জাবে নয়, অন্যান্য যে সকল দেশে এই পাণ্ডুলিপি প্রচলিত হইবে তথাকার দেশাচার রক্ষা করিতে হইবে। এই নিমিত্ত এই রক্ষণের ধারাটি আমরা ব্রিটিশ ভারতবর্ষের সর্ব্বত্র বর্ত্তাইয়াছি, কিন্তু ১৮৭৯ সালের মার্চ্চ মাসের সিলেক্ট কমিটীর স্থিরীকৃত পাণ্ডুলিপিতে ঐ ধারার যে উপবিধি ছিল তাহা আমরা বাদ দিয়াছি, কারণ উহা যে বিষয় সংক্রান্ত তাহা বর্ত্তমান পাণ্ডুলিপির অভিপ্রায় বহির্ভূত।

গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১২ জুলাই।]

সন্তিভরূপে ভূমি উৎপন্ন হইলে তদ্বিষয়ক কথা।

এবং প্রাকৃতিক কোন কারণে বৃদ্ধি বা কম হওয়াতে কিম্বা নদী কি সমুদ্র কি হ্রদ সরিয়া যাওয়াতে, ঐ নদীর কি সমুদ্রের কি হ্রদের তটে অলক্ষিত ভাবে ক্রমশঃ না হইয়া কোন ভূমি উৎপন্ন হইলে

এবং কোন নদী হঠাৎ স্বগত পরিত্যাগ করিলে

উক্তরূপে যে দ্বীপ বা ভূমি উৎপন্ন হয় এবং নদী গর্ভ পরিত্যক্ত হয় তাহার যে অংশ তটের যে স্বামী আপন যোতের সম্মুখবর্ত্তী স্থানের কোন স্থলের অতি নিকটবর্ত্তী দেখাইতে পারিবেন তিনি সেই অংশের অধিকারী হইবেন।

কিন্তু উক্তরূপে যে দ্বীপ উৎপন্ন হয় সেই দ্বীপ ও এক তীরের মধ্যবর্ত্তি জলপথ হাঁটিয়া পার হইবার যোগ্য হইলে এবং সেই দ্বীপ ও অপর তীরের মধ্যবর্ত্তি জলপথ হাঁটিয়া পার হইবার যোগ্য না হইলে প্রথমোক্ত তীরের স্বামীরাই কেবল উক্ত দ্বীপ পাইবার স্বত্ববান হইবেন।

পরন্তু এই ধারামতে এক স্বামী যে পৈবর্ত্তী ভূমি পাইবার স্বত্ববান্ এই ধারামতে অন্য স্বামির প্রাপ্য পৈবর্ত্তী ভূমি হইতে তৎপ্রত্যেকের [illegible] কোনরূপ চাপা [illegible] হইলে ঐ চাপা [illegible] উহার পরিবর্ত্তে বণিয়া লইতে হইবে।

৩। বিবিধ বিধির কথা।

জোয়ার ভাটা বিশিষ্ট নদী কোথায় শেষ হইতেছে ইহা নির্দ্দেশ করিতে পারিবার কথা।

৭ ধারা। এই আইনের অভিপ্রায়ানুসারে কোথায় নদীর শেষ হইতেছে ও সমুদ্রের আরম্ভ হইতেছে জ্ঞান করা যাইবে কোন জোয়ার ভাটা বিশিষ্ট নদীর সম্বন্ধে স্থানীয় গবর্ণমেণ্ট ইহা সময়ে২ নির্দ্দেশ করিতে পারিবেন।

এই ধারামতে যে প্রত্যেক নির্দ্দেশ করা যায় তাহা রাজকীয় গেজেটে প্রকাশ করা যাইবে ও প্রকাশ করা গেলে আইনতুল্য বলবৎ হইবে। আর মন্ত্রিসভাস্থিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক করা না গেলে তদ্রূপ নির্দ্দেশ রহিত কি পরিবর্ত্তিত করা যাইবে না।

বর্জ্জিত কথা।

৮ ধারা। এই আইনের কোন কথার দ্বারা—

(ক) ভূমির রাজস্ব ধার্য্য করণ কিম্বা খাজানা বৃদ্ধি কি কম করণ বিষয়ক কোন আইনের বিঘ্ন জন্মিবে না অথবা

(খ) কোন ব্যক্তি তটের কি তীরের স্বামী হইয়া কোন পৈবর্ত্তী ভূমি কি দ্বীপ কি পরিত্যক্ত নদীগর্ভ পাইবার স্বত্ববান বলিয়া ব্যক্ত হইলে তট কি তীরে তাঁহার যে স্বত্ব আছে উক্ত ভূমিতে কি দ্বীপে কি নদীগর্ভে তাঁহাকে তদপেক্ষা কোন শ্রেষ্ঠ স্বত্ব দেওয়া যাইবে না অথবা

(গ) গবর্ণমেণ্টদ্বারা প্রদত্ত যে ক্ষেত্রের যে পরিমাণ কোন সনন্দ কিম্বা গবর্ণমেণ্টের অনুমত্যনুসারে সম্পাদিত কোন নিদর্শনপত্রদ্বারা পাবারূ [illegible] হইয়াছে সেই পরিমাণ বৃদ্ধি হইতে পারিবে না অথবা

(ঘ) সামান্য কোন ব্যক্তির কোন স্রোত অন্যমুখ করাইবার কি ভূমি পৈবর্ত্তী করাইবার অভিপ্রায়ে কোন কার্য্য করিলে সেই কার্য্যের পক্ষে অনুমতি দেওয়া যাইবে না অথবা

(ঙ) নৌকা গমনের যোগ্য নদীর তটের কি গর্ভের কি জলপথের কোন খণ্ডে সামান্য কোন ব্যক্তিরা অন্যায়রূপে অধিকার করিবার ক্ষমতা পাইতে পারিবে না অথবা

(চ) উক্ত নদী দিয়া নৌকা নির্ব্বিঘ্নে ও রীতিমতে চালাইবার কিম্বা নদীর ধার দিয়া গুণ টানিয়া কি প্রকারান্তরে লইয়া যাইবার বাধা হ[illegible] হেতু এতৎপক্ষে নিয়মিতরূপে ক্ষমতা প্রাপ্ত কোন কার্য্যকারক এরূপ আজ্ঞা করিলে তিনি সেই বাধা উঠাইতে নিষিদ্ধ হইবেন না অথবা

(ছ) গবর্ণমেণ্টের এতৎপক্ষে নিয়মিতরূপে ক্ষমতাপ্রাপ্ত কোন কার্য্যকারক উক্ত নদীর বেগ ও স্রোত নিরূপণ ও তত্ত্বাবধারণ ও বিতরণ করণ কর্ম্মে নিবারিত হইবেন না কিম্বা

(জ) ভূমি যে স্থানে উৎপন্ন হয় গবর্ণমেণ্ট কি সামান্য কোন ব্যক্তি সেই স্থানের স্বামী বলিয়া প্রমাণ হইলে বা

পুরাতন নদীগর্ভ পরিত্যক্ত হইবার অব্যবহিত পূর্ব্বে গবর্ণমেণ্টের কি সামান্য কোন ব্যক্তির সম্পত্তি ছিল ইহার প্রমাণ হইলে

গবর্ণমেণ্টের বা উক্ত সামান্য স্বামির স্বত্বের কোন বিঘ্ন হইবে না।

দেশাচার সংরক্ষণের কথা।

৯ ধারা। এই আইনের কোন কথাতে পৈবর্ত্তী ভূমির কি দ্বীপের কি পরিত্যক্ত নদীগর্ভের স্বত্ব সংক্রান্ত নির্দ্দিষ্ট ও সংস্থাপিত কোন দেশাচারের বিঘ্ন জন্মিবে না কিন্তু (পঞ্জাব দেশীয় ভূমির রাজস্ববিষয়ক ১৮৭১ সালের আইনের ৬ ধারার উল্লিখিত বর্জ্জিত স্থল ছাড়া) উক্ত দেশাচার প্রমাণ করিবার ভার তদ্দাবাকারী ব্যক্তির প্রতি বর্ত্তিবে।

প্রমাণের ভারের কথা।

যে পৈবর্ত্তী ভূমি প্রভৃতি সম্পর্কে উপরের লিখিত কোন ধারার বিধান খাটে তাহাতে গবর্ণমেণ্টের স্বত্ব থাকিবার কথা।

১০ ধারা। ৪ ও ৫ ধারার উল্লিখিত উৎপন্ন ভূমিতে ও দ্বীপে ও পরিত্যক্ত নদীগর্ভে উপরের লিখিত বিধানমতে কাহারও স্বত্ব না হইলে তাহাতে গবর্ণমেণ্টের স্বত্ব বর্ত্তিবে।

## প্রথম তফসীল।

(ক) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের আইন।

| সাল ও নম্বর। | যে বিষয়। | যতদূর রহিত হইল। |
|---|---|---|
| ১৮৭২ সালের ৪ আ | পঞ্জাব দেশের ব্যবস্থা বিষয়ক আইন। | ১৮২৫ সালের বঙ্গীয় ১১ আইনের সঙ্গে যত দূর সম্পর্ক রাখে |
| ১৮৭৫ সালের ২০ আ | মধ্য প্রদেশের ব্যবস্থা বিষয়ক আইন। | ঐ |
| ১৮৭৬ সালের ১৮ আ | অযোধ্যা দেশের ব্যবস্থা বিষয়ক আইন। | ঐ |

(খ) বঙ্গীয় ব্যবস্থা।

| সাল ও নম্বর। | যে বিষয়। | যতদূর রহিত হইল। |
|---|---|---|
| ১৮২৫ সালের ১১ আ | পৈরস্তী ভূমি। | সমুদয়। |

(গ) বঙ্গীয় আইন।

| সাল ও নম্বর | যে বিষয় | যতদূর রহিত হইল। |
|---|---|---|
| ১৮৬৮ সালের ৪ আ | ১৮৪৭ সালের ৯ আইন সংশোধনার্থ আইন। | ২ ও ৪ ধারা। |

(ঘ) বিধি।

| তারিখ। | যে বিষয়। | যতদূর রহিত হইল। |
|---|---|---|
| ১৮৫২ সালের ২২ মে। | সমুদ্র প্রদেশে পৈরস্তী ও দৈয়ারা বিষয়ক। | ১ ২ ৩ ৪ ও ৬ ২ দফা। |

## দ্বিতীয় তফসীল।

কোন স্রোতের সম্মুখবর্ত্তি স্থান নিরূপণের বিধি।

স্রোতের উচ্চ সীমার অগ্র বিন্দুদ্বয় সংযোগ করিয়া একটি সরল রেখা টান এবং ঐ রেখাকে সম্মুখবর্ত্তি স্থান বলিয়া গ্রহণ কর কিন্তু

(ক) যে স্থানে উক্ত রেখা বা উহার কোন অংশ সম্যক রূপে স্রোতের উচ্চ সীমার বাহিরে পড়ে এবং ঐ রেখার বা তদংশের উপরিস্থিত কোন বিন্দু ঐ বিন্দু হইতে উত্তোলিত ঐ রেখার লম্বের দিকে মাপ লইলে ঐ সীমা হইতে যতদূর হয় অন্য কোন স্রোতের উচ্চ সীমা হইতে তদপেক্ষা কম দূর হয় কিম্বা

(খ) যে স্থলে উক্ত রেখা বা তাহার কোন অংশ সম্যকরূপে ঐ স্রোতের উচ্চ সীমার মধ্যে পড়ে এবং তদ্দ্বারা ঐ সীমার যে অংশ বিচ্ছিন্ন হয় তাহাতে এমন কোন বিন্দু থাকে যাহা হইতে উক্ত রেখার বা রেখাংশের প্রান্তদ্বয়ে সরল রেখা টানিলে ১৬০ অংশের ন্যূন পরিমাণের কোণ জন্মে

[ গবর্ণমেণ্ট গেজেট। ৮৮১। ১২ জুলাই।]

সেই স্থলে উক্ত রেখা বা, স্থল বিশেষে, রেখাংশ অগ্রাহ্য করিতে হইবে এবং তৎপরিবর্ত্তে নিম্নলিখিত মতে অন্যান্য রেখা গ্রহণ করিতে হইবে —

২। (ক) প্রকরণের লিখিত হেতু ধরিয়া উক্ত রেখা বা তাহার কোন অংশ অগ্রাহ্য করা গেলে তৎপরিবর্ত্তে যে২ রেখা গ্রহণ করিতে হইবে তাহা নিম্নলিখিত মতে নিরূপণ করিতে হইবে —

ঐ রেখার বা রেখাংশের মধ্যবিন্দু হইতে উহার লম্ব উত্তোলন কর। ঐ লম্ব যে বিন্দুতে স্রোতের উচ্চ সীমা অবচ্ছিন্ন করে সেই বিন্দুর সহিত ঐ রেখার বা রেখাংশের প্রান্তদ্বয় সংযোগ কর এবং উক্ত সংযোগকারী রেখাদ্বয়কে সীমার সেই অংশের সম্মুখবর্ত্তি স্থান বলিয়া গ্রহণ কর। কিন্তু যদি দৃষ্ট হয় যে ঐ রেখাদ্বয়ের কোনটির উপরিস্থিত এমন কোন বিন্দু আছে যাহা ঐ বিন্দু হইতে উত্তোলিত ঐ রেখার লম্বের দিকে মাপ লইলে উক্ত স্রোতের উচ্চ সীমা হইতে যতদূর হয় অন্য কোন স্রোতের উচ্চ সীমা হইতে তদপেক্ষা কম দূর হয় তবে ঐ রেখা অগ্রাহ্য করিতে হইবে তাহার মধ্যবিন্দু হইতে উহার লম্ব টানিতে হইবে এবং ঐ লম্ব যে বিন্দুতে ঐ স্রোতের উচ্চ সীমা অবচ্ছিন্ন করে সেই বিন্দু পর্য্যন্ত ঐ রেখার প্রান্তদ্বয় হইতে সরল রেখা টানিতে হইবে। এই প্রণালী বারম্বার অবলম্বন করিয়া চলিতে হইবে যাবৎ এরূপ সরল রেখাশ্রেণী না পাওয়া যায় যাহার কোনটির উপর এমন কোন বিন্দু থাকে না যে বিন্দু ঐ বিন্দু হইতে উত্তোলিত ঐ রেখার লম্বের দিকে মাপ লইলে ঐ স্রোতের উচ্চ সীমা হইতে যতদূর হয় অন্য কোন স্রোতের উচ্চ সীমা হইতে তদপেক্ষা কম দূর হয়।

৩। (খ) প্রকরণের লিখিত হেতু ধরিয়া উক্ত রেখা বা তাহার কোন অংশ অগ্রাহ্য করা গেলে তৎপরিবর্ত্তে যে২ রেখা গ্রহণ করিতে হইবে তাহা নিম্নলিখিত মতে নিরূপণ করিতে হইবে —

ঐ রেখার বা রেখাংশের মধ্যবিন্দু হইতে উহার লম্ব উত্তোলন কর। ঐ লম্ব যে বিন্দুতে স্রোতের উচ্চ সীমা অবচ্ছিন্ন করে সেই বিন্দুর সহিত ঐ রেখার বা রেখাংশের প্রান্তদ্বয় সংযোগ কর এবং উক্ত সংযোগকারি রেখাদ্বয়কে সীমার সেই অংশের সম্মুখবর্ত্তি স্থান বলিয়া গ্রহণ কর। কিন্তু যদি দৃষ্ট হয় যে এতদ্বারা ঐ সীমার যে অংশ বিচ্ছিন্ন হয় তাহার কোন বিন্দু হইতে ঐ রেখাদ্বয়ের কোনটির প্রান্তদ্বয় পর্য্যন্ত সরল রেখা টানিলে ১৬০ অংশের ন্যূন পরিমাণের কোণ উৎপন্ন হয় তবে ঐ সংযোগকারি রেখা অগ্রাহ্য করিতে হইবে উহার মধ্যবিন্দু হইতে উহার লম্ব টানিতে হইবে এবং ঐ লম্ব যে বিন্দুতে ঐ স্রোতের উচ্চ সীমা অবচ্ছিন্ন করে সেই বিন্দু পর্য্যন্ত ঐ রেখার প্রান্তদ্বয় হইতে সরল রেখা টানিতে হইবে। এই প্রণালী বারম্বার অবলম্বন করিয়া চলিতে হইবে যাবৎ এরূপ সরল রেখাশ্রেণী না পাওয়া যায় যাহার কোনটির প্রান্তদ্বয়ের সহিত উক্ত রেখাবচ্ছিন্ন সীমা অংশের কোন বিন্দু সংযোগকারী রেখাদ্বয়ের যোগে ১৬০ অংশের ন্যূন পরিমাণের কোণ জন্মে।

RAJ KRISHNA MUKHOPADHYAYA M A AND B L
*Bengali Translator*




# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JULY 12, 1881

মঙ্গলবার ১৮৮১ সাল ১২ জুলাই।

## PART VIII

## ADVERTISEMENTS

অষ্টম খণ্ড।

ইশ্তিহার প্রভৃতি।

৫। প্রথম উপস্থিত করা পাণ্ডুলিপিতে ছোট আদালতের যেরূপ সংগঠন ছিল, তাহাতে আমরা আর একটি পরিবর্ত্তন করিয়াছি। যে কর্ম্ম একজন লোকে করিলে ভাল হয় বলিয়া আমাদের বোধ হইয়াছে তদ্রূপ কতকগুলি কর্ম্ম করিবার ক্ষমতা আদালতের হস্তে না রাখিয়া চীফ জজের প্রতি অর্পণ করা গিয়াছে ( ৩ ধারা এবং ৩১ ও ৩২ ধারা দেখ )।

৬। পাণ্ডুলিপির এই অংশে আর কেবল এই সংশোধনটি উল্লেখ করা প্রয়োজন যে, একজন রেজিষ্ট্রার নিয়োগের বিধান করিয়া ১৩ ধারার একটি প্রকরণ যোগ করা গিয়াছে এবং ২০ টাকা পর্য্যন্ত মূল্যের মোকদ্দমায় তাঁহাকে বিচারাধিপত্য দিবার ক্ষমতা স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি অর্পণ করিয়া একটি ধারা ( ১৪ ধারা ) সন্নিবেশ করা গিয়াছে। বঙ্গদেশের গবর্ণমেণ্টের অনুরোধক্রমে এই সংশোধনটি করা গিয়াছে মফঃস্বলের ছোট আদালত বিষয়ক ১৮৬৫ সালের ১১ আইনে ইহার নজীর আছে।

৭। মোকদ্দমার বিচারাধিপত্য সংক্রান্ত অধ্যায়ের প্রতি এক্ষণে দৃষ্টি নিক্ষেপ করিলে আমরা প্রথম যে পরিবর্ত্তন করিয়াছি তাহা প্রথম উপস্থিত করা পাণ্ডুলিপির ৬ ধারার তুল্য সংশোধিত পাণ্ডুলিপির ১৮ ধারায় লক্ষিত হইবে। প্রথমে ঐ ধারা যেরূপ ছিল তাহা করিবার হেতু অভিপ্রায় ও হেতুর বর্ণনাপত্রের ৭ ধারায় নিম্নলিখিত প্রকারে নির্দ্দিষ্ট হয় —

"১৮৫০ সালের ৯ আইনে ঐ আদালতের প্রতি ৫০০ টাকা মূল্য পর্য্যন্ত বিচারাধিপত্য অর্পণ করিয়া তদনুসারে কার্য্য করিবার এই নিয়ম করা হয় যে যে প্রতিবাদিরা বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে বাস করে বা কর্ম্ম চালায় কেবল তাহারাই উক্ত বিচারাধিপত্যাধীন হইবে। পক্ষান্তরে ১৮৬৪ সালের ২৬ আইনে ৫০০ টাকা অবধি ১০০০ টাকা পর্য্যন্ত বিচারাধিপত্য দান কালে তদনুসারে কার্য্য করিবার আর একটী হেতু প্রদত্ত হয় অর্থাৎ বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে মোকদ্দমার হেতু উপস্থিত হওয়া। যে সকল কর্ত্তৃপক্ষের পরামর্শ জিজ্ঞাসা করা গিয়াছে তাঁহাদের অধিকাংশের মত এই যে বিচারাধিপত্যের মূল সর্ব্বপ্রকার মূল্যের মোকদ্দমায় একই হওয়া উচিত। অন্য দিকে কেহ২ আবার এরূপ আশঙ্কা প্রকাশ করিয়াছেন যে কোন রূপ সীমা নির্দ্ধারণ করিয়া না দিলে দূরদেশবাসী প্রতিবাদির বিরুদ্ধে অল্প মূল্যের মোকদ্দমা উপস্থিত করিবার ক্ষমতার অপব্যবহার হইতে পারে। মান্দ্রাজের হাইকোর্টের জজেরা ও শ্রীযুত নর্টন সাহেব যে মত অবলম্বন করিয়াছেন তাহাই যথার্থ বলিয়া বোধ হয় অর্থাৎ এই বিষয়ে হাইকোর্টের ও ছোট আদালতের মধ্যে কোন প্রভেদ থাকা উচিত নহে সুতরাং পাণ্ডুলিপি এরূপে প্রস্তুত করা গিয়াছে যে পেটেণ্টপত্রক্রমে হাইকোর্টের যেরূপ বিচারাধিপত্য আছে এই বিষয়ে ছোট আদালতের প্রতি ঠিক সেইরূপ বিচারাধিপত্য প্রদত্ত হইয়াছে।

দূরদেশবাসী প্রতিবাদির বিরুদ্ধে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করিবার ক্ষমতা সম্বন্ধে আবার আপত্তি উত্থাপিত হইয়াছে এবং আমরা এই আপত্তির বলবত্তা স্বীকার করিতে বাধ্য হইতেছি। এনিমিত্ত ঐ আদালতের স্থানীয় বিচারাধিপত্যের সীমার বাহিরে যে প্রতিবাদী বাস করেন তাঁহার বিরুদ্ধে মোকদ্দমা উপস্থিত করিবার প্রস্তাব থাকিলে আদালতের অনুমতি লইতে হইবে আমরা এই মর্ম্মের শব্দ সন্নিবেশ করিয়াছি এবং মূল্যের প্রতি দৃষ্টি না রাখিয়া আমরা সকল মোকদ্দমায় এই বিধান খাটাইয়াছি। এ বিষয়ে ছোট আদালতের বিচারাধিপত্য হাইকোর্টের বিচারাধিপত্যের সমান করিবার মূল কল্পনা এরূপে ভঙ্গ হওয়াতে আমরা ঐ ধারার অবশিষ্টাংশ দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের তদ্রূপ বিধানের অনুযায়ী করা ভাল বিবেচনা করিয়াছি।

৮। পরবর্ত্তী ধারায় কএক শ্রেণীর মোকদ্দমা ছোট আদালতের বিচারাধিপত্যের বহির্ভূত করা গিয়াছে। আমরা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত ষ্টেট সেক্রেটরি সাহেবের বিরুদ্ধে মোকদ্দমা বিষয়ক ঐ ধারার দ্বিতীয় প্রকরণ উঠাইয়া দিয়াছি। কারণ ইহার সম্বন্ধে বাধাযুক্ত আপত্তি আছে দেখা যায় এবং আমরা নিম্নলিখিত প্রকরণগুলি যোগ করিয়াছি।—

( ১ ) সাধারণতঃ চুক্তিমত বিশেষ কার্য্য করিবার কিম্বা চুক্তি অসিদ্ধ করিবার মোকদ্দমা (পাণ্ডুলিপি যে আকারে প্রথম উপস্থিত হয় তাহাতে স্থাবর সম্পত্তি সংক্রান্ত চুক্তি বিষয়ক এরূপ মোকদ্দমা বাদ দেওয়া হইয়াছিল )

( ২ ) বিদ্বেষজনিত অভিযোগ নিমিত্ত ক্ষতিপূরণ পাইবার মোকদ্দমা

( ৩ ) নিদর্শনপত্র রহিত বা সংশোধন করিবার মোকদ্দমা

( ৪ ) সওদাগরী জাহাজের উপর সাধারণ গড়পড়তা ও তৎসংক্রান্ত মোকদ্দমা

( ৫ ) সমুদ্রপথে জাহাজে ধাক্কা লাগিলে ক্ষতিপূরণ পাইবার মোকদ্দমা

( ৬ ) পেটেণ্ট বা গ্রন্থস্বত্ব বা বাণিজ্যের চিহ্ন সম্বন্ধীয় নিয়ম ভঙ্গ নিমিত্ত ক্ষতিপূরণ পাইবার মোকদ্দমা

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮ জুলাই।]

সকল প্রশ্ন একবার সাবধানে বিবেচনা করিয়া দেখিয়া উভয় পক্ষে নিষ্পত্তি করা গিয়াছে তাহা আবার তুলিতে পারিবে, কিন্তু বহুমূল্য সম্পত্তির স্বত্ব ঘটিত কঠিন প্রশ্ন এবং বিস্তীর্ণ ব্যাপার নিবন্ধন জটিল বিবাদ স্থল সমূহে প্রথম যে কোন সামান্য মোকদ্দমা উপস্থিত হয় এই আইন সমূহ কোন আইনমতে চুড়ান্ত নিষ্পত্তি হইয়া যাইবে এরূপ আশঙ্কাপেক্ষা পূর্ব্বনিষ্পন্ন বিষয়ের কথা তুলা আমাদের বিশেষ ভয়াবহ বোধ হয় না।

১৪। যেং স্থলে বাদি সম্পূর্ণরূপ হারে না কিন্তু আপনার দাওয়ায় সম্পূর্ণরূপ টাকা পায় না এবং যেং স্থলে ডিক্রীজারী ক্রমে সম্পত্তির ক্রোক সম্বন্ধে অমূলক আপত্তি উত্থাপিত হয় সেইং স্থলের প্রতি আমরা (নূতন) ২ ধারা বর্ত্তাইয়াছি।

১৫। ৩০ ধারাটি নূতন। যাহা কিছু ভূমিতে সংলগ্ন করিয়া রাখা হয় তাহা স্থানান্তর করিবার অধিকার সম্বন্ধে এদেশের বর্ত্তমান আইন প্রজাদের পক্ষে বিশেষ অনুকূল দেখা যায় কিন্তু ইংলণ্ডে যেং দ্রব্য "ফিএরি ফেশিয়াস" পরওয়ানাক্রমে লওয়া যাইতে পারে, তাহাও ছই কাটে না গেলে ছোট আদালতের কোন ডিক্রীদার ঐ ডিক্রীজারীক্রমে পাইতে পারেন না বোধ হয়। অন্তত এরূপ নিষ্পত্তি হইয়াছে যে, যদি কলিকাতার প্রজারা খোলার ঘর উঠাইয়া লইয়া যাইতে পারে, তথাপি ছোট আদালতের ডিক্রী জারীক্রমে ঐ ঘর লওয়া যাইতে পারে না। ভূম্যধিকারিরা এটি কষ্টকর বলিয়া অনুযোগ করেন এবং আমাদের বিবেচনায় তাঁহাদের অনুযোগ অযৌক্তিক নহে। কিন্তু আমাদের মতে প্রতিকার এই বিশেষ স্থলেই আবদ্ধ রাখা উচিত নহে। এই নিমিত্ত আমরা বিধান করিয়াছি যে প্রজাই সম্বন্ধ থাকিতে থাকিতে প্রজা যে কোন দ্রব্য স্থানান্তর করিতে পারে, তাহা অস্থাবর সম্পত্তির ন্যায় তাঁহার বিরুদ্ধে ডিক্রী জারীক্রমে লওয়া যাইতে পারিবে।

১৬। আমরা কলিকাতার ছোট আদালতের জজদের অনুরোধক্রমে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৩০ ধারার শেষাংশের পরিবর্ত্তে একটি ধারা (২৮ ধারা) দিয়া বিধান করিয়াছি যে তারিখে ডিক্রী করা যায় সেই তারিখ অবধি ৩ বৎসর গত হইলে পর ছোট আদালতের কোন ডিক্রী জারী করা যাইবে না কিন্তু ডিক্রীমত খাতক বলে ছলে তিনবৎসরের মধ্যে ডিক্রীজারী করিতে না দিলে এই নিয়ম খাটিবে না।

১৭। আমরা পাণ্ডুলিপির ৩৪ ধারায় ১৮৫০ সালের ৯ আইনের ৫১ ধারা পুনঃসন্নিবেশ করিয়াছি, ঐ ধারা বেতন কিম্বা ঠিকা কাজ বা চাকরস্বরূপ কর্ম্মজন্য ৫০০৲ টাকার অনধিক টাকা মহাজনের পাওনা থাকিলে সে পূর্ব্বসম্বন্ধ ব্যক্তির নামে তাহা পাইবার নিমিত্ত নালিশ করিতে পারিবে এইরূপ অনুমতি আছে কিন্তু যে স্থলে চুক্তি বিষয়ক আইনের ৭০ ধারামতে ঐ টাকা পাওনা হয় ভ্রান্তিনিবারণার্থে আমরা কেবল সেই স্থলেই কেবল বাক্যে এই বিধান খাটাইয়াছি আমাদের বিশ্বাস এই যে কেবল উক্ত আইনক্রমেই মহাজনেরা এক্ষণে ঐরূপ টাকা পাইবার অধিকার প্রাপ্ত হয়।

১৮। কার্য্যপ্রণালী সম্বন্ধীয় অধ্যায়ে আর একটি উল্লেখযোগ্য সংশোধন আছে। কএকটী ধারা (৩৬ অবধি ৩৮ পর্য্যন্ত ধারা) সন্নিবেশ করিয়া ১৪ ধারামত রেজিষ্ট্রারের উপর যে বিচারাধিপত্য অর্পণ করা যাইতে পারিবে তদনুসারে কার্য্য হইবার বিধান করা গিয়াছে।

১৯। আমরা একটি নূতন অধ্যায় (৬ অধ্যায়) সন্নিবেশ করিয়া, তন্মধ্যে নূতন বিচার হইবার বিধান বিষয়ক ধারা এবং ৫০০৲ টাকার অধিক মূল্যের মোকদ্দমার হাই কোর্টে উপস্থিত করা মোকদ্দমার ন্যায় ঐ কোর্টে পুনর্ব্বার শুনানী হইবার প্রণালী সংস্থাপক আর কএকটি ধারা দিয়াছি। এই ধারাগুলি শ্রীযুক্ত কেনেডী সাহেব প্রস্তাব করেন এবং এগুলি আসল জুরি দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক সওদাগরী সিকিউরিটির ৪ ও ১৫ এর সঙ্গে আইনের ৫৭ অধ্যায়ের বিধান মূলক এই উত্তগুলির সম্বন্ধে এই সুবিধা আছে যে যে স্থলে অবিচার হয় নিম্ন আদালতে বিস্তারিতরূপে সাক্ষ্য লিপিবদ্ধ হইবার প্রয়োজন না হইয়াও আপীলের পরিবর্ত্তে একটি ব্যবস্থা হয়

২০। যোত্রহীনতা ও প্রবেট বিষয়ক কোনং জোরীর মোকদ্দমায় যেং অধ্যায় ক্রমে ছোট আদালতের প্রতি বিচারাধিপত্য প্রদত্ত হইত সেইং অধ্যায় আমরা উঠাইয়া দিয়াছি কারণ, আমাদের বিশ্বাস এই যে জটিলতা কাঠিন্য নিবন্ধন যে সকল মোকদ্দমা হাই কোর্টে পাঠান উচিত ছোট আদালত যদি সেই সকল মোকদ্দমা শুনেন, তবে হাই কোর্টের যে সময় বাঁচিবে তাহা অতি সামান্য। হাই কোর্টের এক্ষণে ঐরূপ অনেক ক্ষুদ্র কার্য্য করিতে হয় সন্দেহ নাই, কিন্তু তাহার অধিকাংশ উক্ত কোর্টের আফিসে হয়, এবং তাহাতে জজদের অল্প সময় ব্যয় বা পরিশ্রম করিতে হয়।

প্রবেট ও হস্তান্তরকাপত্র দিবার সম্বন্ধে আমরা ইহাও বলিতে পারি আমাদের বিশ্বাস এই যে, ১৮৮১ সালের ৯ আইনে সার্টিফিকেট প্রণালী যেরূপ বৃদ্ধি প্রাপ্ত হইয়াছে তাহাতে এই অভিপ্রেত উদ্দেশ্য অধিকতর সিদ্ধ হইবে

২১। ব্যবহারাজীব নিয়োগ যুক্তিসিদ্ধ বলিয়া বোধ না হইলে, তাঁহাকে যে ফী দেওয়া যায় খরচাস্বরূপ তাহার আদায় নিবারণার্থে ৫৯ ধারা যে স্থলে বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য ২০ টাকার কম সেই স্থলে আবদ্ধ রাখিয়াছি। আমরা বুঝিতে পারিনা কেন, যে স্থলে অধিকতর টাকা লইয়া বিবাদ, সেই স্থলে খরচ দিবার সামান্য বিধির প্রয়োগ হইবে না।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১৯ জুলাই।]

২২। পরিশেষে আমরা ছোট আদালতে ব্যবহারজীবিদের আপনং কর্ম্ম নিরূপণার্থে একটি (৭২) ধারা সন্নিবেশ করিয়াছি। ইহার প্রথম প্রকরণে বিধান আছে যে হাই কোর্টের আডবোকেট, আটর্নি ও উকীল ভিন্ন এবং একণে যাঁহারা ছোট আদালতের উকীল আছেন তদ্ভিন্ন কোন ব্যক্তি ছোট আদালতে উপস্থিত হইতে বাদপ্রতিবাদ করিতে বা কর্ম্ম করিতে পারিবেন না। যাঁহাদের কার্য্যস্থল কেবল ছোট আদালত হইবে, একপ একদল নিম্ন শ্রেণীর ব্যবহারাজীব গ্রহণ করা আমরা বাঞ্ছনীয় বিবেচনা করি না এনিমিত্ত যে সকল উকীলদিগকে পূর্ব্বে গ্রহণ করা গিয়াছে তাঁহাদের স্বত্বে হস্তক্ষেপ না করিলেও আমরা অন্য লোক গ্রহণ করা বন্দ করিতে চাই।

একণে প্রথম ছোট আদালতের প্রতি যে বর্দ্ধিত বিচারাধিপত্য প্রদত্ত হইল তদনুসারে মোকদ্দমা শ্রবণ সময়ে উকীলস্বরূপ মোকদ্দমা চালাইবার স্বত্ব উক্ত ধারার দ্বিতীয় প্রকরণে কেবল হাই কোর্টের আডবোকেট ও উকীল দিগকেই দেওয়া গেল এবং ঐ প্রকরণে এই আদেশ আছে যে কোন ব্যরিষ্টার ঐরূপে মোকদ্দমা চালাইলে হাই কোর্টের কোন আটর্নির বা উকীলের নিকট কিম্বা ছোট আদালতের কোন উকীলের নিকট উপদেশ প্রাপ্ত হইবেন। শেষোক্ত আদেশের হেতু স্পষ্টই বুঝা যাইতেছে।

পক্ষদের আপনং মোকদ্দমা চালাইবার ও পরস্পরের জন্য উপস্থিত হইবার স্বত্ব ও স্বীকৃত মোক্তারদের স্বত্ব এই ধারায় রক্ষা করা গিয়াছে, ইহা বলা বাহুল্য।

২৩। অভিপ্রায় ও হেতুর বর্ণন পত্র সহ এই পাণ্ডুলিপি ইংরাজীতে প্রকাশ করিবামাত্র মান্দ্রাজের বোম্বাইয়ের ও বঙ্গদেশের গবর্ণমেণ্টের স্থানে একপ রিপোর্ট পাওয়া গিয়াছে। আমরা বিবেচনা করি যে একণে যে সকল পরিবর্ত্তন করা গেল তাহাতে ইহা পুনর্ব্বার প্রকাশ করা বাঞ্ছনীয় এইনিমিত্ত এই আইন যে তারিখে প্রচলিত হইবার কথা ছিল তাহা পরিবর্ত্তন করিয়া ১৮৮২ সালের জানুয়ারি মাসের প্রথম দিবস করিয়াছি এবং আমাদের অনুরোধ এই যে ইহা পুনর্ব্বার প্রকাশ করা যায়।

১৮৮১ সাল, ৪ মার্চ।

হুইটলী ষ্টোক্‌স।
জে গিব্‌স।
সি সি পল।
যতীন্দ্রমোহন ঠাকুর।

আমি বিবেচনা করি যে ২২ ধারার টাকার সীমা ২০০০ টাকা হইতে কমাইয়া ১০০০ টাকা করা উচিত অন্যান্য বিষয়ে রিপোর্টের সহিত আমার ঐকমত্য আছে।

জে, পিট কেনেডী।

---

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কার্য্য বিভাগ।

২ নম্বর।

## ১৮৮০ সালের ছোট আদালত সংক্রান্ত আইনের পাণ্ডুলিপি।

নির্ঘণ্ট।

হেতুবাদ।

১ অধ্যায়।

উপক্রমণিকা।

ধারা।

১। সংক্ষেপ নাম আরম্ভ।

২। যেং আইন রহিত হইল তাহার কথা।
পূর্ব্ব ২ আইনের উল্লেখের কথা।

৩। আইন সংশোধনের কথা।

৪। "ছোট আদালত" শব্দের অর্থ।

২ অধ্যায়।

আদালত সংস্থাপনের ও তাহার কার্য্যকারকদের কথা।

৫। ছোট আদালত সংস্থাপনের কথা।

৬। ঐ আদালত হাই কোর্টের তত্ত্বাবধানের অধীন বলিয়া গণ্য হইবার কথা।

৭। জজদিগকে নিযুক্ত স্থগিত ও পদচ্যুত করিবার কথা।

৮। জজদের পদ ও মর্য্যাদার কথা।

ধারা।

৯। আদালতের ক্ষমতা তাহার মেম্বরদের প্রতি অর্পণ করিবার কথা।

১০। চীফ জজের দ্বারা আদালতের কর্ম্ম বিভাগের কথা।

১১। মত ভেদ হইলে কার্য্যপ্রণালীর কথা।

১২। যে মোহর ব্যবহার করিতে হইবে তাহার কথা।

১৩। রেজিষ্ট্রার ও আমলা নিযুক্ত করিবার কথা।
উক্ত কর্ম্মচারিদের ক্ষমতার ও কর্ম্মের কথা।

১৪। কুড়ি টাকার অনধিক মূল্যের মোকদ্দমায় রেজিষ্ট্রারকে জজের ক্ষমতা দিতে পারিবার কথা।

১৫। জজ বা অন্য কর্ম্মচারির ব্যবসায় বা কারবার না করিবার কথা।

৩ অধ্যায়।

ঐ আদালতে যে আইন চলিবে তাহার কথা।

১৬। এর আইনমত মোকদ্দমা প্রভৃতিতে যে সকল প্রশ্ন উত্থিত হয় তাহার নিষ্পত্তি হাই কোর্টে যে আইন অনুসারে কার্য্য হয় তদনুসারে হইবার কথা।

৪ অধ্যায়।

মোকদ্দমা সম্বন্ধে বিচারাধিপত্যের কথা।

১৭। আদালতের বিচারাধিপত্যের সাধারণ সীমার কথা।

১৮। আদালতের যে সকল মোকদ্দমায় বিচারাধিপত্য থাকিবে তাহার কথা।

১৯। যেং মোকদ্দমায় এই আদালতের বিচারাধিপত্য থাকিবে না তাহার কথা।

ধারা।

২০। অর্থগত বিচারাধিপত্যের অতিক্রান্ত মোকদ্দমায় উভয় পক্ষের সম্মতিক্রমে আদালতের বিচার করিতে পারিবার কথা।

২১। আদালতের কর্ম্মচারী কর্তৃক বা তদ্বিরুদ্ধ মোকদ্দমার কথা।

২২। ছোট আদালতের বিচার্য্য অন্য মোকদ্দমা যদি হাই কোর্টে উপস্থিত করিলে খরচার কথা।

৫ অধ্যায়।

মোকদ্দমার কার্য্যপ্রণালীর কথা।

২৩। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোন২ অংশ ছোট আদালতে বর্ত্তিবার কথা।

২৪। কৃত নিষ্পত্তি বিষয়ের কথা।

২৫। বিপরীত দাওয়ার স্থলছাড়া বর্ণনাপত্র না হইবার কথা।

২৬। যে দলীল প্রমাণস্বরূপ গৃহীত হয়, তাহা ফেরত দিবার কথা।

২৭। কোন২ স্থলে বাদির প্রতিবাদিকে ক্ষতিপূরণ দিতে হইবার কথা।

২৮। ডিক্রীজারীর প্রার্থনা সম্বন্ধে বাধার কথা।

২৯। যে কর্ম্মচারী ওয়ারেণ্ট জারী করেন তাঁহার সহিত ডিক্রীদারের যাইবার কথা।

৩০। স্থাবর সম্পত্তি সংলগ্ন যে দ্রব্য প্রজা স্থানান্তর করিতে পারে তাহা ডিক্রী জারীতে অস্থাবর সম্পত্তি বলিয়া গণ্য হইবার কথা।

৩১। উপযুক্ত জামিন দিলে ডিক্রীমত খাতককে ছাড়িয়া দিবার কথা।

৩২। কোন২ স্থলে আদালতের ডিক্রীজারী স্থগিত রাখিতে পারিবার কথা।

৩৩। ছোট আদালতের ডিক্রী অন্য আদালত দ্বারা জারী করিবার কথা।

ডিক্রী অন্য আদালতে পাঠান গেলে, কার্য্যপ্রণালীর কথা।

৩৪। নাবালগদের কোন২ স্থলে বয়ঃপ্রাপ্তের ন্যায় নালিশ করিতে পারিবার কথা।

৩৫। যে আদালতের কার্য্য নয় তাহা করিবার ভার অর্পণ করিতে পারিবার কথা।

৩৬। রেজিষ্ট্রারের অজর্ণ দায়ি মোকদ্দমা শুনিয়া নিষ্পত্তি করিবার কথা।

উপবিধি।

৩৭। জজ অর্পিত ক্ষমতানুসারে রেজিষ্ট্রারের সমুদয় ডিক্রীজারী করিতে পারিবার কথা।

৩৮। রেজিষ্ট্রার যে ডিক্রী বা আজ্ঞা করেন তাহা কোন জজের কৃত হইলে যেরূপে হইত সেইরূপে নূতন বিচারের নিয়মাধীন হইবার কথা।

৬ অধ্যায়।

নূতন বিচার ও পুনর্ব্বার শুনানী হইবার কথা।

৩৯। আদালতের বিচার ও আজ্ঞা চূড়ান্ত হইবার কথা।

ছোট আদালতে নূতন বিচার হইবার আজ্ঞা দিবার ক্ষমতার কথা।

ধারা।

৪০। পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত হাই কোর্টে প্রার্থনাপত্রের কথা।

৪১। পুনর্ব্বার শুনানী হইবার সময়ের কার্য্যপ্রণালীর কথা।

৪২। হাই কোর্টের ডিক্রীজারী করণের কথা।

৭ অধ্যায়।

স্থাবর সম্পত্তির পুনঃপ্রাপ্তি বা অধিকার সম্বন্ধীয় বিচারাধিপত্যের কথা।

৪৩। বিনা অনুমতিতে যে ব্যক্তি সম্পত্তি দখল করিয়া থাকে তাহাকে সমন দিবার কথা।

৪৪। সমন জারী করিবার কথা।

৪৫। দখল দেওয়াইবার আজ্ঞার কথা।

৪৬। উক্ত অনুজ্ঞাপত্রের বলে বেলিফের সম্পত্তিতে প্রবেশ করিয়া দখল দিতে পারিবার কথা।

অনুজ্ঞাপত্র বা সমন দেওন প্রভৃতি নিমিত্ত জজ বা কর্ম্মচারির বিরুদ্ধে কোন কার্য্যারম্ভ না হইতে পারিবার কথা।

৪৭। দরখাস্তকারির দখল পাইবার স্বত্ব থাকিলে কার্য্যপ্রণালীগত দোষ ভ্রান্তিহেতুক তাঁহাকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান না করিবার কথা।

দখলকারির ক্ষতিপূরণের মোকদ্দমা করিতে পারিবার কথা।

৪৮। স্বত্বাভাবে আজ্ঞা পাইলে দরখাস্তকারির দায়ের কথা।

এরূপস্থলে আজ্ঞা পাইবার দরখাস্তই অনধিকার প্রবেশের কার্য্য বলিয়া গণ্য হইবার কথা।

৪৯। দখলকারী দরখাস্তকারির বিরুদ্ধে মোকদ্দমা করিলে জামিন দিলে আনুষ্ঠানিক কার্য্য স্থগিত থাকিবার কথা।

৫০। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন দ্বারা কার্য্যপ্রণালী নিয়মিত হইবার কথা।

৫১। দখল পাওয়া গেলে স্বত্বাধিত্বের বিচার নিমিত্ত মোকদ্দমার বাধা না হইবার কথা।

৮ অধ্যায়।

হাই কোর্টে প্রত্যর্পণ করিবার কথা।

৫২। প্রত্যর্পণ যে সময়ে কৃত হইবে, তাহার কথা।

৫৩। যে পক্ষের বিরুদ্ধে সাপেক্ষ রায় দেওয়া যায় উক্তরূপ প্রত্যর্পণ হইলে তাহার জামিন দিতে হইবার কথা।

উক্তরূপ জামিন না দেওয়া গেলে ঐ পক্ষ রায় মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান হইবার কথা।

৯ অধ্যায়।

ফী ও খরচার কথা।

৫৪। মোকদ্দমা উপস্থিত করিবার ফীর কথা।

৫৫। পরওয়ানার ফীর কথা।

৫৬। শুনানীর পূর্ব্বে আপোষে মিটাইলে, অর্দ্ধেক ফী ফিরাইয়া দিবার কথা।

ধারা।

৫৭। দরিদ্র ব্যক্তিদের ফী ও খরচার কথা।

৫৮। ফী পরিবর্ত্তন করিবার ক্ষমতার কথা।

৫৯। ব্যবহারাজীবী নিযুক্ত করিবার খরচের কথা।

৬০। আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩ ও ৫ ও ২৫ ধারা সংরক্ষণের কথা।

---

১০ অধ্যায়।

সামান্য আদালতের অসদাচরণের কথা।

৬১। কর্ম্মচারিদের জরিমানা হইতে পারিবার কথা।

৬২। আজ্ঞা বা ওয়ারেণ্ট জারী করিতে বেলিফের বা অন্য কর্ম্মচারির ত্রুটির কথা।

৬৩। কর্ম্মচারিদের বলপূর্ব্বক গ্রহণ বা ত্রুটির কথা।

৬৪। আদালতের সাক্ষিদিগকে সমন প্রভৃতি দিতে পারিবার কথা।

৬৫। আজ্ঞা প্রবল করিবার কথা।

---

১১ অধ্যায়।

আদালতের প্রতি অবজ্ঞার কথা।

৬৬। কোন২ অবজ্ঞার স্থলে আদালতের কার্য্য প্রণালীর কথা।

৬৭। উক্তরূপ স্থলে যাহা লিপিবদ্ধ হইবে তাহার কথা।

৬৮। ৬৬ ধারামতে মোকদ্দমা লইয়া কার্য্য করা উচিত নয় আদালতের এমত বোধ হইলে কার্য্য প্রণালীর কথা।

৬৯। অপরাধী আজ্ঞাক্রমে কার্য্য করিলে কিম্বা অপরাধ স্বীকার করিলে তাহাকে ছাড়িয়া দিবার কথা।

৭০। উত্তর দিতে বা দলীল উপস্থিত করিতে অস্বীকার করিলে কোন ব্যক্তিকে কারাবদ্ধ করিবার বা হেফাজতে রাখিবার কথা।

৭১। ৬৬ ও ৭০ ধারামত আজ্ঞার উপর আপীলের কথা।

---

১২ অধ্যায়।

বিবিধ কথা।

৭২। কে উপস্থিত হইতে পারিবে ইত্যাদি কথা।

৭৩। যে ব্যক্তিদের দ্বারা পরওয়ানা জারী করা যাইতে পারে, তাহাদের কথা।

৭৪। রেজিষ্টর ও রিটর্নের কথা।

৭৫। স্থানীয় গবর্ণমেণ্টের বা হাই কোর্টের আদেশমতে ছোট আদালতের কাগজপত্রাদি নিতে হওনার কথা।

৭৬। পর্ব্বদিন ও বন্দের দিনের কথা।

৭৭। ছোট আদালতের দ্বার মুক্তকরণ হইতে কোন২ ব্যক্তির মুক্ত থাকিবার কথা।

৭৮। ছোট আদালতের ডিক্রীর উপর মোকদ্দমা না হইবার কথা

৭৯। যে স্থানে কারাবদ্ধ হইবে সেই স্থানের কথা।

৮০। আদালতে কৃত কোন কর্ম্মহেতুক মোকদ্দমায় প্রমাণের কথা।

ধারা।

৮১। অভিযোগের নিবারণের কথা।

প্রথম তফসীল।—যেই আইন রহিত হইল।

দ্বিতীয় তফসীল।—দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের যেই অংশ ছোট আদালতে বর্ত্তান গেল।

তৃতীয় তফসীল।—সমন ও অন্যান্য পরওয়ানা নিমিত্ত ফী।

---

২ নম্বর।

রাজধানী নগর সমূহে সংস্থাপিত ছোট আদালত সংক্রান্ত আইন সংগ্রহ ও সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ।

কলিকাতা মান্দ্রাজ ও বোম্বাই নগরে সংস্থাপিত ছোট আদালত সংক্রান্ত আইন সংগ্রহ ও সংশোধন করা বিহিত। অতএব নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

---

১ অধ্যায়।

উপক্রমণিকা।

সংক্ষেপ নাম। আরম্ভ।

১ ধারা। এই আইন রাজধানীস্থ ছোট আদালত বিষয়ক ১৮৮১ সালের আইন নামে খ্যাত হইতে পারিবে এবং ইহা ১৮৮২ সালের জানুয়ারি মাসের প্রথম দিবসে প্রবল হইবে।

কিন্তু এই আইনের কোন কথায় টেমসের সুবা ও নিয়ম বিধান বিষয়ক ১৮৭৯ সালের আইনের ১৪৪ ধারার বিধানের কোন ব্যতিক্রম হইবে না।

যেই আইন রহিত হইল তাহার কথা।

২ ধারা। যে তারিখে এই আইন প্রবল হইবে সেই তারিখ অবধি এই আইনের প্রথম তফসীলের নির্দ্দিষ্ট আইন গুলির যে পরিমাণ তাহাতে উল্লিখিত হইল, সেই পরিমাণ রহিত হইবে।

কিন্তু উক্ত কোন আইনমতে যে সকল আদালত সংস্থাপিত ও নিয়োগ কৃত হইয়াছে তৎসমুদয় যতদূর হইতে পারে এই আইনমতে সংস্থাপিত ও কৃত বলিয়া গণ্য করা যাইবে।

পূর্ব্ব২ আইনের উল্লেখের কথা।

যে তারিখে এই আইন প্রবল হয় তাহার পূর্ব্বে বিধিবদ্ধ আইনে এতদ্দ্বারা রহিত করা কোন আইনের উল্লেখ থাকিলে উহা যথাসাধ্য এই আইনের বা সেই বিষয় সংক্রান্ত এই আইনের বিধানের উল্লেখ বলিয়া পঠিত হইবে।

আইন সংশোধনের কথা।

৩ ধারা। কলিকাতার ভূমির রাজস্ব ঢাকাকরণের ১৮৫০ সালের ২৩ আইনের ৩ ধারার উক্ত আইনের নির্দ্দিষ্টমতে" এই কথা রহিত হইল এবং "উক্ত আইনের লিখিত অল্প অর্থ আদায়ের জন্যে আদালতের কমিশ্যানর সাহেবের ও উক্ত কমিশ্যানরদের এই ২ কথার পরিবর্ত্তে প্রত্যেক স্থলে কলিকাতার ছোট আদালতের জজদের এই কথা দিতে হইবে।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আই-নের ৮ ধারায় "৩৯ অধ্যায়ের" এই অঙ্ক ও শব্দের পর এবং "রাজধানীস্থ ছোট আদালত বিষয়ক ১৮৮১ সালের আইনের" এই অঙ্ক ও শব্দ গুলি দিতে হইবে।

*ছোট আদালত শব্দের অর্থ।*

৪ ধারা। এই আইনে ছোট আদালত শব্দে এই আইনমতে কলিকাতা মান্দ্রাজ বা বোম্বাই নগরে সংস্থাপিত ছোট আদালত বুঝাইবে।

---

২ অধ্যায়।

আদালত সংস্থাপনের ও তাহার কার্য্যকারকদের কথা।

*ছোট আদালত সংস্থাপনের কথা।*

৫ ধারা। কলিকাতা, মান্দ্রাজ ও বোম্বাই নগরে এক একটী আদালত থাকিবে। তাহা কলিকাতার বা স্থান বিশেষে মান্দ্রাজের বা বোম্বাইয়ের ছোট আদালত নামে খ্যাত হইবে।

*ঐ আদালত হাই কোর্টের তত্ত্বাবধানের অধীন বলিয়া গণ্য হইবার কথা।*

৬ ধারা। ঐ ছোট আদালত ১৮৬৫ সালের ২৮ তি ডি-সেম্বর তারিখের হাই কোর্ট সংক্রান্ত পেটেণ্টপত্রের ও দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের মর্ম্মানুসারে কলিকাতার বা স্থল বিশেষে মান্দ্রাজের বা বোম্বাইয়ের হাই কোর্টের তত্ত্বাবধানের অধীন আদালত বলিয়া গণ্য হইবে এবং হাই কোর্টের আপীলী বিচারাধিপত্যের অধীন আদালত সম্বন্ধে মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইন ১০৪ অধ্যায়ের ৯ ধারামতে ঐ কোর্টের যে ক্ষমতা আছে ছোট আদালত সম্বন্ধেও সেই ক্ষমতা থাকিবে।

*জজদিগকে নিযুক্ত স্থগিত ও পদচ্যুত করিবার কথা।*

৭ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের কর্ত্তৃত্বাধীনে স্থানীয় গবর্ণমেণ্ট সাধারণ রাজকীয় গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া একজন চীফ জজ ও আর যত জন উচিত বোধ করেন তত জন লোককে ছোট আদালতের জজের পদে নিযুক্ত করিতে পারিবেন কিন্তু চীফ জজ সমেত ঐ রূপ নিযুক্ত ব্যক্তি সব জনের অন্যূন তিন ভাগের এক ভাগ উক্ত কোন হাই কোর্টের আড্ভোকেট হইবেন।

স্থানীয় গবর্ণমেণ্ট ঐ রূপ জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া উক্তরূপে নিযুক্ত কোন জজকে স্থগিত করিতে এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের সম্মতি গ্রহণ পূর্ব্বক পদচ্যুত করিতে পারিবেন।

*জজদের পদ ও মর্য্যাদার কথা।*

৮ ধারা। চীফ জজ পদে ও মর্য্যাদায় জজদের মধ্যে প্রথম গণ্য হইবেন।

অন্য জজেরা স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ যেরূপ আদেশ করেন তদনুসারে পদ ও মর্য্যাদা পাইবেন।



*আদালতের ক্ষমতা তাহার মেম্বরদের প্রতি অর্পণ করিবার কথা।*

৯ ধারা। এই আইনে বা তৎকালে অন্য যে আইন প্রবল থাকে তাহাতেও প্রকারান্তরের বিধান না থাকিলে, হাই কোর্টের অনুমতি গ্রহণপূর্ব্বক ছোট আদালত এই আইনক্রমে বা চলিত অন্য আইনক্রমে ছোট আদালতের প্রতি প্রদত্ত কাম সমস্তানুসারে যে রূপ উচিত বোধ করেন সেইরূপে এক বা একাধিক জজের দ্বারা কার্য্য হইবার বিধান করণার্থে বিধি প্রণয়ন করিতে পারিবেন।

*চীফ জজের দ্বারা আদালতের কর্ম্ম বিভাগের কথা।*

১০ ধারা। উক্ত বিধি পূর্ব্বক মানিয়া, শ্রীযুক্ত চীফ জজ সাহেব সময়ে২ ভিন্ন২ জজদের মধ্যে আদালতের কর্ম্ম বিভাগ করিয়া দিবার যেরূপ বন্দোবস্ত উচিত বোধ করেন সেইরূপ বন্দোবস্ত করিতে পারিবেন।

*মতভেদ হইলে কার্য্য প্রণালীর কথা।*

১১ ধারা। পশ্চাল্লিখিতমতে যে স্থল প্রকারান্তরের বিধান করা গিয়াছে সেই স্থল ছাড়া অন্য কোন স্থলে দুই কিম্বা তদধিক জজ একত্র অধিবিষ্ট হইয়া কোন প্রশ্নসম্বন্ধে ভিন্নমত হইলে, অধিকাংশের মত প্রবল হইবে, এবং আদালত সমান দুই দলে বিভক্ত হইলে, ঐ ভিন্নমত জজদের মধ্যে যদি চীফ জজ একজন হন তিনি কিম্বা তাঁহার অনুপস্থানে ভিন্ন মত জজদের মধ্যে পদ মর্য্যাদায় শ্রেষ্ঠ জজ যে পক্ষে থাকেন সেই পক্ষের মত প্রবল হইবে।

*যে মোহর ব্যবহার করিতে হইবে তাহার কথা।*

১২ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট যৎকালে যে প্রকারের আদেশ করিবেন ছোট আদালত সেই প্রকারের আকারের ও আয়তনের মোহর ব্যবহার করিবেন।

*রেজিষ্ট্রার ও আমলা নিযুক্ত করিবার কথা।*

১৩ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ ঐ আদালতের রেজিষ্ট্রার নামে এক জন কর্ম্মচারী নিযুক্ত করিতে পারিবেন। তিনি উক্ত আদালতের প্রধান আমলা হইবেন।

এবং আদালতের বিচারনাথা নির্ব্বাহার্থে ও এই আইন বা প্রচলিত অন্য কোন আইনক্রমে তৎপ্রতি যে ক্ষমতা প্রদত্ত ও যেং কর্ম্মের ভার অর্পিত হইয়াছে সেইং ক্ষমতানুসারে সেইং কর্ম্ম সম্পাদনার্থ যত জন আবশ্যক হয় চিফ জজ তত জন ক্লার্ক বেলিফ ও অন্য আমলা স্থানীয় গবর্ণমেণ্টের কর্ত্তৃত্বাধীনে নিযুক্ত করিতে পারিবেন।

*উক্ত কর্ম্মচারিদের ক্ষমতার ও কর্ম্মের কথা।*

চীফ জজ হাই কোর্টের কর্ত্তৃত্বাধীনে সময়ে২ এতদর্থে বিধি করিয়া যেরূপ আজ্ঞা করেন, তদনুসারে উক্তরূপে নিযুক্ত রেজিষ্ট্রার ও অন্য কর্ম্মচারিরা উক্ত ক্ষমতাক্রমে আমলার কর্ম্ম সম্পাদন করিবেন।

চীফ জজ উক্তরূপে নিযুক্ত কোন কর্ম্মচারিকে স্থগিত বা পদচ্যুত করিতে পারিবেন কিন্তু যে রেজিষ্ট্রারের বা কর্ম্মচারির মাসিক বেতন একশত টাকা কিম্বা তদধিক তাঁহাকে পদচ্যুত করিতে হইলে স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা অপেক্ষা করিতে হইবে।

তিরিক্ত, কিম্বা বাদির যে উপকার পাইবার দাওয়া ঐ নিষ্পত্তিক্রমে বাতিল হয় ঐ সময়ে সেই উপকার পাইবার অব্যবহিত অতিরিক্ত অন্য কিছুর সম্বন্ধে ঐ নিষ্পত্তি চূড়ান্ত হইবে না ।

উদাহরণ ।

(ক) আনন্দ যে বাটী আপনার বলে বলরাম তাহার হানি করাতে, আনন্দ বলরামের নামে ছোট আদালতে হানি পূরণের মোকদ্দমা উপস্থিত করে । বলরাম আনন্দের বাটী বলিয়া স্বীকার করে না । আদালত নিষ্পত্তি করেন যে বাটী আনন্দের ও তিনি হানিপূরণ স্বরূপ ১০০৲ টাকা পাইবার অধিকারী । আনন্দের হানি পূরণ পাইবার সম্বন্ধে ঐ নিষ্পত্তি চূড়ান্ত, কিন্তু ঐ বাটীতে তাঁহার স্বত্ত্বসম্বন্ধে নহে এবং বলরাম ঐ বাটীর আরো হানি করাতে আনন্দ তাহার নামে পরে মোকদ্দমা আনিলে, আনন্দের স্বত্ব নাই বলিতে বলরামের কোন বাধা নাই ।

(খ) বলরামের লিখিত নিবন্ধপত্রক্রমে প্রাপ্য বলিয়া কিস্তির টাকার নিমিত্ত আনন্দ বলরামের নামে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করে । বলরাম নিবন্ধপত্র লিখিয়া দেওয়া অস্বীকার করে । আদালত লিখিয়া দেওয়া সপ্রমাণ হইয়াছে বলিয়া নির্ণয় করেন, এবং কিস্তির টাকার নিমিত্ত আনন্দকে ডিক্রী দেন । সেই নিবন্ধপত্রক্রমে পরবর্ত্তী এক কিস্তি নিমিত্ত আনন্দ পরে বলরামের নামে নালিশ করে আবার লিখিয়া দেওয়া অস্বীকার করিতে বলরামের কোন বাধা নাই ।

(গ) (খ) উদাহরণের লিখিত স্থলে আনন্দ বলরামের নামে মোকদ্দমা উপস্থিত করে । বলরাম নিবন্ধপত্র লিখিয়া দেওয়া অস্বীকার করে এবং আদালত বলরামের স্বাক্ষর জাল করা হইয়াছে নির্ণয় করিয়া মোকদ্দমা ডিসমিস করেন । ইহাতে আবার ঐ নিবন্ধপত্রসূত্রে মোকদ্দমা উপস্থিত করিতে আনন্দের কোন বাধা নাই ।

(ঘ) আনন্দ একটি ঘোড়া পাইবার নিমিত্ত বলরামের নামে ছোট আদালতে মোকদ্দমা উপস্থিত করে । আনন্দ বলে ঐ ঘোড়াটি আমার সম্পত্তি ও আপন ইচ্ছামত কালের নিমিত্ত বলরামকে ব্যবহার করিতে দিয়াছি । বলরাম ঘোড়া আনন্দের বলিয়া স্বীকার করে না । আদালত ঘোড়া আনন্দের বলিয়া নির্ণয় করেন, এবং তাঁহাকে দখল পাইবার ডিক্রী দেন ও আনন্দ ঘোড়া দখল করিয়া লয় । বলরাম ঘোড়া আপনার বলিয়া পরে তাহার দখল পাইবার নিমিত্ত আনন্দের নামে মোকদ্দমা করে । পূর্ব্ব মোকদ্দমার নিষ্পত্তির বলে বলরামের মোকদ্দমা করিবার কোন বাধা হইবে না ।

**বিপরীত দাওয়ার স্থল ছাড়া বর্ণনাপত্র না হইবার কথা ।**

২৫ ধারা । দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১ ধারাক্রমে বিপরীত দাওয়ার স্থল ভিন্ন কোনস্থলে আদালতের আদেশমতে না হইলে বর্ণনাপত্র গ্রহণ করা যাইবে না ।

**যে দলীল প্রমাণ স্বরূপ গৃহীত হয় তাহা ফেরত দিবার কথা ।**

২৬ ধারা । মোকদ্দমার নিষ্পত্তি হওয়ার তারিখ অবধি আট দিনের মধ্যে ঐ মোকদ্দমার নূতন বিচার বা পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত প্রার্থনা করা না গেলে, অথবা ঐ সময়ের মধ্যে প্রার্থনা করা গেলেও তাহা অগ্রাহ্য হইলে কিম্বা নূতন বিচার বা স্থলবিশেষে পুনর্ব্বার শুনানী শেষ হইলে কোন ব্যক্তি মোকদ্দমার এক পক্ষ হউন বা নাই হউন ঐ মোকদ্দমায় যে দলীল উপস্থিত করিলেন ও যাহা নথীর মধ্যে রাখা গেল তাহা ফেরত লইতে চাহিলে, দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৪৩ ধারামতে ঐ দলীল আটক করিয়া রাখা না গেলে তাঁহার ফিরিয়া পাইবার অধিকার থাকিবে ।

কিন্তু পূর্ব্বোল্লিখিত কোন ঘটনার পূর্ব্বে কোন সময়ে কোন ব্যক্তি দলীল ফিরিয়া পাইবার প্রার্থনা করিয়া উপযুক্ত কার্য্যকারককে আসল দলীলের পরিবর্ত্তে ঐ দলীলের প্রমাণিত নকল দিলে দলীল খানি তাঁহাকে ফেরত দেওয়া যাইতে পারিবে । পরন্তু ডিক্রীর বলে কোন দলীল ব্যর্থ কি অকর্ম্মণ্য করা গেলে সেই দলীল ফেরত দেওয়া যাইবে না ।

দলীল ফিরিয়া পাইবার রসীদ বহী রাখা যাইবে প্রমাণস্বরূপ যে দলীল গ্রাহ্য হয় তাহা ফেরত দেওয়া গেলে, যে ব্যক্তি তাহা লইয়া যান তিনি ঐ বহীতে রসীদ লিখিয়া দিবেন ।

**প্রতিবাদিকে ক্ষতিপূরণ দিতে হইবার কথা ।**

২৭ ধারা । যে কোন মোকদ্দমায় প্রতিবাদী উপস্থিত হইলে কোন স্থলে বাদির দাওয়া অস্বীকার করে এবং বাদী দাওয়ার সমুদয় টাকার ডিক্রী না পায় ছোট আদালত আপন বিবেচনায় যত টাকা উচিত বোধ করেন প্রতিবাদির কষ্ট ও উপস্থিতি হেতুক ক্ষতিপূরণস্বরূপ তাঁহাকে তত টাকা দিবার নিমিত্ত বাদির প্রতি আজ্ঞা করিতে পারিবেন ।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ২৭৮ ধারামতে যে কোন দাওয়া বা আপত্তি করা যায় তাহা অগ্রাহ্য করা গেলে, ছোট আদালত যে যে টাকা উচিত বোধ করেন আপন বিবেচনামতে পূর্ব্বোক্তরূপ ক্ষতিপূরণস্বরূপ ডিক্রীদারকে বা ডিক্রীমত খাতককে বা উভয়কে সেই বা সেই২ টাকা দিবার নিমিত্ত ঐ দাওয়া বা আপত্তিকারী ব্যক্তির প্রতি আজ্ঞা করিতে পারিবেন ।

এই ধারার আজ্ঞামত যে টাকা দেয় হয় তাহা দেওয়া না গেলে যে ব্যক্তির অনুকূলে ঐ আজ্ঞা হয় তিনি যে ব্যক্তির প্রতি আজ্ঞা করা যায় তাহার বিরুদ্ধে উহা ঐ আদালতের ডিক্রীর ন্যায় প্রবল করিতে পারিবেন ।

**ডিক্রীজারীর প্রার্থনা সম্বন্ধে বাধার কথা ।**

২৮ ধারা । ডিক্রীর তারিখ অবধি তিন বৎসর গত হইলে পর এই আইনমত ডিক্রী জারী করিবার কোন প্রার্থনা পত্র গ্রাহ্য করা যাইবে না ।

কিন্তু ঐ তারিখের পর তিন বৎসরের মধ্যে ডিক্রীমত খাতক বলে ছলে ঐ ডিক্রীজারী করিতে না দিলে এই নিয়ম খাটিবে না ।

**যে কর্ম্মচারী ওয়ারণ্ট জারী করেন তাঁহার সহিত ডিক্রীদারের যাইবার কথা ।**

২৯ ধারা । ছোট আদালত ডিক্রীমত খাতককে ধৃত করিবার বা তাঁহার সম্পত্তি ক্রোক করিবার হুকুম দিলে আদালতের যে কর্ম্মচারির প্রতি ঐ ওয়ারেণ্ট জারী করিবার ভার অর্পিত হয় তাঁহার সহিত ডিক্রীদার বা তৎপক্ষীয় অন্য কোন ব্যক্তি যাইয়া ডিক্রীমত খাতককে বা স্থল বিশেষে যে সম্পত্তি ক্রোক করিতে হইবে তাহা দেখাইয়া দিবে ।

৩০ ধারা। ছোট আদালতের কোন ডিক্রীমত খাতক স্থাবর সম্পত্তি সম্বন্ধীয় প্রজা হইলে, ঐ সম্পত্তিতে যাহা কিছু সংলগ্ন থাকে এবং যাহা তাঁহার প্রজাসত্ত্ব শেষ হইবার পূর্ব্বে তিনি ভূম্যধিকারির অনুমতি বিনা আইন অনুসারে স্থানান্তর করিতে পারিতেন তাহা উক্ত ডিক্রী জারীর কার্য্য পক্ষে অস্থাবর সম্পত্তি বলিয়া গণ্য হইবে, এবং উক্ত ডিক্রী জারীক্রমে বিক্রীত হইলে ক্রেতা তাহা পৃথক্ করিয়া লইয়া যাইতে পারিবেন, কিন্তু ডিক্রীমত খাতক ঐ দ্রব্য স্থানান্তর করিলে উক্ত সম্পত্তি সম্বন্ধে যাহা কিছু করিতে বাধ্য হইতেন তাহা না করিয়া ক্রেতা ঐ দ্রব্য স্থানান্তর করিবেন না।

স্থাবর সম্পত্তি সংলগ্ন যে দ্রব্য প্রজা স্থানান্তর করিতে পারে তাহা ডিক্রী জারীতে অস্থাবর সম্পত্তি বলিয়া গণ্য হইবার কথা।

৩১ ধারা। ছোট আদালতের ডিক্রী জারীক্রমে যে ডিক্রীমত খাতককে ধরা যায়, সেই ব্যক্তি যত টাকা দিতে তাহার প্রতি আজ্ঞা হয় সেই টাকার ও খরচার জন্য আদালতের সন্তোষমত জামিন দিলে উক্ত আদালত তাহাকে ছাড়িয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন।

উপযুক্ত জামিন দিলে ডিক্রীমত খাতককে ছাড়িয়া দিবার কথা।

৩২ ধারা। যদি ছোট আদালতের প্রতীতি হয় যে উক্ত আদালতের ডিক্রীমত কোন খাতক পীড়া বা অন্য উপযুক্ত কারণে ডিক্রীর টাকা, অথবা উক্ত আদালত কিস্তিক্রমে ঐ টাকা দিবার আজ্ঞা করিয়া থাকিলে কোন নির্দ্দিষ্ট কিস্তির টাকা, দিতে অক্ষম, তবে উক্ত আদালত সময়ে২ যদ্রূপ উচিত বোধ করেন তদ্রূপ সময়ের নিমিত্ত ও তদ্রূপ নিয়মে ঐ ডিক্রীজারী স্থগিত রাখিতে পারিবেন।

কোন২ স্থলে আদালতের ডিক্রীজারী স্থগিত রাখিতে পারিবার কথা।

৩৩ ধারা। যদি ছোট আদালতের ডিক্রীমত খাতকের ডিক্রীর টাকা শোধ হওন যোগ্য উপযুক্ত অস্থাবর সম্পত্তি উক্ত আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে না থাকে তবে উক্ত আদালত ডিক্রীদারের প্রার্থনাক্রমে, ডিক্রী জারী করিবার নিমিত্ত তাহা

ছোট আদালতের ডিক্রী অন্য আদালত দ্বারা জারী করিবার কথা।

(ক) উক্ত স্থানীয় সীমার অন্তর্গত স্থাবর সম্পত্তির উপর জারী করিবার জন্য হাইকোর্টে এবং

(খ) অন্য সকল স্থলে যে দেওয়ানী আদালতের বিচারাধিকারের এলাকার মধ্যে উক্ত ডিক্রীমত খাতকের কোন অস্থাবর বা স্থাবর সম্পত্তি থাকে, সেই আদালতে পাঠাইতে পারিবেন।

যে আদালতে ডিক্রী প্রেরণ হয় সেই আদালত ভিন্ন অন্য আদালত দ্বারা ডিক্রী জারীর যে কার্য্যপ্রণালী দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে নির্দ্দিষ্ট হইয়াছে উক্তরূপ স্থলসমূহে সেই কার্য্যপ্রণালী অনুসৃত হইবে।

ডিক্রী অন্য আদালতে পাঠাইলে কার্য্যপ্রণালীর কথা।

৩৪ ধারা। এই আইনে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন যত দূর স্থান পাইয়াছে তাহাতে একান্তরের বিধান থাকিলেও, ভারতবর্ষীয় চুক্তিবিষয়ক ১৮৭২ সালের আইনের ৭০ ধারামতে বেতন বা চিরা কার্য্য এবং ফেরের কর্ম্ম অন্য কোন ব্যক্তির যে টাকা পাওনা হয়, তাহা পাঁচশত টাকার অধিক না হইলে, সেই আদালতের এলাকায় হইয়া থাকিলে যেরূপ নালিশ করিতে পারিত ঐ টাকার নিমিত্ত সেইরূপে নালিশ করিতে পারিবে।

আদালতের কোন২ স্থলে বহর প্রভেদের ন্যায় নালিশ করিতে পারিবার কথা।

৩৫ ধারা। বিচারকার্য্য না হইয়া কিম্বা বিচারের কার্য্যের তাবাপন্ন হইয়া যে কার্য্য এই আইনক্রমে বর্ত্তমান দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনমতে বিচারপতির দ্বারা করা যাইবার আদেশ থাকে তাহা, এবং এরূপে বর্ত্তমান উক্ত আইনের ৩৯৪ ধারামতে হিসাব পরীক্ষা ও নিষ্পত্তি করণার্থে নিযুক্ত জারীদের দ্বারা যে কার্য্য করা যাইতে পারে তাহা, ছোট আদালতের রেজিষ্ট্রারের দ্বারা কিম্বা ঐ আদালতের অন্য যে কর্ম্মকারককে উক্ত আদালত তদর্থে সময়ে২ নিযুক্ত করেন তাঁহার দ্বারা করা যাইতে পারিবে।

যে কার্য্য বিচার কার্য্যমত তাহা করিবার ভার অর্পণ করিতে পারিবার কথা।

এই ধারার মর্ম্মানুসারে যে২ কার্য্য বিচার কার্য্য নয় ও যাহা বিচারকার্য্যের তাবাপন্ন বলিয়া জানা যায় হাইকোর্ট সময়ে২ বিধি করিয়া তাহা নির্দ্দেশ করিতে পারিবেন।

৩৬ ধারা। ১৪ ধারামতে রেজিষ্ট্রার যে২ মোকদ্দমা গ্রাহ্য করিতে পারেন, ছোট আদালতের কোন জজ তাহা যেরূপে শুনিয়া নিষ্পত্তি করিতে পারিতেন তিনিও সর্ব্বতোভাবে সেইরূপে শুনিয়া নিষ্পত্তি করিবেন।

রেজিষ্ট্রারের জজের ন্যায় মোকদ্দমা শুনিয়া নিষ্পত্তি করিবার কথা।

কিন্তু উক্ত আদালতের কোন জজ, চীফ জজের আজ্ঞা লইয়া যখন উচিত বোধ করেন রেজিষ্ট্রারের ফাইল হইতে কোন মোকদ্দমা আপন ফাইলে উঠাইয়া আনিতে পারেন।

উপবিধি।

৩৭ ধারা। আদালত যে কোন মূল্যের ডিক্রী করেন রেজিষ্ট্রার তাহা জারী করিবার প্রার্থনাপত্র গ্রহণ এবং ডিক্রীমত খাতকদিগকে জেলখানাতে সমর্পণ ও মুক্ত করিতে পারিবেন, এবং ঐ আদালতের কোন জজ এই আইনমতে যে কোন আজ্ঞা করিতে পারিতেন উক্তরূপ আজ্ঞা করিতে পারিবেন।

জজের মত ক্ষমতা অনুসারে রেজিষ্ট্রারের সমুদয় ডিক্রী জারী করিতে পারিবার কথা।

৩৮ ধারা। কোন মোকদ্দমায় বা আনুষ্ঠানিক কার্য্যে রেজিষ্ট্রার যে কোন ডিক্রী বা আজ্ঞা করেন, তাহা উক্ত আদালতের কোন জজে কৃত হইলে নূতন বিচার সম্বন্ধে যেং বিধানের নিয়মাধীন হইত সেইং বিধানের নিয়মাধীন হইবে।

রেজিষ্ট্রার যে ডিক্রী বা আজ্ঞা করেন তাহা কোন জজের কৃত হইলে যে রূপে হইত সেইরূপে নূতন বিচারের নিয়মাধীন হইবার কথা।

১৪ ধারা। যে মোকদ্দমার বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই টাকার অনধিক সেই মোকদ্দমার বিচার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্ট রেজিষ্ট্রারের প্রতি এই আইনমত জজের ক্ষমতা অর্পণ করিতে পারিবেন। আর রেজিষ্ট্রার যে কোন মোকদ্দমার বিচার করিতে সক্ষম, ছোট আদালতের কোন জজ উচিত বোধ করিলে চীফ জজের আজ্ঞাধীনে সেই মোকদ্দমা আপন ফাইল হইতে রেজিষ্ট্রারের ফাইলে চালান করিতে পারিবেন।

*কুড়ি টাকার অনধিক মূল্যের মোকদ্দমার রেজিষ্ট্রারকে জজের ক্ষমতা দিতে পারিবার কথা।*

১৫ ধারা। যে জজ বা অন্য কর্ম্মচারী এই আইনমতে নিযুক্ত হন, তিনি যতকাল ঐ রূপ জজ বা কর্ম্মচারী থাকেন ততকাল স্বয়ং বা অন্য কোন ব্যক্তির অংশীস্বরূপ প্রত্যক্ষে বা পরোক্ষে আডবোকেট, আটর্ণি উকীল বা অন্য ব্যবহারাজীবের ব্যবসায় বা কর্ম্ম করিবেন না কিম্বা আপন হিসাবে বা অন্য কোন ব্যক্তির পক্ষে অথবা অন্য কোন ব্যক্তির অংশীস্বরূপ কোন কারবার বা ব্যবসায়ে লিপ্ত হইবেন না।

*জজ বা অন্য কর্ম্মচারির ব্যবসায় বা কারবার না করিবার কথা।*

উক্তরূপ কোন জজ বা কর্ম্মচারী ঐ প্রকারে ব্যবসায় বা কর্ম্ম করিলে বা কারবারাদিতে লিপ্ত হইলে তিনি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৬৮ ধারামত অপরাধ করিয়াছেন বলিয়া জ্ঞান হইবে।

কিন্তু উক্তরূপ কোন জজ বা কর্ম্মচারী রাজকীয় সনন্দ পেটেণ্টপত্র পার্লিয়ামেণ্টের আইন কিম্বা ব্রিটিস ভারতবর্ষীয় কোন ব্যবস্থাপক সমাজের আইনক্রমে সংস্থাপিত বা রেজিষ্টরী করা কোন কোম্পানির মেম্বর হইতে যে পারিবেন না এই ধারার কোন কথায় এরূপ জ্ঞান করিতে হইবে না।

---

৩ অধ্যায়।

ঐ আদালতে যে আইন চলিবে তাহার কথা।

৬ ধারা। কার্য্যপ্রণালী ও রীতি সংক্রান্ত প্রশ্ন ভিন্ন অন্য যে সকল প্রশ্ন এই আইনমত মোকদ্দমা প্রভৃতি আদালতী কার্য্যে ছোট আদালতে উত্থিত হয় হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যক্রমে কার্য্যকালে ঐ কোর্ট যে আইন অনুসারে কার্য্য করেন সেই আইন অনুসারে ঐ সকল প্রশ্ন সংক্রান্ত কার্য্য ও নিষ্পত্তি হইবে।

*এই আইনমত মোকদ্দমা প্রভৃতিতে যে সকল প্রশ্ন উত্থিত হয় তাহার নিষ্পত্তি হাইকোর্টে যে আইন অনুসারে কার্য্য হয় তদনুসারে হইবার কথা।*

---

৪ অধ্যায়।

মোকদ্দমা সম্বন্ধে বিচারাধিপত্যের কথা।

৭ ধারা। হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্যের যৎকালে যে স্থানীয় সীমা থাকে প্রত্যেক ছোট আদালতের বিচারাধিপত্যের সেই স্থানীয় সীমা হইবে।

*আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার কথা।*

৮ ধারা। ৯ ধারায় বর্জ্জিত কথা ব্যতিরেকে ছোট আদালতের যে সকল আদালতের সমুদয় দেওয়ানী মোকদ্দমার বিচারাধি কারের মোকদ্দমার বিচার করিবার ক্ষমতা থাকিবে। কিন্তু বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক হইবে না।

*ছোট আদালতের যে সকল মোকদ্দমায় বিচারাধিপত্য থাকিবে তাহার কথা।*

আর ইহাও আবশ্যক যে (ক) নালিশের হেতু সম্পূর্ণরূপে বা অংশতঃ ছোট আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে উত্থিত হইয়াছে এবং নালিশ উপস্থিত করিবার পূর্ব্বে ঐ আদালত কারণ লিপিবদ্ধ করিয়া অনুমতি দিয়াছেন কিম্বা

(খ) মোকদ্দমা উপস্থিত করিবার সময়ে সকল প্রতিবাদী যথার্থই ও ইচ্ছাপূর্ব্বক ঐ স্থানীয় সীমার মধ্যে বাস করেন বা ব্যবসায় চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম করেন কিম্বা

(গ) প্রতিবাদিদের মধ্যে কোন জন মোকদ্দমা উপস্থিত করিবার সময়ে যথার্থই ও ইচ্ছাপূর্ব্বক ঐ স্থানীয় সীমার মধ্যে বাস করেন বা ব্যবসায় চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম করেন, এবং যে মোকদ্দমা উপস্থিত করিবার পূর্ব্বে আদালতের অনুমতি দেওয়া হইয়াছে না হয় যে প্রতিবাদিরা পূর্ব্বোক্ত স্থানে বাস না করেন বা ব্যবসায় না চালান বা লভ্যার্থে নিজে কর্ম্ম না করেন তাঁহারা ঐ রূপে মোকদ্দমা উপস্থিত করণবিষয়ে সম্মত হইয়াছেন।

১ ব্যাখ্যা।—কোন মোকদ্দমার উভয় পক্ষে কেবল বিপরীত দাওয়া স্বীকার করাতে, দাওয়ার টাকা কমিয়া দুই হাজার টাকার অনধিক হইলে, ছোট আদালতের উক্ত মোকদ্দমার বিচার করিবার ক্ষমতা থাকিবে।

২ ব্যাখ্যা।—কোন ব্যক্তির এক স্থানে নিয়ত নিবাস ও অন্য স্থানে কেবল কিয়ৎকালীন কার্য্যের নিমিত্ত বাসা থাকিলে তাঁহার কিয়ৎকালের নিমিত্ত বাসার স্থানে নালিশের হেতু উত্থিত হইলে তৎসম্পর্কে উভয় স্থানেই তাহার বাস হইতেছে এমত জ্ঞান হইবে।

৩ ব্যাখ্যা।—কোন সমবায়িক সমাজ কিম্বা কোম্পানি ব্রিটিস ভারতবর্ষের অন্তর্গত আপনার একই বা প্রধান কার্য্যালয়ে ব্যবসায় চালাইতেছেন বলিয়া জ্ঞান হইবে অথবা কোম্পানির কিম্বা তাহার কিম্বদ্ধ কার্য্যালয় থাকিলে ও সেই স্থানে নালিশের কোন হেতু ঘটিলে, তৎসম্পর্কে সেই স্থানে ব্যবসায় চালাইতেছেন এমত জ্ঞান হইবে।

১৯ ধারা। নিম্নলিখিত মোকদ্দমার ছোট আদালতের বিচারাধিপত্য থাকিবে না। অর্থাৎ,

*যে২ মোকদ্দমায় এই আদালতের বিচারাধিপত্য থাকিবে না তাহার কথা।*

(ক) রাজস্ব ধার্য্য বা আদায় করণ সংক্রান্ত মোকদ্দমায়

(খ) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেব বা স্থানীয় গবর্ণমেণ্ট, কিম্বা শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেব বা কোন গবর্ণর সাহেব কিম্বা শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেবের বা মান্দ্রাজের বা বোম্বাইয়ের শ্রীযুক্ত গবর্ণর সাহেবের মন্ত্রিসভার কোন সভ্য স্বীয় পদোপলক্ষে অথবা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেবের বা স্থানীয় গবর্ণমেণ্টের আদেশক্রমে কোন ব্যক্তি, যে কার্য্য করিবার আজ্ঞা দেন বা যে কার্য্য করেন, তৎসংক্রান্ত মোকদ্দমায়

(গ) কোন জজ বা বিচারসম্পর্কীয় কোন কার্য্যকারক আপন পদের কার্য্যোপলক্ষে অথবা কোন আদালতের ঐ উক্তরূপ কোন জজের বা বিচার সম্পর্কীয় কার্য্যকারকের কোন বিচার বা আজ্ঞাক্রমে কোন ব্যক্তি, যে কোন কার্য্য করিবার আজ্ঞা দেন বা যে কার্য্য করেন, তৎসংক্রান্ত মোকদ্দমায়

(ঘ) স্থাবর সম্পত্তি ফিরিয়া পাইবার মোকদ্দমায়

(ঙ) স্থাবর সম্পত্তির বাটওয়ারা হইবার মোকদ্দমায়

(চ) স্থাবর সম্পত্তির বন্ধক সিদ্ধি করিবার বা বন্ধক হইতে তাহা মুক্ত করিবার মোকদ্দমায়

(ছ) স্থাবর সম্পত্তিগত অন্য কোন স্বত্ব বা স্বার্থ নিরূপণ করিবার মোকদ্দমায়

(জ) চুক্তিমত বিশেষ কার্য্য করিবার বা চুক্তি অসিদ্ধ করিবার মোকদ্দমায়,

(ঝ) নিষেধ আজ্ঞা পাইবার মোকদ্দমায়

(ঞ) নিদর্শনপত্র রহিত বা সংশোধন করিবার মোকদ্দমায়

(ট) ন্যাসমত কার্য্য হইবার মোকদ্দমায়

(ঠ) সমুদ্রগামী জাহাজ সম্পর্কীয় সাধারণ গড় পড়তা, ও বিমা বিষয়ক মোকদ্দমায়

(ড) সমুদ্র পথে জাহাজে জাহাজে ধাক্কা লাগিলে, তৎসংক্রান্ত ক্ষতিপুরণের মোকদ্দমায়

(ঢ) পেটেণ্ট, গ্রন্থ স্বত্ব বা ব্যবসায়ির চিহ্ন সংক্রান্ত নিয়ম ভঙ্গ নিমিত্ত ক্ষতিপুরণের মোকদ্দমায়

(ণ) অংশিত্ব বিলোপ করিবার বা অংশিত্ব ঘটিত কারবারের হিসাব পাইবার মোকদ্দমায়

(ত) আদালতের ডিক্রীক্রমে সম্পত্তি ও তাহার যথাযোগ্য কার্য্য নির্ব্বাহের হিসাব পাইবার মোকদ্দমায়

(থ) লিখিত বা বাচনিক অপবাদ রটনা বিদ্বেষ জনিত অভিযোগ পরস্ত্রী গমন বা বিবাহের অঙ্গীকার ভঙ্গ নিবন্ধন ক্ষতিপুরণের মোকদ্দমায়

(দ) দাম্পত্য স্বত্ব পুনঃ প্রাপ্তির স্ত্রী পুন প্রাপ্তের কিম্বা বিবাহ বন্ধনচ্ছেদের মোকদ্দমায়

(ধ) কেবল স্বত্ব নির্ণায়ক ডিক্রী পাইবার মোকদ্দমায়

(ন) যে মোকদ্দমায় ধর্ম্মসম্বন্ধীয় অনুষ্ঠান বা ক্রিয়া কাণ্ড ঘটিত প্রশ্নের নিষ্পত্তির উপর বাদির দাওয়া নির্ভর করে সেই মোকদ্দমায়

(প) পৈতৃক পদ পাইবার মোকদ্দমায়

(ফ) স্বাধীন রাজা বা শাসনকারী সর্দ্দারদের বিরুদ্ধে কিম্বা ভিন্নদেশীয় রাজদূতের বা রাজপ্রতিনিধির বিরুদ্ধে মোকদ্দমায়,

(ব) কোন হাই কোর্টের বিচারপত্র অনুযায়ী মোকদ্দমায়

(ভ) প্রচলিত কোন আইনক্রমে যেং মোকদ্দমা গ্রাহ্য করিবার ক্ষমতা ছোট আদালতের নাই সেইং মোকদ্দমায়

অর্থগত বিচারাধিপত্যের অতিক্রান্ত মোকদ্দমায় উভয় পক্ষের সম্মতিক্রমে আদালতের বিচার করিতে পারিবার কথা।

২০ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক না হইলে যে মোকদ্দমা ছোট আদালতের গ্রাহ্য হইত সেই মোকদ্দমায় উভয় পক্ষ যদি লিখিয়া এই রূপ নিয়মপত্র করিয়া থাকেন যে উক্ত মোকদ্দমার বিচার করিতে ছোট আদালতের বিচারাধিপত্য থাকিবে তবে বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য দুই হাজার টাকার অধিক হইলেও, উক্ত আদালতের ঐ মোকদ্দমার বিচার করিবার বিচারাধিপত্য থাকিবে।

উক্তরূপ প্রত্যেক নিয়মপত্র আদালতে দাখিল করিতে হইবে, এবং দাখিল করা গেলে তৎসংক্রান্ত উভয় পক্ষ উক্ত আদালতের বিচারাধিপত্যের অধীন হইবেন এবং উক্ত মোকদ্দমায় ঐ আদালতের নিষ্পত্তি দ্বারা বদ্ধ হইবেন।

আদালতের কর্মচারী কর্ত্তৃক বা তদ্বিরুদ্ধ মোকদ্দমার কথা।

২১ ধারা। যে সকল মোকদ্দমায় ছোট আদালতের কোন কর্মচারী স্বীয় পদোপলক্ষে এক পক্ষ সেই সকল মোকদ্দমা উক্ত আদালতের পরওয়ানা ক্রমে গৃহীত সম্পত্তির বা তদুৎপন্ন টাকার বা তাহার মূল্যের সম্বন্ধে না হইলে বাদির ইচ্ছামতে এই আইন বিধিবদ্ধ না হইলে যেরূপ হইত সেই রূপে, হাই কোর্টে উপস্থিত করা যাইতে পারিবে।

ছোট আদালতের বিচার্য্য অন্য মোকদ্দমা বাদী হাই কোর্টে উপস্থিত করিলে খরচার কথা।

২২ ধারা। ২১ ধারার লিখিত মোকদ্দমা ভিন্ন ছোট আদালতের বিচার্য্য কোন মোকদ্দমা যদি হাই কোর্টে উপস্থিত করা যায় এবং যদি উক্ত মোকদ্দমায় বাদী, চুক্তি মূলক মোকদ্দমা হইলে দুই হাজার টাকার বা সেই মূল্যের কম পরিমাণে, এবং অন্য কোন রূপ মোকদ্দমা হইলে তিনি শত টাকার বা সেই মূল্যের কম পরিমাণে ডিক্রী পান তবে বাদিকে কোন খরচা দেওয়া যাইবে না।

উক্তরূপ কোন মোকদ্দমায় বাদী ডিক্রী না পাইলে সওদাগরের নিকট আটর্নি যেরূপ খরচা পান প্রতিবাদী সেইরূপ খরচা পাইবার অধিকারী হইবেন।

যে জজ সাহেব উক্তরূপ কোন মোকদ্দমার বিচার করেন তিনি উহা হাই কোর্টে উপস্থিত হইবার যোগ্য বলিয়া সার্টিফিকেট দিলে, পূর্ব্ববর্ত্তী বিধি উহার প্রতি বর্ত্তিবে না।

---

৫ অধ্যায়।

মোকদ্দমার কার্য্যপ্রণালীর কথা।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের কোনং অংশ ছোট আদালতে বর্ত্তিবার কথা।

২৩ ধারা। এই আইনের দ্বিতীয় তফসীলে দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের যেং অধ্যায় ও ধারা নির্দ্দিষ্ট হইল সেইং অধ্যায় ও ধারা ছোট আদালতে চলিবে, ও উক্ত আদালতের বিবেচনায় যত দূর বর্ত্তিতে পারে, তত দূর বর্ত্তীয় থাকিবে এবং এই আইনের বিশেষ বিধান দ্বারা যে কার্য্যপ্রণালী নির্দ্দিষ্ট হইল যে স্থলে তাহার বিরুদ্ধ হয় সেই স্থল ছাড়া উক্ত আইনের নির্দ্দিষ্ট কার্য্যপ্রণালী ছোট আদালতের বিচার্য্য সকল মোকদ্দমায় অনুসৃত হইবে।

রুদ্ধ নিষ্পত্তি বিষয়ের কথা।

২৪ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ১৩ ধারায় বিপরীত ভাবের কথা থাকিলেও এই আইনের বিধানমতে যে নিষ্পত্তি করা যায় তৎক্রমে যে উপকারের আদেশ হয় সেই নিষ্পত্তির সম্বন্ধে সেই উপকার পাইবার স্বত্ব

## ৬ অধ্যায়।

### নূতন বিচার ও পুনর্ব্বার শুনানী হইবার কথা।

*আদালতের বিচার ও আজ্ঞা চূড়ান্ত হইবার কথা।*

*ছোট আদালতে নূতন বিচার হইবার আজ্ঞা দিবার ক্ষমতার কথা।*

৩৯ ধারা। পশ্চাল্লিখিত বিশেষ বিধানের স্থল ভিন্ন কোন মোকদ্দমার ছোট আদালতের প্রত্যেক ডিক্রী ও আজ্ঞা চূড়ান্ত ও নিষ্পত্তি হইবে কিন্তু দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের ৫৫২ ধারামত ডিক্রী ভিন্ন কোন মোকদ্দমার ডিক্রীর বা আজ্ঞার তারিখ অবধি আট দিনের মধ্যে কোন পক্ষ প্রার্থনা করিলে আদালত যেরূপ নিয়ম যুক্তিসিদ্ধ জ্ঞান করেন সেইরূপ নিয়মে নূতন বিচার হইবার আজ্ঞা দিতে এবং আনুষ্ঠানিক কার্য্য তৎকালের নিমিত্ত স্থগিত রাখিতে পারিবেন।

*পুনর্ব্বার শুনানী হইবার নিমিত্ত হাই কোর্টে প্রার্থনাপত্রের কথা।*

৪০ ধারা। কোন মোকদ্দমায় বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচশত টাকার অধিক হইলে, বিচার হইবার পর আট দিনের মধ্যে কোন পক্ষ ঐ মোকদ্দমার পুনর্ব্বার শুনানী হয় এই আজ্ঞা হইবার নিমিত্ত হাই কোর্টে প্রার্থনা করিতে পারিবেন।

ঐ প্রার্থনাপত্র আফিডেবিট দ্বারা সমর্থন করিতে হইবে এবং প্রার্থক আডবোকেট উকীল বা আটর্নি দ্বারা উপস্থিত হইলে ঐ প্রার্থনাপত্র সমর্থনার্থ শুনানীর সময়ের প্রধান উকীলের লিখিত এই মর্ম্মের সর্টিফিকেট দাখিল করিতে হইবে যে তাঁহার মতে ঐ মোকদ্দমা পুনর্ব্বার শুনিবার বিশিষ্ট হেতু আছে। ঐ প্রার্থনাপত্র শুনিয়া যদি হাই কোর্টের এরূপ মত হয় যে বিচারে ভ্রম বা ত্রুটি হইয়াছে কিম্বা উক্তরূপ পুনর্ব্বার শুনানীর অন্যান্য বিশিষ্ট হেতু আছে তবে কোর্ট এক পক্ষের কথা শুনিয়া যেরূপ নিয়ম উচিত বোধ করেন সেইরূপ নিয়মে ঐ রূপ পুনর্ব্বার শুনানী হইবার আজ্ঞা দিবা তাহার দিন ধার্য্য করিবেন উহার সংবাদ বিপক্ষ পক্ষকে দেওয়া যাইবে।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৫৪৫, ৫৪৬ ও ৫৪৭ ধারায় আপীল হইলে ডিক্রী স্থগিত ও জারী করণ স ক্রান্ত যে২ বিধি আছে, তাহা এই ধারামত প্রার্থনাপত্র ছোট আদালতের নিষ্পত্তির উপর আপীল বলিয়া গণ্য হইলে যেরূপে বর্ত্তিত সেইরূপে ঐ প্রার্থনাপত্রের প্রতি বর্ত্তিবে।

*পুনর্ব্বার শুনানী হইবার সময়ের কার্য্যপ্রণালীর কথা।*

৪১ ধারা। ৪০ ধারামতে যে দিন ধার্য্য করা যায় সেই দিন কিম্বা শুনানীর দিনান্তর নিরূপিত হইয়া থাকিলে সেই দিন হাই কোর্ট বা ঐ কোর্টের কোন জজ হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্য ক্রমে উপস্থিত মোকদ্দমার ন্যায় ঐ মোকদ্দমা শুনিয়া নিষ্পত্তি করিতে প্রবৃত্ত হইবেন। ছোট আদালতের বাদী ঐ মোকদ্দমার বাদী বলিয়া ও ছোট আদালতের প্রতিবাদী প্রতিবাদী বলিয়া গণ্য হইবেন এবং মোকদ্দমার বর্ণনাপত্র দাখিল করিবার আজ্ঞা হয় নাই বলিয়া জ্ঞান হইবে। এই ধারামতে যে মোকদ্দমার পুনর্ব্বার শুনানী হয়, তাহাতে এই আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে হাই কোর্টের নিয়মিত প্রথমস্থলীয় দেওয়ানী বিচারাধিপত্য ক্রমে উপস্থিত মোকদ্দমা স ক্রান্ত ঐ কোর্টের রীতি ও কার্য্যপ্রণালী অনুসৃত হইবে। কিন্তু এই ধারামত কোন বিচার ডিক্রী বা আজ্ঞার উপর আপীল হইবে না।

*হাই কোর্টের ডিক্রী জারী করণের কথা।*

৪২ ধারা। উক্তরূপ পুনর্ব্বার শুনানী হইলে কোন হাই কোর্ট যে প্রত্যেক ডিক্রী বা আজ্ঞা দেন তাহা ঐ কোর্টের অন্যান্য ডিক্রীর ন্যায় ঐ হাই-কোর্ট জারী করিতে পারিবেন কিম্বা উক্ত হাই কোর্ট আপন বিবেচনামতে তাহা জারী করিবার নিমিত্ত ঐ ছোট আদালতে পাঠাইতে পারিবেন।

---

## ৭ অধ্যায়।

### স্থাবর সম্পত্তির পুনঃ প্রাপ্তি বা অধিকার সম্বন্ধীয় বিচারাধিপত্যের কথা।

*বিনা অনুমতিতে যে ব্যক্তি সম্পত্তি দখল করিয়া থাকে তাহাকে সমন দিবার কথা।*

৪৩ ধারা। যে কোন স্থাবর সম্পত্তি ছোট আদালতের বিচারাধিপত্যের স্থানীয় সীমার মধ্যে থাকে এবং প্রতিযোগিতার অত্যুক্ত থাজানা নাই হারে যাহার বার্ষিক মূল্য এক হাজার টাকার অধিক না হয়, কোন ব্যক্তি অন্য কোন ব্যক্তির অথবা যৎসূত্রে ঐ অন্য ব্যক্তির দাওয়া সেই ব্যক্তির প্রজাভাবে বা অনুমতিক্রমে যদি সেই ভূমি দখল করিয়া থাকেন

এবং যদি ঐ প্রজা ভাব শেষ বা অনুমতি রহিত হইয়া থাকে,

এবং উক্ত প্রজা বা দখিলকার অথবা তাহার অধীনে বা নিয়োগ ক্রমে ভূমিভোগী কোন ব্যক্তি (ইহারা পরে দখলকারী বলিয়া অভিহিত হইয়াছে) উক্ত অন্য ব্যক্তির নিকট হইতে এবিষয়ে আদেশ পাইলেও তদনুসারে ঐ সম্পত্তি দিতে অস্বীকার করিলে

(পরে দরখাস্তকারী বলিয়া অভিহিত) ঐ অন্য ব্যক্তি দখলকারির বিরুদ্ধে সমন দিবার নিমিত্ত ছোট আদালতে দরখাস্ত করিতে পারিবেন। ঐ সমনে উক্ত দখলকারির প্রতি এই আদেশ থাকিবে, যে, ঐ সম্পত্তি দিবার নিমিত্ত তাঁহার প্রতি কেন বল প্রয়োগ করা যাইবে না, সমন নির্দ্দিষ্ট তারিখে তাহার কারণ দর্শাইবেন।

*সমন জারী করিবার কথা।*

৪৪ ধারা। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনে প্রতিবাদির উপর সমন জারী করিবার যে প্রণালী নির্দ্দিষ্ট আছে সেই প্রণালীমতে দখলকারির উপর সমন জারী করা যাইবে।

*দখল দেওয়াইবার আজ্ঞার কথা।*

৪৫ ধারা। যদি দখলকারী নির্দ্দিষ্ট সময়ে উপস্থিত না হয় ও বিপরীত কারণ না দর্শায়, তবে দরখাস্তকারী ৪৩ ধারামতে দরখাস্ত করিতে অধিকারী ছোট আদালতের এই রূপ অবোধ জন্মিলে তিনি উক্ত আদালতের বেলিফের প্রতি অনুজ্ঞাপত্র

পাইবার অধিকারী হইবেন ঐ অনুজ্ঞাপত্রে আদালত যে তারিখের নাম করা উচিত বোধ করেন সেই তারিখে দরখাস্তকারিকে ঐ সম্পত্তির দখল দেওয়াইবার নিমিত্ত বেলিফের প্রতি আদেশ থাকিবে।

ব্যাখ্যা।—যদি দখলকারী প্রমাণ করিতে পারেন যে, যে স্বত্বের বলে প্রজাতার স্বষ্ট বা অনুমতি প্রদত্ত, হয় দরখাস্তের তারিখের পূর্ব্বে সে স্বত্ব লোপ হইয়াছে তাহা হইলে তিনি এই ধারার মর্ম্মানুযায়ী কারণ দর্শা হইয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে।

উক্ত অনুজ্ঞাপত্রের বলে বেলিফের সম্পত্তিতে প্রবেশ করিয়া দখল দিতে পারিবার কথা।

৪৬ ধারা। উক্তরূপ কোন অনুজ্ঞাপত্র যে বেলিফকে দেওয়া যায়, উহার বলে সেই বেলিফ পূর্ব্বাহ্ণ ছয়টার পর ও অপরাহ্ণ ছটার পূর্ব্বে সাহায্য জন্য যত জন লোক আবশ্যক বোধ করেন লইয়া অনুজ্ঞাপত্র লিখিত সম্পত্তিতে প্রবেশ পূর্ব্বক দরখাস্তকারিকে তাহার দখল দেওয়াইতে পারিবেন, এবং দরখাস্তকারির ঐ সম্পত্তি দখল পাইবার স্বত্ব ছিল না কেবল এই কারণে উক্ত অনুজ্ঞাপত্রদাতা ছোট আদালতের কোন জজের বা কর্ম্মচারির বিরুদ্ধে অথবা ঐ অনুজ্ঞাপত্রমতে কার্য্যসাধক বা পূর্ব্বোক্তরূপ কোন দখল কারীকারী কোন বেলিফ বা অন্য ব্যক্তির বিরুদ্ধে উক্তরূপ কোন অনুজ্ঞাপত্র বা দখল দিবার বা সাধন বা জারী করিবার নিমিত্ত কোন মোকদ্দমা বা অভিযোগ চালান যাইবে না।

অনুজ্ঞাপত্র বা দখল দেওন প্রভৃতিনিমিত্ত জজ প্রভৃতির বিরুদ্ধে কোন কার্য্যানুষ্ঠান না হইতে পারিবার কথা।

দরখাস্তকারির দখল পাইবার স্বত্ব থাকিলে কার্য্যপ্রণালীগত কোন ভ্রান্তিহেতুক তাঁহাকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান না করিবার কথা।

৪৭ ধারা। পূর্ব্বোক্তরূপ কোন আজ্ঞা পাইবার নিমিত্ত দরখাস্ত করিবার সময়ে উক্ত দরখাস্তকারির ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব থাকিলে উক্ত আজ্ঞাক্রমে দখল লইতে কার্য্যপ্রণালীগত কোন ভ্রান্তি বা দোষ বা অনিয়ম যদি ঘটে তজ্জন্য তাঁহাকে কিম্বা তাঁহার পক্ষে কার্য্যকারী কোন ব্যক্তিকে অনধিকার প্রবেশকারী বলিয়া জ্ঞান করা যাইবে না। কিন্তু উক্ত ভ্রান্তি বা দোষ বা অনিয়ম নিবন্ধন কোন ব্যক্তির ক্ষতি হইলে, সেই অন্যায়গ্রস্ত ব্যক্তি ঐ ক্ষতিপূরণের আদায় নিমিত্ত মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন।

দখলকারির ক্ষতিপূরণের মোকদ্দমা করিতে পারিবার কথা।

উক্তরূপ কোন ক্ষতির প্রমাণ না হইলে মোকদ্দমা ডিসমিস করা যাইবে এবং যে কোন স্থলে ক্ষতির প্রমাণ হয় সেই স্থলে আদালতের অবধারিত ক্ষতিপূরণের পরিমাণ দশ টাকার অধিক না হইলে, যে জজ বিচার করেন তিনি যদি এই মর্ম্মের সর্টিফিকেট না দেন যে তাঁহার মতে বাদিকে সম্পূর্ণ খরচা দেওয়া উচিত, তবে আদালত বাদিকে ক্ষতিপূরণের অতিরিক্ত খরচা দিবেন না।

অন্যায়ভাবে আজ্ঞা পাইলে দরখাস্তকারির দায়ের কথা।

৪৮ ধারা। এই অধ্যায়মতে কোন দরখাস্তকারী কোন সম্পত্তির দখল পাইলে, যদি পূর্ব্বোক্তরূপ আজ্ঞা পাইবার দরখাস্ত করিবার সময়ে তাঁহার ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব না থাকে, তবে ঐ আজ্ঞাক্রমে যে ব্যক্তি আপনাকে অন্যায়গ্রস্ত জ্ঞান করেন, এই আইনের কোন কথায় সেই ব্যক্তির মোকদ্দমা হইতে উক্ত দরখাস্তকারী রক্ষিত হইবেন এরূপ জ্ঞান হইবে না।

এরূপ স্থলে আজ্ঞা পাইবার দরখাস্ত অনধিকার প্রবেশের কার্য্য বলিয়া গণ্য হইবার কথা।

পূর্ব্বোক্তরূপ কোন আজ্ঞা পাইবার নিমিত্ত দরখাস্ত করিবার সময়ে, উক্ত দরখাস্তকারির ঐ সম্পত্তির দখল পাইবার স্বত্ব না থাকিলে, যদি উক্ত আজ্ঞা দেওয়া হয়, তবে তৎক্রমে দখল না লইলেও দরখাস্তকারী দখলকারির বিরুদ্ধে অনধিকার প্রবেশের কার্য্য করিয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে।

দখলকারী দরখাস্তকারির বিরুদ্ধে মোকদ্দমা করিবার জামিন দিলে আনুষ্ঠানিক কার্য্য স্থগিত থাকিবার কথা।

৪৯ ধারা। এই ৪৩ ধারামত দরখাস্ত করা গেলে দখল কারী নিজে যদি দুইজন জামিনের সহযোগে, ছোট আদালত সম্পত্তির মূল্য ও পশ্চাল্লিখিত মোকদ্দমার সম্ভাবিত খরচার প্রতি দৃষ্টি রাখিয়া যত টাকা যুক্তিসঙ্গত জ্ঞান করেন তত টাকার নিবন্ধপত্র লিখিয়া দিয়া অবিলম্বে দরখাস্তকারির বিরুদ্ধে অনধিকার প্রবেশের ক্ষতিপূরণ নিমিত্ত হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিতে এবং ঐ মোকদ্দমা আপত্তি না চালাইলে বা দরখাস্তকারির অনুকূলে বিচার হইলে মোকদ্দমার সমুদয় খরচা দিতে অঙ্গীকারবদ্ধ হন, তবে যাবৎ ঐ মোকদ্দমার নিষ্পত্তি না হয় ছোট আদালত উক্ত দরখাস্তের অনুযায়ী আনুষ্ঠানিক কার্য্য স্থগিত রাখিবেন।

উক্তরূপ কোন মোকদ্দমায় দখলকারী দরখাস্তকারীর বিরুদ্ধে ডিক্রী পাইলে ৪৫ ধারাক্রমে যদি কোন আজ্ঞা করা হইয়া থাকে তাহা রহিত হইয়া এই ডিক্রী প্রবল হইবে।

এই ধারামত মোকদ্দমায় ২২ ধারার কোন কথা খাটিবে না।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন দ্বারা কার্য্যপ্রণালী নিয়মিত হইবার কথা।

৫০ ধারা। এই অধ্যায়মত সমুদয় আনুষ্ঠানিক কার্য্যে, এই আইনের প্রকার-ভেদের বিধান স্থল ছাড়া অন্যত্র ছোট আদালত যত দূর হইতে পারে প্রথমস্থলীয় আদালতের নিমিত্ত দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের নির্দ্দিষ্ট কার্য্যপ্রণালী অনুসরণ করিবেন।

দখল পাওয়া গেলে স্বত্বাধিকের বিচার নিমিত্ত মোকদ্দমার বাধা না হইবার কথা।

৫১ ধারা। এই অধ্যায়মতে কোন স্থাবর সম্পত্তির দখল পাওয়া গেলে তাহার স্বত্বাধিকের বিচার নিমিত্ত হাই কোর্টে মোকদ্দমা উপস্থিত করিবার কোন বাধা হইবে না।

---

## ৮ অধ্যায়।

### হাই কোর্টে প্রশ্নার্পণ করিবার কথা।

প্রশ্নার্পণ যে সময়ে করিতেই হইবে তাহার কথা।

৫২ ধারা। যদি ছোট আদালতের দুই বা তদধিক জজ কোন মোকদ্দমার বা এই আইনের ৭ অধ্যায়মত কোন আনুষ্ঠানিক কার্য্যে একত্র আসীন হইয়া আইনঘটিত বা আইনতুল্য বলবৎ রীতিঘটিত কোন প্রশ্ন সম্বন্ধে

কিম্বা যাহাতে মোকদ্দমার গুণাগুণ স্পৃষ্ট হয় কোন দলীলের এরূপ অর্থকরণ সম্বন্ধে ভিন্নমত হন,

কিম্বা কোন মোকদ্দমায় বা উক্তরূপ কোন আনুষ্ঠানিক কার্য্যে বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচ শত টাকার অধিক হইলে যদি উক্তরূপ কোন প্রশ্ন উঠে এবং কোন পক্ষ প্রার্থনা করেন

তবে ছোট আদালত উক্ত মোকদ্দমার বৃত্তান্তঘটিত বর্ণনাপত্র প্রস্তুত করিবেন এবং দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৬১৭ ধারামতে উক্ত বর্ণনাপত্র হাই কোর্টের মত জন্য অর্পণ করিয়া হয় রায় দেওয়া স্থগিত রাখিবেন, না হয় উক্ত মত সাপেক্ষ করিয়া রায় দিবেন।

যে পক্ষের বিরুদ্ধে সাপেক্ষ রায় দেওয়া যায় উক্তরূপ প্রত্যর্পণ হইলে তাহার জামিন দিতে হইবার কথা

৫৩ ধারা। হাই কোর্টের মত সাপেক্ষ করিয়া ৫২ ধারামতে রায় দেওয়া গেলে, যে পক্ষের বিরুদ্ধে ঐ রায় দেওয়া যায় তিনি অবিলম্বে হাই কোর্ট প্রত্যর্পণ করিবার খরচার ও রায়ের লিখিত টাকার জামিন দিবেন। ছোট আদালত ঐ জামিন মঞ্জুর করিবেন।

কিন্তু যে জজ কোন মোকদ্দমার বিচার করেন তিনি ঐ মোকদ্দমার রায়ের লিখিত টাকা আদালতে দিবার আজ্ঞা করিলে এবং তদনুসারে তাহা দেওয়া গেলে ঐ টাকার নিমিত্ত কোনরূপ জামিন দিবার আদেশ করা যাইবে না।

উক্তরূপ জামিন না দেওয়া গেলে ঐ পক্ষ রায় মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান হইবার কথা।

পূর্ব্বোক্তরূপ জামিন অবিলম্বে দেওয়া না গেলে, যে পক্ষের বিরুদ্ধে উক্তরূপ সাপেক্ষ রায় দেওয়া হইয়াছে সেই পক্ষ তাহা মানিয়া লইয়াছে বলিয়া জ্ঞান করা যাইবে।

---

## ৯ অধ্যায়।

### ফী ও খরচার কথা।

মোকদ্দমা উপস্থিত করিবার ফীর কথা।

৫৪ ধারা। প্রত্যেক মোকদ্দমার আবেদনপত্রে ও ৪০ ও ৪৩ ধারামত প্রার্থনাপত্রে

(ক) বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচ শত টাকার অনধিক হইলে, ঐ পরিমাণ বা মূল্যের উপর টাকা প্রতি দুইআনার অনধিক,

(খ) বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য পাঁচশত টাকার অধিক হইলে ৬২॥ ও পাঁচশত টাকার অতিরিক্ত পরিমাণ বা মূল্যের উপর টাকা প্রতি এক আনার অনধিক, ফী দেওয়া যাইবে, এবং যাবৎ ঐ ফী দেওয়া না যায়, উক্তরূপ কোন আবেদন বা প্রার্থনাপত্র গ্রহণ করা যাইবে না।

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৩৮ অধ্যায়মত নিয়মপত্র দাখিল করিতে হইলে ১০ টাকা ফী দিতে হইবে।

পরওয়ানার ফীর কথা।

৫৫ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য এই আইনের তৃতীয় তফসীলের প্রথম ঘরের নির্দ্দিষ্ট টাকার অধিক, কিন্তু দ্বিতীয় ঘরের নির্দ্দিষ্ট টাকার অনধিক হইলে উক্ত তফসীলের তৃতীয় ও চতুর্থ ঘরে যেং ফী নির্দ্দিষ্ট হইয়াছে ঐং ঘর মতে পরওয়ানা সম্পর্কীয় হয় এই আইনের ৭ অধ্যায়মত কোন মোকদ্দমা বা আনুষ্ঠানিক কার্য্যে সেইং পরওয়ানা বাহির হইবার পূর্ব্বে সেইং ফী দিতে হইবে। যে ব্যক্তির পক্ষে যে পরওয়ানা বাহির হয়, সেই ব্যক্তির সেই পরওয়ানার ফী দিতে হইবে।

শুনানীর পূর্ব্বে আপোষে মিটাইলে অর্দ্ধেক ফী ফিরাইয়া দিবার কথা।

৫৬ ধারা। উক্তরূপ কোন মোকদ্দমার বা আনুষ্ঠানিক কার্য্যের শুনানী হইবার পূর্ব্বে পক্ষেরা আপোষে তাহা মিটাইয়া ফেলিলে, তৎকাল পর্য্যন্ত যত ফী দেওয়া হইয়াছে তন্মধ্যে যেপক্ষ যাহা দিয়াছেন ছোট আদালত তাঁহাকে তাহার অর্দ্ধেক ফিরাইয়া দিবেন।

দরিদ্র ব্যক্তিদের ফী ও খরচার কথা।

৫৭ ধারা। কোন দরিদ্র ব্যক্তি মোকদ্দমা উপস্থিত করিলে বা ৪৩ ধারামত দরখাস্ত দিলে, ছোট আদালত যদি উচিত বিবেচনা করেন ৫৪ ও ৫৫ ধারার উল্লিখিত ফী না লইয়া অথবা উক্ত ফীর কিয়দংশ লইয়া ঐ মোকদ্দমা ও দরখাস্ত গ্রহণ করিয়া রেজিষ্টরী করিতে পারিবেন।

ফী পরিবর্ত্তন করিবার ক্ষমতার কথা।

৫৮ ধারা। ৫৪ ও ৫৫ ধারামতে যে ফী দিতে হয় স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং রাজকার্য্য গেজেটে বিজ্ঞাপন প্রকাশ করিয়া তাহার পরিমাণ পরিবর্ত্তন করিতে পারিবেন।

কিন্তু কোন স্থলে উক্ত ফীর পরিমাণ ঐ ২ ধারার নির্দ্দিষ্ট পরিমাণের অধিক হইবে না।

ব্যবহারাজীবী নিযুক্ত করিবার খরচের কথা।

৫৯ ধারা। বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য বিশ টাকার অধিক না হইলে কোন পক্ষ আডবোকেট উকীল আটর্ণি বা অন্য কোন ব্যবহারাজীবিকে নিযুক্ত করিয়া যাহা খরচ করেন তাহা এই আইনের ৭ অধ্যায়মত কোন মোকদ্দমায় বা আনুষ্ঠানিক কার্য্যে ছোট আদালতে খরচা বলিয়া দেওয়া যাইবে না। কিন্তু যদি আদালত বিবেচনা করেন যে ঘটনা বশতঃ উক্তরূপ ব্যবহারাজীবী নিযুক্ত করা যুক্তিসিদ্ধ হইয়াছিল, তাহা হইলে ঐ খরচ দেওয়া যাইবে।

আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩১ ও ২৫ ধারা সংরক্ষণের কথা।

৬০ ধারা। এই অধ্যায়ের কোন কথায় আদালতের রসুম বিষয়ক ১৮৭০ সালের আইনের ৩১ ও ২৫ ধারার কোন ব্যতিক্রম হইবে না।

---

## ১০ অধ্যায়।

### সামান্য কার্য্যকারকদের অপরাধের কথা।

কর্ম্মচারিদের জরিমানা হইতে পারিবার কথা।

৬১ ধারা। কোন ক্লার্ক, বেলিফ বা আদালতের অন্য কোন সামান্য কাৰ্য্যকারক আপন পদের কার্য্য সম্পাদনে অসদাচরণ বা উপেক্ষা দোষে দোষী হইলে, চীফ জজ আজ্ঞা দিয়া তাহার এক মাসের

বেতনের অনধিক পরিমাণ জরিমানা করিতে পারিবেন এবং ঐ জরিমানা তাহার বেতন হইতে কাটিয়া লওয়া যাইতে পারিবে।

৬২ ধারা। যদি কোন ক্লার্ক বেলিফ বা ছোট আদালতের অন্য কোন সামান্য আমলা, আপন পদোপলক্ষে কোন আজ্ঞা বা ওয়ারেণ্ট জারী করিতে নিযুক্ত হইয়া উপেক্ষা বা না জানার জন্য বা ত্রুটি করিয়া, উক্ত আজ্ঞা বা ওয়ারেণ্ট জারী করিবার সুযোগ হারায়, তবে উক্তরূপ উপেক্ষা বা না জানার জন্য বা ত্রুটি করাতে যে ব্যক্তির ক্ষতি হইয়াছে সেই ব্যক্তি প্রার্থনা করিলে, যে টাকার নিমিত্ত উক্ত আজ্ঞা বা ওয়ারেণ্ট দেওয়া হইয়াছিল কোন স্থলে সেই টাকার অধিক না হয়, এরূপ যত টাকা চীফ জজ ঐ কারণ নিবন্ধন ঐ ব্যক্তির ক্ষতির পরিমাণ তুল্য জ্ঞান করেন উক্ত চীফ জজের আজ্ঞাক্রমে ঐ ক্লার্ক বেলিফ বা আমলা তত টাকা দিতে দায়ী হইবে।

আজ্ঞা বা ওয়ারেণ্ট জারী করিতে বেলিফ কর বা অন্য কর্ম্মচারির ত্রুটির কথা।

৬৩ ধারা। কোন ক্লার্ক বেলিফ বা ছোট আদালতের অন্য কোন সামান্য আমলা উক্ত আদালতের পরওয়ানা উপলক্ষ করিয়া বলপূর্ব্বক গ্রহণ বা অসদাচরণ করিয়াছে বলিয়া, অথবা উক্ত আদালতের ক্ষমতা প্রাপ্ত হইয়া যে টাকা আদায় করে তাহা বা তাহার হিসাব যথাবিধি দেয় নাই বলিয়া তাহার নামে যদি অভিযোগ হয় তবে আদালত উক্ত অভিযোগের তদন্ত লইয়া যেরূপ উচিত বোধ করেন উক্ত কর্ম্মচারির উক্ত বলপূর্ব্বক গৃহীত টাকা ফিরাইয়া দিতে হইবার বা পূর্ব্বোক্তরূপে আদায় করা কোন টাকা ও ক্ষতিপূরণ ও খরচা দিতে হইবার সেইরূপ আজ্ঞা করিতে পারিবেন।

কর্ম্মচারিদের বলপূর্ব্বক গ্রহণ বা ত্রুটির কথা।

৬৪ ধারা। এই আইনমত মোকদ্দমায় সাক্ষিদিগকে সমন দিয়া হাজির করাইবার ও বলপূর্ব্বক দলীল উপস্থিত করাইবার যে২ ক্ষমতা ছোট আদালতের আছে এই অধ্যায়মত তদন্ত কার্য্যে উক্ত আদালতের সেই২ ক্ষমতা থাকিবে।

আদালতের সাক্ষিদিগকে সমন প্রভৃতি দিতে পারিবার কথা।

৬৫ ধারা। টাকা দিবার বা ফিরাইয়া দিবার এই অধ্যায়মত আজ্ঞাক্রমে টাকা দেওয়া না গেলে, যে ব্যক্তিকে ঐ টাকা দেয় হয় সেই ব্যক্তি ঐ আজ্ঞা আপনার অনুকূলে ছোট আদালতের ডিক্রীর ন্যায় প্রবল করিতে পারিবেন।

আজ্ঞা প্রবল করিবার কথা।

---

১ অধ্যায়।

আদালতের প্রতি অবজ্ঞার কথা।

৬৬ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৭৫, ১৭৮, ১৭৯, ১৮০ বা ২২৮ ধারায় যেরূপ অপরাধের বর্ণনা আছে ছোট আদালতের দৃষ্টি গোচরে বা সম্মুখে তদ্রূপ কোন অপরাধ করা গেলে, উক্ত আদালত অপরাধিকে হেফাজতে রাখাইতে পারিবেন এবং সেই দিন আদালত বরখাস্ত হইবার পূর্ব্বে কোন সময়ে উচিত বোধ করিলে অপরাধের বিচার করিয়া অপরাধির দুই শত টাকার অনধিক অর্থদণ্ড এবং তাহা না দিলে দেওয়ানী জেলে এক মাস পর্য্যন্ত কারাদণ্ডের আজ্ঞা করিতে পারিবেন। কিন্তু উক্তকাল গত হইবার পূর্ব্বে অর্থদণ্ডের টাকা দিলে অপরাধী মুক্তিলাভ করিতে পারিবে।

কোন২ অবজ্ঞার স্থলে আদালতের কার্য্য প্রণালীর কথা।

৬৭ ধারা। উক্তরূপ প্রত্যেক স্থলে, ঐ আদালত যেং বৃত্তান্ত লইয়া অপরাধ হয় তাহা ও অপরাধির কৃত কোন উক্তি থাকিলে তাহা, এবং নির্ণয় ও দণ্ডাজ্ঞা লিপিবদ্ধ করিবেন।

উক্তরূপ স্থলে যাহা লিপিবদ্ধ হইবে তাহার কথা।

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২২৮ ধারামত অপরাধ হইলে যে সময়ে বাধা প্রাপ্ত বা অপমানিত হন, সেই সময়ে আদালত যে বিচার সংক্রান্ত কার্য্যে অধিবিষ্ট ছিলেন সেই কার্য্যের জাত ও চলনের অবস্থা এবং উক্ত বাধা বা অপমানের প্রকৃতি ঐ লিপিবদ্ধ কথায় দর্শাইতে হইবে।

৬৮ ধারা। যদি আদালত বিবেচনা করেন যে ৬৬ ধারার নির্দ্দিষ্ট ও আপনার দৃষ্টি গোচরে বা সম্মুখে কৃত কোন অপরাধে অভিযুক্ত ব্যক্তির অর্থদণ্ডের টাকা না দেওয়াপ্রযুক্ত যে কারাদণ্ড হইতে পারে তদ্ভিন্ন কারাদণ্ড কিম্বা দুই শত টাকার অধিক অর্থদণ্ড হওয়া উচিত অথবা যদি অন্য কোন কারণে আদালত বিবেচনা করেন যে ৬৬ ধারামতে উক্ত মোকদ্দমার নিষ্পত্তি হওয়া উচিত নহে, তবে আদালত যেং বৃত্তান্ত লইয়া অপরাধ হয় তাহা এবং পূর্ব্বলিখিত বিধিমত অপরাধির উক্তি লিপিবদ্ধ করিয়া মোকদ্দমা কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের নিকট পাঠাইতে পারিবেন এবং ঐ অভিযুক্ত ব্যক্তি উক্ত মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবে বলিয়া জামিন লইবার আদেশ দিতে পারিবেন, অথবা উপযুক্ত জামিন না দেওয়া গেলে ঐ ব্যক্তিকে প্রহরির জিম্মায় উক্ত মাজিষ্ট্রেটের নিকট পাঠাইতে পারিবেন।

৬৬ ধারামতে মোকদ্দমা লইয়া কার্য্য হওয়া উচিত নয় আদালতের এমত বোধ হইলে কার্য্য প্রণালীর কথা।

উক্ত মাজিষ্ট্রেট অভিযুক্ত ব্যক্তিকে লইয়া প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বিষয়ক ১৮৭৭ সালের আইনের নির্দ্দিষ্ট প্রণালীমতে কার্য্য করিবেন এবং ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের যে ধারা অনুসারে তাহার নামে অভিযোগ হয় অপরাধির প্রতি সেই ধারার নির্দ্দিষ্ট দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

৬৯ ধারা। কোন ব্যক্তিকে আইনসিদ্ধ কোন কর্ম্ম করিতে আজ্ঞা করা গেলে তাহা করিতে অস্বীকার করা কিম্বা সেই কর্ম্ম না করা অথবা ইচ্ছাপূর্ব্বক অপমান করা বা কার্য্যের বাধা দেওয়া প্রযুক্ত আদালত ৬৬ বা ৬৮ ধারামতে ঐ অপরাধির দণ্ডনিরূপণ করিলে কিম্বা বিচারার্থে তাহাকে কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের নিকটে পাঠাইলে যদি সেই অপরাধী ঐ আদালতের আজ্ঞা বা আদেশ মানিতে স্বীকার করে অথবা আদালতের হুকুমমতে অপরাধ স্বীকার করে তবে আদালত স্বেচ্ছামতে তাহাকে ছাড়িয়া দিতে বা তাহার দণ্ড ক্ষমা করিতে পারিবেন।

অপরাধী আজ্ঞাক্রমে কার্য্য করিলে কিম্বা অপরাধ স্বীকার করিলে তাহাকে ছাড়িয়া দিবার কথা।

[গবর্ণমেন্ট গেজেট। ১৮৮১। ৯ জুলাই।]

৭০ ধারা। ছোট আদালতের সম্মুখে কোন সাক্ষিকে যে কথা জিজ্ঞাসা করা যায় সে তাহার উত্তর দিতে কিম্বা তাহার অধিকারগত বা ক্ষমতাধীন যে দলীল উপস্থিত করিবার আদেশ হয় তাহা উপস্থিত করিতে অস্বীকার করিলে এবং অস্বীকার করণের কোন যুক্তিসঙ্গত কারণ না দেখাইলে, ঐ আদালত ঐ ব্যক্তির সাত দিনের অনধিক কাল সাদা কারাদণ্ডের আজ্ঞা করিতে কিম্বা তাহাকে তত দিন আদালতের কোন কর্ম্মচারির হেফাজতে অর্পণ করিতে পারিবেন। ইতিমধ্যে উত্তর দিতে বা স্বপক্ষের উক্ত দলীল উপস্থিত করিতে সম্মত হইলে, তাহাকে মুক্ত করা যাইবে। কিন্তু সেই সাত দিনের পরেও অস্বীকার করিতে থাকিলে এই আইনের ৬৬ বা ৬৮ ধারার বিধান মতে তাহাকে লইয়া কার্য্য হইতে পারিবে।

উত্তর দিতে বা দলীল উপস্থিত করিতে অস্বীকার করিলে কোন ব্যক্তিকে কারাবদ্ধ করিবার বা হেফাজতে রাখিবার কথা।

৭১ ধারা। ৬৬ বা ৭০ ধারামত আজ্ঞাক্রমে কোন ব্যক্তি আপনাকে অন্যায়গ্রস্ত জ্ঞান করিলে হাইকোর্টে আপীল করিতে পারিবেন এবং প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বিষয়ক ১৮৭৭ সালের আইনের আপীল সংক্রান্ত বিধান সমূহ যতদূর বর্ত্তিতে পারে এই ধারামত আপীলের প্রতি বর্ত্তিবে।

৬৬ ও ৭০ ধারামত আজ্ঞার উপর আপীলের কথা।

১২ অধ্যায়।

বিবিধ কথা।

৭২ ধারা। হাইকোর্টের অ্যাডবোকেট উকীল বা আটর্ণি ভিন্ন অথবা যিনি এই আইন প্রচলিত হইবার সময়ে ছোট আদালতের উকীল থাকেন তদ্ভিন্ন, কোন ব্যক্তি এই আইনমতে ছোট আদালতের কোন মোকদ্দমায় বা আনুষ্ঠানিক কার্য্যে উপস্থিত হইতে বাদানুবাদ করিতে বা কর্ম্ম করিতে পারিবেন না এবং

কে উপস্থিত হইতে পারিবে ইত্যাদি কথা।

(ক) হাইকোর্টের উকীলের বা আটর্ণির নিকট কিম্বা ছোট আদালতের উকীলের নিকট উপদেশ প্রাপ্ত হাইকোর্টের অ্যাডবোকেট কিম্বা

(খ) হাইকোর্টের উকীল ভিন্ন অন্য কোন ব্যক্তি বিবাদীয় বস্তুর পরিমাণ [illegible] মূল্য এক হাজার টাকার অধিক হইলে ঐ রূপ কোন মোকদ্দমার শুনানী সময়ে আদালতে বক্তৃতা [করিতে বা সা]ক্ষিদিগকে পরীক্ষা করিবেন না।

কোন ব্যক্তির নিজের কিম্বা মোকদ্দমা চালাইতে অন্য কোন ব্যক্তির মোকদ্দমা চালাইবার যে স্বত্ব আছে অথবা এই আইনক্রমে বন্টন দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনমতে কোন ব্যক্তির স্বীকৃত গোমাস্তার যে স্বত্ব আছে এই ধারার কোন কথায় তাহার ব্যতিক্রম হইবে না।

৭৩ ধারা। দলীল উপস্থিত করিবার নোটিস সাক্ষিদের সমন এবং (প্রতিবাদির প্রতি সমন ও জারীর পরওয়ানা ছাড়া) এই আইনমতে ছোট আদালতের প্রতি প্রদত্ত ক্ষমতাক্রমে অন্য যে সকল পরওয়ানা দেওয়া যায় তৎসমুদয়, আদালত সামান্য বা বিশেষ আজ্ঞা দিয়া আদেশ করিলে আদালত সময়ে২ এতদর্থে যে ব্যক্তিদিগকে নিযুক্ত করেন তাহাদের দ্বারা জারী করা যাইতে পারিবে।

যে ব্যক্তিদের দ্বারা পরওয়ানা জারী করা যাইতে পারে তাহাদের কথা।

৭৪ ধারা। স্থানীয় গবর্ণমেন্টের অনুমোদনাধীনে হাইকোর্ট যেরূপ নির্দ্দেশ করেন ছোট আদালত সেই রূপ রেজিষ্টর বহী ও হিসাব রাখিবেন এবং হাইকোর্টে সেইরূপ বর্ণনাপত্র ও বিবর্ণ পাঠাইবেন।

রেজিষ্টর ও বিবর্ণের কথা।

৭৫ ধারা। স্থানীয় গবর্ণমেন্ট বা স্থলবিশেষে হাইকোর্ট যেরূপ পাঠ ও প্রণালী উপযুক্ত জ্ঞান করেন, সেইরূপ পাঠে ও প্রণালীতে উক্ত গবর্ণমেন্ট বা কোর্ট সময়ে২ কাগজপত্র রিটার্ণ ও বর্ণনাপত্র পাঠাইবার যে আদেশ করেন ছোট আদালত সেই আদেশ পালন করিবেন।

স্থানীয় গবর্ণমেন্টের বা হাইকোর্টের আদেশ মতে ছোট আদালতের কাগজপত্রাদি দিতে হইবার কথা।

৭৬ ধারা। আদালতে যে২ পর্ব্বদিন ও বন্ধের দিন পালিত হইবে ছোট আদালত প্রত্যেক বৎসরের প্রারম্ভে তাহার তালিকা প্রস্তুত করিয়া স্থানীয় গবর্ণমেণ্টের অনুমোদন নিমিত্ত প্রেরণ করিবেন। তদ্রূপ অনুমোদন প্রাপ্ত হওয়া গেলে ঐ তালিকা স্থানীয় রাজকীয় গেজেটে প্রকাশ করা যাইবে এবং তদনুসারে উক্ত পর্ব্বের দিন ও বন্ধের দিন পালিত হইবে।

পর্ব্বদিন ও বন্ধের দিনের কথা।

৭৭ ধারা। শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ও তাঁহার মন্ত্রিসভার সভ্যদিগকে মান্দ্রাজের ও বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেব ও তাঁহাদের মন্ত্রিসভার সভ্যদিগকে বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেন্ট গবর্ণর সাহেবকে এবং শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়মতে সংস্থাপিত হাইকোর্টের চীফ জষ্টিস ও জজদিগকে এ রূপ ছোট আদালতের আজ্ঞাক্রমে ধৃত করা যাইতে পারিবে না।

ছোট আদালতের দ্বারা ধৃতকরণ হইতে কোন২ ব্যক্তির মুক্ত থাকিবার কথা।

৭৮ ধারা। ছোট আদালতের কোন ডিক্রীর উপর মোকদ্দমা হইতে পারিবে না।

ছোট আদালতের ডিক্রীর উপর মোকদ্দমা না হইবার কথা।

৭৯ ধারা। এতদর্থে স্থানীয় গবর্ণমেন্ট সময়ে২ যে স্থান নিরূপণ করেন যে কোন ব্যক্তিকে কারাবদ্ধ করিতে ছোট আদালতের আজ্ঞা হয় তাহাকে সেই স্থানে কারাবদ্ধ করিয়া রাখা যাইতে পারিবে।

যে স্থানে কারাবদ্ধ হইবে সেই স্থানের কথা।

৮০ ধারা। এই আইনমত কোন কর্ম্ম করিয়াছেন বলিয়া কোন ব্যক্তির বিরুদ্ধে যদি মোকদ্দমা উপস্থিত করা যায় তবে সে মোকদ্দমা উপস্থিত করিবার পূর্ব্বে বাদির যথোচিত ক্ষতিপূরণ দিবার প্রস্তাব করা হইয়া থাকিলে বাদী কিছু পাইতে পারিবে না।

আইনমতে কৃত কোন কর্ম্মের মোকদ্দমায় প্রস্তাবের কথা।

৮১ ধারা। এই আইনমতে কোন কর্ম্ম করা হইয়াছে বলিয়া যে সকল অভিযোগ হয় তৎসমুদয় ঐ অপরাধ হওয়ার পর তিন মাসের মধ্যে উপস্থিত করিতে হইবে।

অভিযোগের মিয়াদের কথা।

## প্রথম তফসীল।

(২ ধারা দেখ।)

যেং ব্যবস্থা রহিত হইল।

### A—সুপ্রীম কোর্টের চার্টর।

| তারিখ। | | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| ১৭৭৪ সালের ২৬ মার্চ | কলিকাতার সুপ্রীম কোর্টের চার্টর | ২১ প্রকরণ। |
| ১৮০০ সাল ২৬ ডিসেম্বর | মান্দ্রাজের সুপ্রীম কোর্টের চার্টর | ৪৭ প্রকরণ। |
| ১৮২৩ সাল ৮ ডিসেম্বর | বোম্বাইয়ের সুপ্রীম কোর্টের চার্টর | ৪৯ প্রকরণ। |

### B—মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনেরল সাহেবের আইন।

| সাল ও নম্বর। | বিষয় বা সংক্ষেপ নাম। | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| ১৮৫০ সা ৯ আ | কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাইতে অল্পক্ষ দাওয়া পূর্ব্বাপেক্ষা লঘু মতে আদায় করণের আইন | যে অংশ রহিত হয় নাই সেই অংশ। |
| ১৮৬৫ সা ২০ আ | ১৮৫০ সালের ৯ আইন সংশোধন করিবার আইন | সমুদয়। |
| ১৮৬৪ সা ২০ আ | কলিকাতা ও মান্দ্রাজ ও বোম্বাইয়ের ক্ষুদ্র মোকদ্দমার আদালতের ক্ষমতা বৃদ্ধি ও ঐ২ আদালতে অধিক সংখ্যক বিচার কর্ত্তাকে নিযুক্ত করণের বিধান করিবার আইন | যে অংশ রহিত হয় নাই সেই অংশ। |
| ১৮৭৭ সা ১০ আ | দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইন | ৮ ধারা ২ প্রকরণ। |

### C—মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেবের আইন।

| সাল ও নম্বর। | বিষয়। | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| ১৮৬৪ সা ৬ আ | বোম্বাইয়ের ছোট আদালত দ্বারা যে সকল ব্যক্তি কারা বদ্ধ হয় তাহাদের খোরাকীর তহবিলের বিধান করণার্থে আইন। | যে অংশ রহিত হয় নাই সেই অংশ। |

[গবর্ণমেন্ট গেজেট। ৮৮১। ১৯ জুলাই।]

## দ্বিতীয় তফসীল।

(২৩ ধারা দেখ।)

দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের যে২ অংশ ছোট আদালতে বর্ত্তিবে না।

পরিভাষা। ২ ধারা। অর্থকরণের ধারা।

১ অধ্যায়।—১১ ধারা ছাড়া আদালতের এলাকার ও পূর্ব্ব নিষ্পত্তি করা বিষয়ের কথা।

২ অধ্যায়।—১৫ ১৬ ১৭, ১৮ ও ১৯ ধারা, ২০ ধারার ৪ প্রকরণ, এবং ২২ অবধি ২৪ পর্য্যন্ত ধারা, ২৫ ধারার ২ ও ৩ প্রকরণ ছাড়া মোকদ্দমা উপস্থিত করিবার স্থান বিষয়ক বিধি।

৩ অধ্যায়।—৩৭ ধারার (খ) ও শেষ প্রকরণ ছাড়া, উভয় পক্ষ ও তাঁহাদের উপস্থিত হওন ও প্রার্থনা করণ ও ক্রিয়া বিষয়ক বিধি।

৪ অধ্যায়।—৪২ ধারা ও ৪৪ ধারার ক বিধি ছাড়া মোকদ্দমার আকার বিষয়ক বিধি।

৫ অধ্যায়।—৫৩ ধারার (ঙ) প্রকরণ ও ৫৫ ধারা ও ৫৭ ধারার (খ) প্রকরণ ও ৫৮ ও ৬২ ধারা ছাড়া মোকদ্দমা উপস্থিত করণ বিষয়ক বিধি।

৬ অধ্যায়।—৬৪ ধারার ' ও ৫৮ ধারার আদেশমতে তাহার নকল কি সংক্ষেপ বর্ণনাপত্র অর্পণ করা গেলে ' এই ২ কথা ও ৬৫ ও ৬৬ ও ৮৩ ধারা ছাড়া, সমন বাহির করণ ও দেওন বিষয়ক বিধি।

৭ অধ্যায়।—উভয় পক্ষের উপস্থিত হওন বিষয়ক ও উপস্থিত না হওনের ফল বিষয়ক বিধি।

৮ অধ্যায়।—১১০, ১১২ ও ১১৩ ধারা ছাড়া বর্ণনাপত্র ও দাওয়ার বিপরীত দাওয়া বিষয়ক বিধি।

৯ অধ্যায়।—১১৯ ধারা ছাড়া আদালতের দ্বারা উভয় পক্ষের পরীক্ষা লওন বিষয়ক বিধি।

১০ অধ্যায়।—দলীলের সন্ধান লওন ও গ্রাহ্য করণ ইত্যাদি বিষয়ক বিধি। ১২৮ অবধি ৩৩ পর্য্যন্ত ধারা ১৩৫ ধারা ও যত দূর প্রশ্নের সহিত সম্পর্ক রাখে তাহা ছাড়া ৩৬ ধারা, দ্বিতীয় প্রকরণ ছাড়া ১৩৭ ধারা ১৩৮ ধারা, শেষ বাক্য ছাড়া ১৩৯ ধারা, উপবিধি ও তাহা অগ্রাহ্য করিবার কারণ লিখিয়া ' এই কথা ছাড়া ১৪০ ধারা এবং ১৪১ ১৪২, ১৪৩, ও ৪৫ ধারা।

১১ অধ্যায়।—ইস্যু নির্ণয় করণ বিষয়ক বিধি। ১৫০ ও ১৫১ ধারা।

১২ অধ্যায়।—৫৪ ধারা ও ১৫৫ ধারা ছাড়া প্রথম ও শেষ সময় মোকদ্দমা নিষ্পত্তি করণ বিষয়ক বিধি।

১৩ অধ্যায়।—মোকদ্দমা শ্রবণের নিমাস্তর নিরূপণ বিষয়ক বিধি।

১৪ অধ্যায়।—১৬৮, ১৬৯, ৭ ও ৭৫ ধারা ছাড়া সাক্ষিদের নামে সমন দেওন ও তাঁহাদের উপস্থিত হওন বিষয়ক বিধি।

১৫ অধ্যায়।—১৮২ অবধি ৯১ পর্য্যন্ত ধারা ছাড়া মোকদ্দমার শ্রবণ ও সাক্ষিদের সাক্ষ্য লওন বিষয়ক বিধি।

১৬ অধ্যায়।—আফিডেবিট বিষয়ক বিধি।

১৭ অধ্যায়।—২০০, ২০১ ২০২ ২০৪, ২০৭, এবং ২১১ অবধি ২১৫ পর্য্যন্ত ধারা ছাড়া, বিচার ও ডিক্রী বিষয়ক বিধি।

১৮ অধ্যায়।—খরচা বিষয়ক বিধি।

১৯ অধ্যায়।—ডিক্রী জারী করণ বিষয়ক বিধি ২৩০ ধারার প্রথম দুই প্রকরণ ২৩১ অবধি ২৩৬ পর্য্যন্ত ধারা ২৪৩ অবধি ২৫২ পর্য্যন্ত ধারা ২৬৮ ধারা (স্থাবর সম্পত্তি ক্রোক ও জারীর ডিক্রীর সহিত যতদূর সম্পর্ক রাখে) ২৬৭ অবধি ২৭২ পর্য্যন্ত ধারা ২৭৩ ধারা (স্থাবর সম্পত্তি সম্বন্ধীয় ডিক্রীর সহিত যত দূর সম্পর্ক রাখে) ২৭৫ অবধি ৩০৩ পর্য্যন্ত ধারা ৩২৮ অবধি ৩৩১ পর্য্যন্ত ধারা ৩৩৫ ধারা (শেষ তিন প্রকরণ ছাড়া) ৩৩৭ অবধি ৩৪৩ পর্য্যন্ত ধারা।

২১ অধ্যায়।—কোন পক্ষের মৃত্যু কি বিবাহ কি ঋণ শোধ করণের অক্ষমতা হইলে তদ্বিষয়ক বিধি।

২২ অধ্যায়।—মোকদ্দমা উঠাইয়া লওন ও আপোষে মিটাইয়া দেওন বিষয়ক বিধি।

২৩ অধ্যায়।—আদালতে টাকা দেওন বিষয়ক বিধি।

২৪ অধ্যায়।—খরচার জামিন লওন বিষয়ক বিধি।

২৫ অধ্যায়।—৩৯৬ ধারা ছাড়া ক্ষমতাপত্র বিষয়ক বিধি।

২৭ অধ্যায়।—গবর্ণমেণ্টের বা রাজকীয় কার্য্যকারকদের দ্বারা কি তাঁহাদের নামে মোকদ্দমা বিষয়ক বিধি।

২৮ অধ্যায়।—৪৩৩ ধারা ছাড়া ভিন্নজাতীয় ব্যক্তিদের ও ভিন্নদেশীয় ও এতদ্দেশীয় সরদারদের দ্বারা কি তাঁহাদের নামে মোকদ্দমা বিষয়ক বিধি।

২৯ অধ্যায়।—সমবায়িত সমাজের ও কোম্পানির দ্বারা ও তাঁহাদের নামে মোকদ্দমা বিষয়ক বিধি।

৩০ অধ্যায়।—ট্রষ্টীদের ও উইলক্রমে নিরূপিত কর্ম্ম সম্পাদকদের ও তত্ত্বাবধারণাধিকারিদের দ্বারা ও তাঁহাদের নামে মোকদ্দমা বিষয়ক বিধি।

৩১ অধ্যায়।—নাবালগদের ও অপ্রকৃতমনা ব্যক্তিদের দ্বারা ও তাঁহাদের নামে মোকদ্দমা বিষয়ক বিধি।

৩২ অধ্যায়।—সৈনিকদের দ্বারা ও তাঁহাদের নামে মোকদ্দমা বিষয়ক বিধি।

৩৩ অধ্যায়।—বন্ধপ্রতিদানার্থক মোকদ্দমা বিষয়ক বিধি।

৩৪ অধ্যায়।—স্থাবর সম্পত্তির ক্রোক সম্বন্ধীয় ভিন্ন নিষ্পত্তির পূর্ব্বে ধৃত ও ক্রোককরণ বিষয়ক বিধি।

৩৫ অধ্যায়।—মোকদ্দমার চলন কালীন আজ্ঞা বিষয়ক বিধি ৪৯৮, ৪৯৯ ৫০০ ও ৫০২ ধারা।

৩৬ অধ্যায়।—গ্রাহকদের নিযুক্ত করণ বিষয়ক বিধি ৫০৩ ধারা।

৩৭ অধ্যায়।—আপীল সংক্রান্ত ৫২২ ধারার বিধান ছাড়া সালিসীতে অর্পণ করণ বিষয়ক বিধি।

৩৮ অধ্যায়।—৫২৭ ধারার (খ) প্রকরণের যে অংশ স্থাবর সম্পত্তি সম্পর্কীয় সেই অংশ ছাড়া উভয় পক্ষের সম্মতিক্রমে আনুষ্ঠানিক কার্য্য বিষয়ক বিধি।

৫৩ অধ্যায়।—হাই কোর্টে প্রেরণ ও পুনরালোচনা করণ বিষয়ক বিধি।

৫৯ অধ্যায়।—বিবিধ বিধি, ৬৪ অবধি ৬৫১ পর্য্যন্ত ধারা।

---

তৃতীয় তফসীল।
(৫৫ ধারা দেখ)
সমন ও অন্যান্য পরওয়ানা নিমিত্ত ফী।

| বিবাদীয় বিষয়ের পরিমাণ বা মূল্য নিম্নলিখিত টাকার অধিক | কিন্তু নিম্নলিখিত টাকার অনধিক হইলে | সমনের ফী | অন্যান্য পরওয়ানার ফী। |
|---|---|---|---|
| | | টাকা | টাকা |
| | ১ | ৵০ | ৵০ |
| ১ | ২০ | ৷ | ৷ |
| ২ | ৫ | ৷ | ৷৷ |
| ৫ | ১ | ১ | ১ |
| ১ | ০ | ১৷ | ২ |
| ২ | ৩ | ১৷৹ | ৩ |
| ৩ | ৪ | ১৸ | ৪ |
| ৪০ | ৫ | ২ | ৫ |
| ৫০০ | ৬০ | ২৷ | ৬ |
| ৬০ | ৭০ | ২৷৹ | ৭ |
| ৭০ | ৮ | ২৸ | ৮ |
| ৮ | ৯ | ৩ | ৯ |
| ৯০ | ১০ | ৩৷৹ | ১০ |
| ১ | ১১ | ৩৷৶ | ১৷৷ |
| ১১ | ১২ | ৩৷৷৹ | ১১ |
| ১২ | ১৩০ | ৩৷৷৶ | ১১৷৷ |
| ১৩ | ১৪ | ৩৸৹ | ১২ |
| ১,৪ | ১৫০০ | ৩৸৶ | ১২৷৷ |
| ১৫ | ১৬ | ৪ | ১৩ |
| ১৬ | ১৭ | ৪৶০ | ১৩৷৷০ |
| ১৭০ | ১৮০ | ৪৷ | ১৪ |
| ১৮০ | ১৯ | ৪৶ | ১৪৷৷ |
| ১৯ | ২ | ৪৷৷০ | ১৫ |

জে, পিঃ কেমেন্ডী।

RAJ KRISHNA MUKHOPADHYA M A AND B L
*Bengali Translator*

[দ্বিতীয়বার প্রকাশিত।]

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

---

ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

---

নিম্নলিখিত আইনের পাণ্ডুলিপি ১৮৮১ সালের ৫ মার্চ তারিখে আইন ও বন্দোবস্ত প্রণয়নার্থ ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জনরেল সাহেবের মন্ত্রিসভায় উপস্থিত হইয়া সিলেক্ট কমিটীর হস্তে অর্পিত হয়।—

### ১৮৮১ সালের ৬ নম্বর।

সওদাগরী জাহাজ বিষয়ক ১৮৮১ সালের আইনের পাণ্ডুলিপি।

---

নির্ঘণ্ট।

---



[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১৯ জুলাই।]

সাহেব কর্ত্তৃক অনুমোদিত হয় ও নাবিকেরা মানিতে স্বীকার করেন, সেই বিধান ঐ বন্দোবস্তপত্রে লেখা যাইবে।

ও সেই বন্দোবস্তপত্র এমন করিয়া লেখা যাইবে যেন কাপ্তান সাহেবের ও একং জন নাবিকের মধ্যে বেতন আগাম পাইবার ও গরমবস্ত্র পাইবার যে নিয়ম সওদাগরী জাহাজ বিষয়ক প্রচলিত কোন আইনের বিধানের অসঙ্গত না হয় এমত নিয়মও করা যাইতে পারে ও অন্য যে নিয়ম আইনের বিপরীত না হয় তাহা যেন ঐ পত্রের মধ্যে লেখা যাইতে পারে।

আহারীয় দ্রব্যের যে কর্দ্দ খালাসী দিগকে দেওয়া যাইবে তাহার কথা।

২৫ ধারা। খালাসীদের বা এদেশীয় অন্য নাবিকদের সহিত বন্দোবস্ত হইলে, ঐরূপ প্রত্যেক জন নাবিককে আহারীয় যত দ্রব্য দেওয়া যাইবে বলিয়া বন্দোবস্ত হয় তাহার কর্দ্দ স্থানীয় গবর্ণমেন্ট মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি প্রাপ্তিপূর্ব্বক সময়েং যে কর্দ্দ ধার্য্য ও প্রকাশ করেন তদপেক্ষা কম মাত্রায় হইবে না।

কোন কাপ্তান কোন খালাসীর বা এদেশীয় অন্য কোন নাবিকের সহিত উক্তরূপে ধার্য্যকৃত ও প্রকাশিত কর্দ্দ অপেক্ষা কম মাত্রায় আহারীয় দ্রব্যের কর্দ্দের বন্দোবস্ত করিলে তাঁহার দুইশত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে।

খালাসীকে জাহাজ হইতে ছাড়িবার বিধান।

২৬ ধারা। ভারতবর্ষের মধ্যে সম্প্রতি কোন বন্দর কোন খালাসীর কি এদেশীয় অন্য নাবিকের কর্ম করিবার নিয়ম ফুরাইলে এমত বন্দোবস্ত হইয়া থাকিলে এ ধারার নির্দ্দিষ্ট কথার অতিরিক্ত ঐ ব্যক্তি যে বন্দরে জাহাজে উঠিলেন কিম্বা অন্য যে বন্দরে যাইতে সম্মত হন সেই বন্দর কি অন্য যে জাহাজ যাইবে উদ্যত আছে তাঁহাকে এবং জাহাজে উঠাইয়া পাঠাইয়া দিবার কিম্বা পূর্ব্বোক্ত বন্দরে বিনা খরচে কিম্বা অন্য যে নিয়মে সম্মত হন এমত নিয়মে পঁহুছাইয়া দিবার কথাও এ বন্দোবস্ত পত্রে লেখা থাকিবে, উক্তরূপ প্রত্যেক কথাতে জাহাজের মালিকের কিম্বা তাঁহার পক্ষে কাপ্তানের দস্তখত করিতে হইবে।

ব্যাখ্যা।—এই ধারায় ব্রিটিস ভারতবর্ষ দেশীয় যে লোককে জাহাজের মাল্লাগণের মধ্যে ধরিয়া ব্রিটিস ভারতবর্ষের কোন বন্দর হইতে সমুদ্রে লইয়া যাওয়া যায় নাবিকশব্দে তাহাকে বুঝায়।

ব্রিটিস কি উপনিবেশে যে মাল্লাদের বন্দোবস্ত দি থবার পাঠ।

২৭ ধারা। গ্রেট ব্রিটন ও ঐরলণ্ড সংযুক্ত রাজ্যের কিম্বা ব্রিটিস অধিকারের অন্তর্গত কোন দেশের কোন জাহাজের মাল্লাগণের সঙ্গে কাপ্তান সাহেবের কোন বন্দোবস্ত থাকিলে ও জাহাজ যে স্থানের হয়, কিম্বা মাল্লাগণের সঙ্গে যে স্থানে করার করা গেল ঐ বন্দোবস্তপত্র সেই স্থানের আইনমতে উপযুক্ত পাঠানুসারে লেখা থাকিলে যদি সেই কাপ্তান সাহেব ব্রিটিস ভারতবর্ষের কোন বন্দরে খালাসী বা দেশীয় অন্য নাবিক ছাড়া একমাত্র নাবিককে করার করিয়া লন, তবে সেই নাবিক সেই প্রকারের লিখিত বন্দোবস্তপত্রে দস্তখত করিতে পারিবেন, এই আইনমতে যে বন্দোবস্তপত্র করা যায় তাহাতে তাঁহার দস্তখত করিবার প্রয়োজন নাই।

---

৫ অধ্যায়।

বন্দর পরিদর্শকের কথা।

১৮৭৫ সালের ১২ আইনে যাহা যোগ করিতে হইবে তাহার কথা।

২৮ ধারা। ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইনের ৮ ধারার পর নিম্নলিখিত ধারাগুলি দিতে হইবে যথা,

বন্দর পরিদর্শক নিয়োগ করণের ও তাঁহার ক্ষমতার কথা।

'৮ ক ধারা। স্থানীয় গবর্ণমেন্ট সময়েং এই আইনের নিয়মাধীনে কোন বন্দরে বন্দর পরিদর্শক নামক একজন কার্য্যকারক নিযুক্ত করিতে ও তাঁহাকে স্থগিত বা অবস্থত করিতে পারিবেন।

'উক্তরূপে যে প্রত্যেক কার্য্যকারককে নিযুক্ত করা যায় তিনি যে বন্দরের নিমিত্ত নিযুক্ত হন সেই বন্দরের সীমার মধ্যে স্থানীয় গবর্ণমেন্টের কর্ত্তৃত্বাধীনে নিম্নলিখিত ক্ষমতা প্রাপ্ত হইবেন, যথা,

'(ক) তিনি যে কোন সময়ে কোন জাহাজে প্রবেশ করিয়া তাহা ও তাহার প্রত্যেক অংশ এবং ঐ জাহাজস্থ ব্যক্তিবর্গের ব্যবহারার্থ যে আহারীয় দ্রব্য ও জল দেওয়া হয় তাহা এবং নাবিকদের জন্য যে ঔষধ ও সরঞ্জাম ও স্থান থাকে তাহা দেখিতে পারিবেন

(খ) তিনি ঐ জাহাজের সকল বা কোন ব্যক্তিকে চিকিৎসকদ্বারা পরীক্ষা করিয়া দেখিতে পারিবেন,

(গ) ঐ জাহাজের ব্যক্তিবর্গের স্বাস্থ্য ও চিকিৎসা সম্বন্ধীয় অবস্থার তদন্ত লইবার নিমিত্ত তিনি যে লগ বা অন্য কোন বহী বা কাগজ বা দলীল আবশ্যক বিবেচনা করেন তাহা উপস্থিত করিবার আজ্ঞা দিতে ও সেই আজ্ঞা প্রবল করিতে পারিবেন,

'(ঘ) তিনি উক্ত কার্য্যের নিমিত্ত ঐরূপ সকল বা কোন ব্যক্তিকে তলব করিয়া পরীক্ষা করিতে পারিবেন এবং তিনি যে কোন তদন্ত লওয়া উচিত বোধ করেন তৎসম্বন্ধে উত্তর দিবার আদেশ করিতে পারিবেন

'(ঙ) তিনি উক্তরূপে যে ব্যক্তির পরীক্ষা করেন সেই ব্যক্তি যে উক্তি করে তাহার সত্যতার প্রতিজ্ঞাপত্র লিখিয়া তাহাতে স্বাক্ষর করিবার নিমিত্ত ঐ ব্যক্তির প্রতি আদেশ করিতে পারিবেন।

বন্দরপরিদর্শকের নালিশের তদন্ত লইবার কথা।

'৮ খ ধারা। কোন জাহাজ উপস্থিত হইলে পর উক্ত বন্দর পরিদর্শক ঐ জাহাজে প্রথম প্রবেশ করিয়াই অনুসন্ধান লইবেন যে ঐ জাহাজের কোন খালাসী বা দেশীয় অন্য নাবিক কাপ্তানের বা মাল্লাদের কাহারও নামে নালিশ করিতে চাহে কি না।

জেলা রঙ্গপুর।

জমিদারী বিক্রয়ের এস্তাহার।

ইস্তাহারা সর্ব্ব সাধারণকে জানান যাইতেছে যে সন ১৮৪৯ সালের ১১ আইনের ৩ ধারার বিধানানুসারে জেলা রঙ্গপুরের অন্তর্গত নিম্ন লিখিত মহাল সন ১৮৮০। ৮১ ইং সালায়েসন কিস্তি ফেব্রুয়ারি মো ১২৮৭ সালের সালায়েন কিস্তি ফালগুন তারিখের প্রাপ্য রাজস্ব ও অন্যান্য পাওনা যাহা বাকি রাজস্বের ন্যায় আদায় হইতে পারে তাহা আদায় জন্য নিম্নলিখিত মহাল আগামী ১৮৮১। ২২ আগষ্ট মো সন ১২৮৮ সনের ৭ ভাদ্র সোমবার অত্র কাছারীতে বিনা ওজরে প্রকাশ্য নীলামে বিক্রয় হইবেক ইতি সন ১৮৮১। ১০ জুলাই।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
|---|---|---|---|---|---|---|
| যে প্রকারের মহাল। | তৌজির নম্বর। | নাম মহাল ও পরগণা। | মালীকের নাম। | সদর জমা। | বাকির পরিমাণ। | মন্তব্য। |
| ইস্তমুরারি জমা খারিজ হওয়া মহাল। | ৬১৭ | পরগণে আলম খাও। | চন্দ্র শিখর রায় ও গোপাল চন্দ্র রায় ও রাজলক্ষী চৌধুরাণী ও ব্রজকিশোরী চৌধুরাণী ও ব্রহ্মময়ী চৌধুরাণী ও ইচ্ছাময়ী চৌধুরাণী ও পুর্ণচন্দ্র রায় কর্ম্মাধ্যক্ষ পক্ষে ইচ্ছাময়ী চৌধুরাণী ও কোর্ট শ্যামাকিশোর রায় ক্ষমাময়ী চৌধুরাণী। | ৫৭৮১৭/১৷ | ১৭৬৭৷/১৷ | এই তালুকের ৪ ঘরের লিখিত মালীকগণ মধ্যে ইচ্ছাময়ী চৌধুরাণীর হক বিস্যা এই তালুকের রকম /১ ৬৭॥ বক্রী যাহার সদর জমা ৫৭৮॥৶৭ পাই যাহা ১৮৫৯ সালের ১১ আইনের ১ ধারামতে বিশেষ ১ নম্বরে লিখিতাছে তাহার |

দেয়া রাজস্ব দাখিল না করায় কেবল এই অংশ নীলাম হইবে অবশিষ্ট অংশের রাজস্ব আদায় হওয়ায় তাহা বাদ থাকিল।

প্রকাশ থাকে যে এই মহালের এই অংশ কথিত অংশ বাকির জন্য বিগত ৯ জুন তারিখে নিলাম হইয়াছিল খরিদারনীলামি পণের অবশিষ্ট টাকা যথাকালে দাখিল না করায় ১৮৫৯। ১১। ২৩ধারামতে পুনরায় নিলাম হইবে।

C F Magrath, *Offg Collector*

---

জিলা বীরভূম

জমিদারী বিক্রয়ের ইস্তাহার।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধান অনুসারে ইস্তাহারা সকলকে জানান যাইতেছে যে জিলা বীরভূমের অন্তর্গত নিম্নলিখিত মহাল সকল উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব এবং যে সকল দাবি ১৮৮১ সালের ২৮ জুন, দিবসে দেও হহলে বাকী রাজস্বের ন্যায় প্রচলিত আইন অনুসারে আদায় হইবার বিধি আছে তাহা আদায় নিমিত্ত ৮৮১ সালের ৩ সেপ্টেম্বর মোতাবেক ১২৮৮ সাল ৯ ভাদ্র শনিবার দিবসে প্রকাশ্য নিলামে নিঃবশেষে বিক্রয় হইবে। ১৮৮১ সাল তারিখ ১১ ল জুন।

তফশীল।

| মহালের শ্রেণী। | তৌজির নম্বর। | পরগণা ও মহালের নাম। | যে প্রকার বাকীর জন্য নিলাম হইবেক। | নাম মালিক। | সদর জমা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|
| প্রথম শ্রেণী | ১৪৩ | পং বারবক সিংহ শ্যামসুন্দরপুর, | বাকী রাজস্ব ৩১৸৶ | ৺ যোগেন্দ্র ঘোষের ষ্টেটের এড মিনিষ্ট্রেটর কৃষ্ণমোহিনী দাসী ও মতিউন নেছাবিবি বিষ্ণুচন্দ্র দত্ত। | ২১১৩৸/ | সমুদয় মহাল বিক্রয় হইবে। |

Joseph Armstrong,
*Collector*

বীরভূমের কালেক্টরী কাছারী।
১১ জুলাই। ১৮৮১।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ১৯ জুলাই।]

# INSOLVENCY NOTICE

COURT FOR THE RELIEF OF INSOLVENT DEBTORS AT CALCUTTA

In the matter of ROBERT ANDREW LYALL and ALFRED AUGUSTUS LYALL (LYALL, RENNIE & Co) insolvents

Notice is hereby given that Tuesday the 6th day of September next is appointed for the further hearing in this matter for the purpose of declaring a dividend and that an account in detail of the receipts and disbursements of the Official Assignee from the 25th day of February 1881 until the 30th day of June last has been filed and may be inspected in the Office of the Chief Clerk Any creditor or other person interested who may intend to establish or oppose any claim upon the estate of the said insolvent will be heard notice having been given at the Office of the Chief Clerk three clear days before the hearing

*The like notice* In the matter of HAYWARD PRICHARD RUSHTON HENRY RUSHTON and JOSEPH RUSHTON (RUSHTON BROTHERS) insolvents Wherein the account of the Official Assignee, from 18th March to 30th June last has been filed in the Chief Clerk s Office

A B MILLER
*Official Assignee*

OFFICIAL ASSIGNEE'S OFFICE,
*Calcutta* 15*th July* 1881

(17—1)

---

## বিজ্ঞাপন।

এতদ্দ্বারা সর্ব্বসাধারণকে জ্ঞাত করা যাইতেছে যে জেলা ঢাকার অধীন মুন্সীগঞ্জ মহকুমার ... নদীর তীরে যে প্রতি বৎসর বিখ্যাত কার্ত্তিক বারুণীর মেলা হইয়া থাকে তাহা ইংরাজি ১৮৮১ সনের ৫ই নবেম্বর মোতাবেক বাঙ্গালা ১২৮৮ সনের ২১ কার্ত্তিক হইতে আরম্ভ হইয়া ঐ সনের ১৬ই ডিসেম্বর তারিখে ভঙ্গ হইবেক, বণিক ব্যবসায়ী ইত্যাদি লোকসকল এই ৬ (ছয়) সপ্তাহের মধ্যে ক্রয় বিক্রয় সমাধা করিবেক ইতি।

C C STEVENS,
জেলা ঢাকার মাজিষ্ট্রেট।

---

The Hymns of the Rig Veda in the Samhita and Pada Text by Professor F Max Muller M A in two Volumes *Price Rs* 24 *packing and postage Rs* 1 12

** The Rig Veda the oldest book of Indian literature has very properly been made one of the principal class books of those who study Sanskrit in the schools and colleges in India and though at present a scholar like knowledge of the Vedic hymn is in the examinations required of the more advanced students only yet as soon as editions translations grammars and dictionaries shall have rendered the study of these ancient documents more accessible I doubt not that the time will come when no one in India will call himself a Sanskrit scholar who cannot construe the hymns of the ancient Rishis of his country —*Extract from Preface*

OFFICE OF SUPDT GOVT PRINTING No 8 Hastings Street Calcutta

---

## গবর্ণমেণ্টদ্বারা প্রস্তুত অবসাদক সিনকোনা।

ইহা কুইনাইনের পরিবর্ত্তে বিশেষ উপকারক। কলিকাতার (বোটানিকাল গার্ডেন) কোম্পানীর বাগানের অধ্যক্ষের নিকট গবর্ণমেণ্টের কর্ম্মচারীগণ সাধারণ ও দাতব্য কার্য্যের জন্য ও অন্য কোন ব্যক্তি নগদ মূল্যে এককালীন ২০ পাউণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত মূল্যে পাইবেন যথা, প্রতি ৪ আউন্স টীন ৪।।০ টাকা, প্রতি ৮ আউন্স টীন ৮।।০ টাকা প্রতি পাউণ্ড টীন ১৬।।০ টাকা।

এতদ্ব্যতীত সাধারণ ব্যক্তিগণকে নিম্নলিখিত মূল্যে দেওয়া যাইবে যথা, ৪ আউন্স টীন ৫।।০ টাকা ৮ আউন্স টীন ১০।।০ টাকা ১ পাউণ্ড টীন ২০, টাকা।

এই ঔষধ কলিকাতার প্রধান প্রধান ইউরোপীয় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণের নিকটেও পাওয়া যায় উপরের লিখিত মূল্য ব্যতীত প্রতি ৪ আউন্স ও ৮ আউন্স টীনে ।৮০ আট আনা ও প্রতি পাউণ্ড টীনে ৮০ বার আনা ডাকমাশুল দিতে হইবে।

---

FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal by C D Field M A, LL D of the Inner Temple Barrister at Law and of Her Majesty s Bengal Civil Service District and Sessions Judge of Burdwan Member of the Rent Commission

Price Rs 5 per copy

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant Bengal Secretariat

*N B*—Copies are still available

---

বাঙ্গাল সেক্রেটেরিয়ট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার আট লা ও শ্রীশ্রীমতীর বঙ্গদেশের সিবিল সর্ব্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশনের মেম্বর ইনর টেম্পলের শ্রীযুক্ত সি, ডি, ফিল্ড, এম, এ ও এল এল, ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুক্ত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারী ও প্রজাবিষয়ক আইন সংক্ষিপ্ত।

একএক খানি পুস্তকের মূল্য ৫, পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটেরিয়টের আকৌণ্টাণ্টের নিকট একএক খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ ।/০ পাঁচ আনা পাঠাইবেন।

মন্তব্য। উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

## Rates of Subscription to the Bengali Government Gazette
**FROM 1st JANUARY 1872**

*Payable in advance*

| | | | | |
|---|---|---|---|---|
| For one year, without postage | Rs | 10 | 0 | 0 |
| Ditto, with postage | „ | 12 | 8 | 0 |

When postage stamps are remitted in payment of subscription, one anna in the Rupee should be added for discount.

---

১৮৭২ সালের জানুয়ারি মাসের ১ তারিখ অবধি বাঙ্গলা গবর্ণমেন্ট গেজেটের অগ্রিম মূল্যের হার।

| | |
|---|---|
| ডাকমাসুল বিনা এক বৎসরের | ১০৲ |
| ডাকমাসুল সুদ্ধ ঐ | ১২৷৷০ |

ডাকের টিকিট ক্রয় করিয়া মূল্য পাঠান গেলে টাকা প্রতি এক আনা মূল্যের অধিক ডাকের টিকিট ডিস্কৌণ্ট দিবার জন্যে পাঠাইতে হইবে।

---

## NOTICE

In continuation of notice dated the 20th November 1877 intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied unless the subscription to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government offices or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied or advertisement notice &c inserted in either of the Gazettes except for the offices mentioned above unless the cost thereof has been remitted to the Accountant, Bengal Secretariat

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the rupee on account of discount

RAJENDRA NATH MITRA
*Asst Secy to the Govt of Bengal*

*The 19th February* 1878

---

*NOTE —Rates for Advertisements in the CALCUTTA GAZETTE*

| | Rs |
|---|---|
| Full page per issue | 20 |
| Half „ | 10 |

Casual advertisements —4 annas per line

---

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গলা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে ঐ গেজেট দেওয়া যাইবে না ১৮৭৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের আপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেন্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেন্টের কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানাহইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তন্নিমিত্ত নগদ মূল্য দিতে হইবে, এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টান্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে, উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশ্তিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্তে ডাকের টিকিট পাঠান গেলে ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৵০ এক আনা পাঠাইতে হইবে।

১৮৭৮ সালের ১৯ ফেব্রুয়ারি।

শ্রীরাজেন্দ্রনাথ মিত্র,
বঙ্গদেশের গবর্ণমেন্টের আসিষ্টান্ট সেক্রেটরী।

---

দ্রষ্টব্য।—কলিকাতা গেজেটে ইশ্তিহার প্রকাশ করিবার হার এই—

| | | | | টাকা। |
|---|---|---|---|---|
| পুরা এক পৃষ্ঠা একবার প্রকাশ করণের | – | – | – | ২০৲ |
| আধ পৃষ্ঠা | – | – | – | ১০৲ |
| কদাচিৎ ইশ্তিহার প্রকাশ করিতে হইলে এক পংক্তি | – | – | – | ।০ |

[*Government Gazette* 13*th July* 1881 ]

---

কলিকাতা সেক্রেটেরিয়েট প্রেস যন্ত্রালয়ে গবর্ণমেন্টের জন্যে শ্রীযুক্ত এডওয়ার্ড মরিস্ লুইস্ সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 1099—740—19 7 81



# অতিরিক্ত গবর্ণমেণ্ট গেজেট।

মঙ্গলবার ১৮৮১ সাল ১৯ জুলাই।

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

### ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইন সংগ্রহ ও সংশোধনার্থ ১৮৮২ সালের আইনের পাণ্ডুলিপি।

নির্ঘণ্ট পত্র।

## সপ্তম অধ্যায়।

দলীল ও অন্য প্রকার সম্পত্তি বল পূর্ব্বক উপস্থিত করাইবার এবং অন্যায়মতে অবরুদ্ধ ব্যক্তির সন্ধান দিবার পরওয়ানা বিষয়ক বিধি।



# চতুর্থ খণ্ড।

অপরাধ নিবারণ বিষয়ক বিধি।

## অষ্টম অধ্যায়।

শান্তিভঙ্গ না করিবার ও সদাচরণের জামিনবিষয়ক বিধি।

## নবম অধ্যায়।

বেআইনীমত জনতা বিষয়ক বিধি।



## দশম অধ্যায়।

সাধারণের অনিষ্টজনক বিষয়ের বিধি।



## একাদশ অধ্যায়।

আবশ্যক স্থলে তৎকালীন আজ্ঞা বিষয়ক বিধি।



## দ্বাদশ অধ্যায়।

স্থাবর সম্পত্তি সম্বন্ধীয় বিবাদ বিষয়ক বিধি।



## ত্রয়োদশ অধ্যায়।

পোলীসের নিবারণাত্মক কার্য্য বিষয়ক বিধি।



## পঞ্চম খণ্ড।

পোলীসে সংবাদ দিবার ও তাঁহাদের অনুসন্ধান করিবার ক্ষমতার বিধি।

## চতুর্দ্দশ অধ্যায়।

## ষোড়শ অধ্যায়।

মাজিষ্ট্রেটদের নিকট নালিশ করিবার বিধি।



## সপ্তদশ অধ্যায়।

মাজিষ্ট্রেটদের সম্মুখে কার্য্যারম্ভ করিবার বিধি।



## অষ্টাদশ অধ্যায়।

সেশন আদালতের কি হাই কোর্টের বিচার্য্য মোকদ্দমার তদন্ত বিষয়ক বিধি।



## ঊনবিংশ অধ্যায়।

অভিযোগের বিধি।

অভিযোগ লিখিবার পাঠের বিধি।

## বিংশ অধ্যায়।



## একবিংশ অধ্যায়।



## দ্বাবিংশ অধ্যায়।



## ত্রয়োবিংশ অধ্যায়।

## চতুর্ব্বিংশ অধ্যায় ।

তদন্ত ও বিচার সংক্রান্ত সাধারণ বিধি ।



## পঞ্চবিংশ অধ্যায় ।

তদন্তে ও বিচারকার্য্যে যে প্রকারে সাক্ষ্য লইতে ও লিপিবদ্ধ করিতে হইবে তদ্বিষয়ক বিধি ।



## ষড়বিংশ অধ্যায় ।

নিষ্পত্তি বিষয়ক বিধি ।

## সপ্তবিংশ অধ্যায়।

দৃঢ় করণার্থে দণ্ডাজ্ঞা অর্পণ বিষয়ক বিধি।



## অষ্টাবিংশ অধ্যায়।

আজ্ঞা সাধন বিষয়ক বিধি।



## ঊনত্রিংশ অধ্যায়।

দণ্ড স্থগিত রাখিবার ও ক্ষমা করিবার ও পরিবর্ত্তন করিবার বিধি।



## ত্রিংশ অধ্যায়।

পূর্ব্ব অপরাধ নির্ণয় কি নির্দ্দোষ নিরূপণবিষয়ক বিধি।



## সপ্তম খণ্ড।

আপীল ও অর্পণ ও সংশোধন করণের বিধি।

## একত্রিংশ অধ্যায়।

আপীলের বিধি।

## দ্বাত্রিংশ অধ্যায়।

প্রশ্নার্পণের ও সংশোধনের বিধি।



## অষ্টম খণ্ড।

বিশেষ আনুষ্ঠানিক কার্য্যের বিধি।

## ত্রয়স্ত্রিংশ অধ্যায়।

ইউরোপ ও আমেরিকা দেশীয় দিগের বিরুদ্ধে ফৌজদারী আনুষ্ঠানিক কার্য্য বিষয়ক বিধি।

## অষ্টত্রিংশ অধ্যায়।

হাবিয়াস কর্পস ভাবাপন্ন আজ্ঞার বিধি।



## নবম খণ্ড।

অতিরিক্ত বিধান।

## ঊনচত্বারিংশ অধ্যায়।

রাজকীয় অভিযোক্তাদের সম্বন্ধীয় বিধি।



## চত্বারিংশ অধ্যায়।

হাজির জামিন বিষয়ক বিধি।



## একচত্বারিংশ অধ্যায়।

সাক্ষিদের পরীক্ষার্থ কমিশ্যন বিষয়ক বিধি।



## দ্বাচত্বারিংশ অধ্যায়।

সাক্ষ্য বিষয়ক বিশেষ বিধি।



## ত্রিচত্বারিংশ অধ্যায়।

নিবন্ধপত্র বিষয়ক বিধি।



## চতুশ্চত্বারিংশ অধ্যায়।

দ্রব্য লইয়া কার্য্য হইবার বিধি।

---

## পঞ্চচত্বারিংশ অধ্যায়।

ফৌজদারী মোকদ্দমা হস্তান্তর করণ বিষয়ক বিধি।



---

## ষট্চত্বারিংশ অধ্যায়।

অনিয়মিত আনুষ্ঠানিক কার্য্যবিষয়ক বিধি।



## সপ্তচত্বারিংশ অধ্যায়।

বিবিধ বিধি।

উপনিবেশে কি অধিকৃত দেশে কি নবজীলণ্ড উপনিবেশে কি উত্তমাশা অন্তরীপ কি নেটাল উপনিবেশে জন্মগ্রহণ করেন কি প্রজাধিকার প্রাপ্ত হন কি চিরবাসী হন, তিনি ও

(২) তাঁহার ঔরস পুত্র কন্যা কি পৌত্র পৌত্রী কি দৌহিত্র দৌহিত্রী।

অধ্যায় তকসীল

(ঙ) অধ্যায় শব্দে এই আইনের অধ্যায় বুঝাইবে ও তকসীল' শব্দে এতৎসংযুক্ত তকসীল বুঝাইবে।

স্থান।

(চ) 'স্থান' শব্দে বাটী ও ইমারত ও তাঁবু ও নৌকাও বুঝাইবে।

যেং কথায় কার্য্যের উল্লেখ আছে তাহার কথা।

যেং কথায় কৃত কার্য্যের উল্লেখ আছে তৎসমুদয় অবৈধ ক্রটির প্রতিও বর্ত্তিবে।

ভারতবর্ষীয় দণ্ডবিধিতে কোন শব্দের যে অর্থ আছে সেই অর্থ থাকিবার কথা।

এই আইনে যেং শব্দ ও পদ ব্যবহৃত হইয়াছে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনে তাহার অর্থ করা হইয়া থাকিলে ও ইহাতে ইতিপূর্ব্বে না হইয়া থাকিলে ঐ দণ্ডবিধির আইনে সেইং শব্দের ও পদের যে ২ অর্থ আছে সেইং অর্থে ব্যবহার হইয়াছে জ্ঞান করিতে হইবে।

দণ্ডবিধিমত অপরাধের বিচারের কথা।

৫ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনমত সমুদয় অপরাধের তদন্ত ও বিচার এবং অন্য আইনমত অপরাধের তদন্ত বা বিচারের

অন্য আইন লঙ্ঘন জন্য অপরাধের বিচারের কথা।

প্রণালী বা স্থান নিরূপক কোন ব্যবস্থা না থাকিলে ঐ আইনমত সমুদয় অপরাধ বা তদন্ত ও বিচার ইহার পর প্রদত্ত বিধান অনুসারে হইবে।

---

## দ্বিতীয় খণ্ড।

## ফৌজদারী আদালত ও কার্য্যালয়ের সংস্থাপন ও ক্ষমতার বিধি।

---

## দ্বিতীয় অধ্যায়।

## ফৌজদারী আদালতের ও কার্য্যালয়ের সংস্থাপনের বিধি।

ক।—ফৌজদারী আদালতের নানা শ্রেণী বিষয়ক বিধি।

ফৌজদারী আদালতের নানা শ্রেণীর কথা।

৬ ধারা। ব্রিটিষ ভারতবর্ষে হাই কোর্ট ভিন্ন এবং এই আইন ব্যতীত অন্য যে আইন যৎকালে প্রচলিত থাকে তৎক্রমে সংস্থাপিত আদালত ভিন্ন পাঁচ শ্রেণীর ফৌজদারী আদালত থাকিবে যথা,

১। সেশন আদালত।
২। প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের আদালত।
৩। প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের আদালত।
৪। দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের আদালত।
৫। তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের আদালত।

খ।—দৈশিক বিভাগের বিধি।

সেশন খণ্ডের কথা।

৭ ধারা। রাজধানী ব্যতিরিক্ত প্রত্যেক প্রদেশ একটি সেশন খণ্ড হইবে কিম্বা নানা সেশন খণ্ডের সমষ্টি হইবে।

জিলার কথা।

এই আইনের অভিপ্রায়ানুসারে প্রত্যেক সেশন খণ্ড একটী জিলা কি নানা জেলার সমষ্টি হইবে।

খণ্ড ও জিলা পরিবর্ত্তন করিবার ক্ষমতার কথা।

স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে ২ ঐ ২ খণ্ডের ও জিলার সীমা কিম্বা, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনেরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক, সংখ্যা পরিবর্ত্তন করিতে পারিবেন।

যাবৎ পরিবর্ত্তন না হয় বর্ত্তমান সেশন খণ্ড ও জিলা থাকিবার কথা।

এইক্ষণে যে ২ সেশন খণ্ড ও জিলা আছে যত কাল পূর্ব্বোক্তমতে পরিবর্ত্তন করা না যায় ততকাল তৎসমুদয় সেশন খণ্ড ও জিলা থাকিবে।

রাজধানীগুলি জিলা বলিয়া গণ্য হইবার কথা।

এই আইনের অভিপ্রায়ানুসারে প্রত্যেক রাজধানী এক একটী জিলা বলিয়া গণ্য হইবে।

জিলা উপবিভাগে বিভক্ত করিবার কথা।

৮ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট রাজধানীর বহিস্থ কোন জিলা উপবিভাগে বিভক্ত কিম্বা উক্ত জিলার কোন অংশ উপবিভাগে পরিণত করিতে পারিবেন ও সেই ২ উপবিভাগের সীমা পরিবর্ত্তন করিতে পারিবেন।

এইক্ষণকার উপবিভাগ থাকিবার কথা।

জিলার বর্ত্তমান যে সকল উপবিভাগ সচরাচর মাজিষ্ট্রেটের আজ্ঞাধীন রাখা গিয়া থাকে তৎসমুদয় এই আইনক্রমে কৃত বলিয়া জ্ঞান করা যাইবে।

গ।—রাজধানীর বাহস্থ আদালতের ও কার্য্যালয়ের বিধি।

সেশন আদালতের কথা।

৯ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট প্রত্যেক সেশন খণ্ডে এক একটী সেশন আদালত সংস্থাপন করিবেন এবং তদ্রূপ আদালতের এক এক জন জজ নিযুক্ত করিবেন।

তদ্রূপ এক কি একাধিক আদালতে বিচারাধিপতা প্রাপ্ত হইয়া কার্য্য করিবার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্ট এডিশানল সেশন জজ ও জাইণ্ট সেশন জজ ও আসিস্টাণ্ট সেশন জজ নিযুক্ত করিতে পারিবেন।

জিলার মাজিষ্ট্রেটের কথা।

১০ ধারা। রাজধানীর বহিস্থ প্রত্যেক জিলায় স্থানীয় গবর্ণমেণ্ট এক এক জন প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট নিযুক্ত করিবেন, তিনি জিলার মাজিষ্ট্রেট নামে খ্যাত হইবেন।

জিলার মাজিষ্ট্রেটের পদশূন্য হইলে যে ব্যক্তি কিয়ৎকালের নিমিত্ত সেই পদে থাকেন তাঁহার কথা।

১১ ধারা। জিলার মাজিষ্ট্রেটের পদ শূন্য হওয়া প্রযুক্ত যে কর্ম্মকারক কিয়ৎকালের নিমিত্ত ঐ জিলার ফৌজদারী ব্যাপার সম্বন্ধীয় কার্য্য নির্ব্বাহ করণের প্রধান পদ প্রাপ্ত হন তিনি স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা পাইবার অপেক্ষায় এই আইনক্রমে

ইহার পর স্থাপিত যতদূর ও যতক্ষণ বিধান হইয়াছে তদ্ভিন্ন স্থলে সেশন জজ সাহেবের অধীন হইবেন না।

খ।—প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের আদালত বিষয়ক বিধি।

১৮ ধারা। প্রত্যেক রাজধানীর মাজিষ্ট্রেট হইবার নিমিত্ত যত ব্যক্তির প্রয়োজন, স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ তাঁহাদিগকে নিযুক্ত করিবেন।

প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট নিযুক্ত করিবার কথা।

তাঁহারা ইহার পর প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট নামে অভিহিত হইবেন, এবং প্রত্যেক রাজধানীতে তন্মধ্যে এক জন প্রধান মাজিষ্ট্রেটের পদে নিযুক্ত হইবেন।

নিম্নলিখিতমতে প্রদত্ত ক্ষমতাক্রমে প্রধান মাজিষ্ট্রেট যে বিধি প্রণয়ন করেন পূর্ব্বোক্ত দুই কি তদধিক ব্যক্তি সেই বিধি মানিয়া বেঞ্চস্বরূপ একত্র বসিতে পারিবেন।

১৯ ধারা। প্রত্যেক প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট রাজধানীর সীমার অন্তর্গত সকল স্থানে এবং বন্দর ও বন্দরীয় মাশুলবিষয়ক যে আইন যৎকালে প্রবল থাকে তদনুসারে ঐ নগরের বন্দরের ও নৌকাদির কোন নদীর কিম্বা বন্দরে পহুঁছিবার জলপথের যে সীমা নির্দ্দিষ্ট থাকে, সেই সীমার মধ্যে বিচারাধিপত্যক্রমে কার্য্য করিবেন।

তাঁহাদের বিচারাধীন স্থানের সীমার কথা।

২০ ধারা। ১৮৭৭ সালের আপ্রিল মাসের ১ তারিখের অব্যবহিত পূর্ব্বে প্রচলিত কোন আইনমতে পেটি সেশন আদালতের যে২ বিচারাধিপত্য ছিল বোম্বাই নগরে প্রত্যেক প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট সেই সমুদয় বিচারাধিপত্যক্রমে কার্য্য করিবেন।

বোম্বাইয়ের পেটি সেশন আদালতের কথা।

কিন্তু বোম্বাই মুনিসিপালিটী সম্বন্ধে যৎকালে যে আইন প্রচলিত থাকে তৎক্রমে আপীল কেবল প্রধান মাজিষ্ট্রেটের নিকট হইবে

২১ ধারা। এই আইন প্রচলিত হইবার সময়ে কোন আইন কি বিধিমতে কোন সীনিয়র বা প্রধান মাজিষ্ট্রেটের দ্বারা যে সকল ক্ষমতাক্রমে কার্য্য করিবার আদেশ থাকে যে রাজধানীর জন্যে যে প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট নিযুক্ত হইয়াছেন তিনি সেই রাজধানী নগরের মধ্যে সেই সকল ক্ষমতাক্রমে কার্য্য করিবেন। এবং নিম্নলিখিত বিষয়ের যে বিধি এই আইনের বিধান সঙ্গত হয় স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি গ্রহণ পূর্ব্বক ঐ প্রধান মাজিষ্ট্রেট সময়ে২ এমত বিধি করিতে পারিবেন যথা

প্রধান মাজিষ্ট্রেটের কথা।

(ক) নগরের অন্তর্গত প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটদের নানা আদালতে কার্য্য নির্ব্বাহ ও বিলি করিবার ও একই প্রকারের রীতি চালাইবার বিধি।

(খ) মাজিষ্ট্রেটদের বেঞ্চ যে২ সময়ে ও স্থানে অধিবিষ্ট হইবেন তাহার বিধি।

(গ) তাঁহাদিগকে লইয়া ঐ বেঞ্চ হইবার তদ্বিষয়ক বিধি।

(ঘ) অধিবিষ্ট মাজিষ্ট্রেটদের মতের অনৈক্য হইলে তাহা যেরূপে নিষ্পন্ন করা যাইবে তাহার বিধি।

গ।—শান্তিরক্ষার্থ জষ্টিসদিগের বিষয়ে বিধি।

২২ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব রাজধানী ভিন্ন ব্রিটিষ ভারতবর্ষের সমুদয় কি কোন স্থান সম্পর্কে,

মফঃস্বলের শান্তিরক্ষার্থ জষ্টিসদের কথা।

এবং প্রত্যেক স্থানীয় গবর্ণমেণ্ট পূর্ব্বোক্ত রাজধানী ভিন্ন স্বীয় শাসনাধীন দেশ সম্পর্কে

রাজকীয় গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করণপূর্ব্বক যে ইউরোপীয় ব্রিটিষ প্রজাদিগকে জ্ঞাপনপত্রে লিখিত স্থানমধ্যে শান্তিরক্ষার্থ জষ্টিসের কর্ম্ম করিবার যোগ্য জ্ঞান করেন তাঁহাদিগকে ঐ কর্ম্মে নিযুক্ত করিতে পারিবেন।

২৩ ধারা। কলিকাতা রাজধানী সম্পর্কে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট

রাজধানীর শান্তিরক্ষার্থ জষ্টিসদের কথা।

এবং মান্দ্রাজ ও বোম্বাই নগর সম্পর্কে স্থানীয় গবর্ণমেণ্ট

রাজকীয় গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করণপূর্ব্বক ভিন্নাধিকারদেশের প্রজা ভিন্ন ব্রিটিষ ভারতবর্ষের মধ্যবাসি যে কোন ব্যক্তিদিগকে শান্তিরক্ষার্থ জষ্টিসের কর্ম্ম করিবার যোগ্য জ্ঞান করেন তাঁহাদিগকে ঐ জ্ঞাপনপত্রের লিখিত নগরের মধ্যে ঐ কর্ম্মে নিযুক্ত করিতে পারিবেন।

২৪ ধারা। যে প্রত্যেক ব্যক্তি কোন হাই কোর্টের প্রচারিত কোন কমিশ্যন প্রাপ্ত হইয়া এক্ষণে উক্ত রাজধানী ভিন্ন ব্রিটিস ভারতবর্ষের কোন স্থানের মধ্যে তথাকার শান্তিরক্ষার্থ জষ্টিসের কর্ম্ম করিতেছেন তিনি ২২ ধারামতে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব কর্ত্তৃক ব্রিটিস ভারতবর্ষের সমস্ত দেশের শান্তিরক্ষার্থ জষ্টিসের কর্ম্ম করিতে নিযুক্ত হইয়াছেন এমত জ্ঞান করিতে হইবে।

বর্ত্তমান শান্তিরক্ষার্থ জষ্টিসদের কথা।

যে প্রত্যেক ব্যক্তি তদ্রূপ কোন কমিশ্যন প্রাপ্ত হইয়া এইক্ষণে উক্ত কোন নগরের সীমার মধ্যে শান্তিরক্ষার্থ জষ্টিসের কর্ম্ম করেন তিনি ২৩ ধারামতে স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক নিযুক্ত হইয়াছেন এমত জ্ঞান করিতে হইবে।

২৫ ধারা। স্বস্ব পদের বলে শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব ও শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের মন্ত্রিসভার নিয়মিত সভাগণ ও রাজকীয় সনন্দক্রমে সংস্থাপিত হাই কোর্টের সমুদয় জজ ব্রিটিষ ভারতবর্ষের অন্তর্গত সমস্ত স্থানের শান্তিরক্ষার্থ জষ্টিস হইয়া থাকেন এবং প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটেরা যে রাজধানী নগরের মাজিষ্ট্রেট হন তথাকার শান্তিরক্ষার্থ জষ্টিসও হইয়া থাকেন।

পদে পদস্থে শান্তিরক্ষার্থ জষ্টিসদের কথা।

ঘ।—স্থগিত ও কর্ম্মচ্যুত হইবার বিধি।

২৬ ধারা। রাজকীয় সনন্দক্রমে সংস্থাপিত হাই কোর্ট ভিন্ন ফৌজদারী আদালতের সকল জজ ও সকল মাজিষ্ট্রেট স্থানীয় গবর্ণমেণ্ট কর্ত্তৃক স্থগিত কি অবসৃত হইতে পারিবেন। কিন্তু এইরূপে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনেরল সাহেব কেবল যে জজ ও মাজিষ্ট্রেটদিগকে স্থগিত কি অবসৃত করিতে পারেন অন্য কোন কর্ত্তৃপক্ষ তাঁহাদিগকে স্থগিত কি অবসৃত করিবেন না।

জজদের ও মাজিষ্ট্রেটদের স্থগিত ও অবসৃত হইবার কথা।

৩৪ ধারা। ৩০ ধারামতে বিশেষ ক্ষমতাপ্রাপ্ত জিলার মাজিষ্ট্রেট সাহেবের আদালত আইনে নির্দ্দিষ্ট যথার্থরূপ দণ্ডের অনুমতি থাকিলে অনধিক সাত বৎসরের অনধিক কাল কারাদণ্ডের কিম্বা অর্থদণ্ডের কিম্বা কশাঘাতের আজ্ঞা করিতে ও আইনে উক্ত কোন দুই দণ্ড সংযোগ করিবার অনুমতি থাকিলে তাহার আজ্ঞা করিতে পারিবেন।

কোন২ জিলার মাজিষ্ট্রেটের উচ্চতর ক্ষমতার কথা।

পরন্তু উক্ত প্রকারের আদালত তিন বৎসরের অধিক
৮ কালের কারাদণ্ডের আজ্ঞা করিলে সেশন জজের দ্বারা ঐ দণ্ডের আজ্ঞা দৃঢ় হওয়া আবশ্যক।

৩৫ ধারা। একই মোকদ্দমায় কোন ব্যক্তির দণ্ডনীয় দুই কি ততোধিক অপরাধের প্রমাণ হইলে তাহার যে২ অপরাধের প্রমাণ হয় ঐ আদালত সেই২ অপরাধের যে যে দণ্ড করিতে সক্ষম হন সেই২ দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন। কারাদণ্ডের কি দ্বীপান্তর প্রেরণ দণ্ডের আজ্ঞা হইলে আদালত যে ক্রমের আদেশ করেন সেইক্রমে এক দণ্ড ভোগ হইলে পর অন্য দণ্ডের আরম্ভ হইবে।

একই কালে অনেক অপরাধের প্রমাণ হইলে তাহার দণ্ডাজ্ঞার কথা।

ঐ আদালত একই অপরাধের নিমিত্তে যত দূর দণ্ড করিতে ক্ষমতাপন্ন হয় ঐ সমুদয় অপরাধের দণ্ডসমষ্টি তদতিরিক্ত বলিয়া অপরাধিকে উপরিস্থ আদালতে বিচার হইবার নিমিত্তে প্রেরণ করা আবশ্যক হইবে না।

কিন্তু কোন স্থলে সেই ব্যক্তির চৌদ্দ বৎসরের অধিক কারাদণ্ডের আজ্ঞা হইবে না।

অত্যধিক যত কাল কারাবদ্ধ হইবে তাহার কথা।

আরো ৩৪ ধারামত কর্ম্মকারি মাজিষ্ট্রেট ভিন্ন অন্য মাজিষ্ট্রেটের দ্বারা সেই মোকদ্দমার বিচার হইলে তিনি স্বীয় সাধারণ ক্ষমতাক্রমে যৎপরিমাণে দণ্ড করিতে পারেন পূর্ব্বোক্ত দণ্ড সমুদায় তাহার দ্বিগুণের অধিক না হয়।

একই কালে অনেক অপরাধের প্রমাণ হইলে এই ধারামত সংযুক্ত দণ্ডাজ্ঞা দণ্ডক দেন কি আপীলের সম্বন্ধে একই আজ্ঞা বলিয়া গণ্য হইবে।

গ।—নিয়মিত ও অতিরিক্ত ক্ষমতাবিষয়ক বিধি।

৩৬ ধারা। জিলার মাজিষ্ট্রেট, ও মফস্বলের মাজিষ্ট্রেটের প্রথম ও দ্বিতীয় ও তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটদের প্রতি নিম্ন যথাক্রমে যে যে ক্ষমতা প্রদত্ত হইয়া তৃতীয় তফসীলে নির্দ্দিষ্ট হইয়াছে তাঁহারা সেইই ক্ষমতা প্রাপ্ত হইয়াছেন। এই ক্ষমতাকে তাঁহাদের নিয়মিত ক্ষমতা' বলে।

মাজিষ্ট্রেটদের নিয়মিত ক্ষমতার কথা।

৩৭ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট কি জিলার মাজিষ্ট্রেট সাহেব যে শ্রেণীর মাজিষ্ট্রেটকে যে ক্ষমতা দিতে পারেন বলিয়া চতুর্থ তফসীলে নির্দ্দিষ্ট হইয়াছে প্রথম কি দ্বিতীয় কি তৃতীয় শ্রেণীর কোন মাজিষ্ট্রেটকে তাঁহার নিয়মিত ক্ষমতার অতিরিক্ত স্থানীয় গবর্ণমেণ্ট কি স্থলবিশেষে জিলার মাজিষ্ট্রেট সাহেব সেই ক্ষমতা দিতে পারিবেন।

মাজিষ্ট্রেটদের প্রতি অতিরিক্ত ক্ষমতা দিবার কথা।

এই ধারামতে জিলার মাজিষ্ট্রেট সাহেবের প্রতি যে ক্ষমতা অর্পিত হইল স্থানীয় গবর্ণমেণ্টের কর্তৃত্বাধীনে তদনুসারে কার্য্য করিতে হইবে।

৩৮ ধারা। এই আইনমতে পোলীস থানার অধ্যক্ষের প্রতি যে ক্ষমতা অর্পিত হইল প্রথম ও দ্বিতীয় শ্রেণীর সমুদয় মাজিষ্ট্রেটের এবং তত্র মধ্যে বিশেষ ক্ষমতাপ্রাপ্ত তৃতীয় শ্রেণীর সমুদয় মাজিষ্ট্রেটের সেইই ক্ষমতা থাকিবে।

মাজিষ্ট্রেটদের পোলীসের ক্ষমতার কথা।

ঘ।—ক্ষমতার প্রদান স্থিতি ও বিলোপ বিষয়ক বিধি।

৩৯ ধারা। এই আইনমতে ক্ষমতা প্রদান করিতে হইলে স্থানীয় গবর্ণমেণ্ট বিশেষ ব্যক্তিদের নাম করিয়া তাহাদিগকে কিম্বা বিশেষ শ্রেণীর কর্ম্মকারকদের পদসংক্রান্ত খ্যাতি ধরিয়া সেই শ্রেণীর কর্ম্মকারকদিগকে এই২ ক্ষমতা প্রদান করিতে পারিবেন।

ক্ষমতা প্রদান করিবার নিয়মের কথা।

৪০ ধারা। কোন ব্যক্তি গবর্ণমেণ্টের কর্ম্ম সংক্রান্ত কোন পদ পাইয়া কোন স্থানীয় চক্রের মধ্যে এই আইনক্রমে কোন ক্ষমতা প্রাপ্ত হইলে যদি একই স্থানীয় গবর্ণমেণ্টের অধীন তদ্রূপ স্থানীয় চক্রে তত্তুল্য প্রকারের সমান কি উচ্চতর পদে নিযুক্ত হন, তবে স্থানীয় গবর্ণমেণ্ট প্রকারান্তরের আজ্ঞা না করিলে কি না করিয়া থাকিলে তিনি যে স্থানীয় চক্রে প্রেরিত হইয়াছেন সেই স্থানীয় চক্রে সেই ক্ষমতাক্রমে কর্ম্ম করিতে থাকিবেন।

কর্ম্মকারকেরা স্থানান্তরে প্রেরিত হইলে তাঁহাদের ক্ষমতা প্রবল থাকিবার কথা।

৪১ ধারা। এই আইনক্রমে কোন কর্তৃপক্ষ কোন ব্যক্তির প্রতি যে কোন ক্ষমতা প্রদান করেন তাহা রহিত করিতে পারিবেন।

ক্ষমতা প্রদত্ত রহিত কি রহিত হইতে পারিবার কথা।

---

## তৃতীয় খণ্ড।

## সাধারণ বিধান।

---

## চতুর্থ অধ্যায়।

### মাজিষ্ট্রেট দিগকে ও পোলীসকে ও দ্বৃত করণ কার্য্যে নিযুক্ত ব্যক্তিদিগকে সাহায্য ও সংবাদ দিবার বিধি।

৪২ ধারা। (ক) মাজিষ্ট্রেট, বা পোলীসের কর্ম্মকারক যাহাকে ধরিতে সক্ষম হন, এমত কোন ব্যক্তিকে ধরিবার জন্যে

(খ) কিম্বা শান্তিভঙ্গ নিবারণার্থে কি রেলওয়ে কি খাল কি রাজকীয় সম্পত্তির হানির চেষ্টা নিবারণার্থে

(গ) দাঙ্গা কি হাঙ্গামা রহিত করণার্থে কিম্বা

(ঘ) মানব জীবনের বা মূল্য সম্পত্তির বিপজ্জনক অগ্নি নির্ব্বাপণার্থে মাজিষ্ট্রেট কি পোলীসের কর্ম্মকারক যে কোন ব্যক্তির সাহায্য চাহেন রাজধানীর ভিতরেই হউক কি বাহিরেই হউক তাঁহার সাহায্য করিতে হইবে।

কোন২ স্থলে সকল লোকের মাজিষ্ট্রেটের ও পোলীসের সাহায্য করিতে হইবার কথা।

পোলীস কর্ম্মচারী ভিন্ন ওয়ারেণ্ট সাধনকারী ব্যক্তিকে সাহায্য করিবার কথা।

৪৩ ধারা। পোলীস কর্ম্মচারী ভিন্ন অন্য কোন ব্যক্তির নামে ওয়ারেণ্ট লিখিয়া দেওয়া গেলে যে ব্যক্তির নামে লিখিয়া দেওয়া যায় সেই ব্যক্তি যদি নিকটে থাকিয়া ওয়ারেণ্ট সাধন করিতে প্রবৃত্ত হন তবে অন্য কোন ব্যক্তি ঐ ওয়ারেণ্ট সাধন কার্য্যে তাঁহাকে সাহায্য করিতে পারিবেন।

কোন২ অপরাধের সন্ধান সকল লোকের দিতে হইবার কথা।

৪৪ ধারা। কোন ব্যক্তি রাজধানীর ভিতরেই হউক কি বাহিরেই হউক ভারতবর্ষীয় দণ্ডবিধি আইনের ১১, ১২ ক, ১২২ ১২৩, ২১, ২৪ক ১২৫, ২৬ ১৩০ ৩০২, ৩০৩ ও ৪, ৩৮২ ৩৯২ ৩৯৩ ৩৯৪, ৩৯৫, ৩৯৬ ৩৯৭ ৩৯৮ ৩৯৯, ৪০২, ৪৩৫ ৪৩৬ ৪৪৯ ৪৫০ ৪৫৬ ৪৫৭ ৪৫৮, ৪৫৯ কি ও ৪৬০ ধারামতে দণ্ডনীয় কোন অপরাধ করণের বা করিবার কল্পনার কথা জানিতে পাইলে কি যে মাজিষ্ট্রেট কি পোলীসের যে কর্ম্মকারক নিকটে থাকেন তাঁহাকে অগোণে জানাইবেন। যদি না জানাইবার যুক্তিসিদ্ধ কারণ থাকে তবে সেই কারণের প্রমাণ করিবার ভার তাঁহার প্রতি বর্ত্তিবে।

গ্রামের মণ্ডল ও ভূম্যধিকারী প্রভৃতর কোন২ বিষয়ের রিপোর্ট করিতে হইবার কথা।

৪৫ ধারা। প্রত্যেক গ্রামের মণ্ডল কি গ্রামের চৌকীদার কি গ্রাম্য পোলীস কর্ম্মচারী কি ভূমির অধিকারী কি দখিলকার ও সেই অধিকারির কি দখিলকারের গোমস্তা, এবং গবর্ণমেণ্টের কি কোর্ট অব ওয়ার্ডসের পক্ষে এতদ্দেশীয় যে প্রত্যেক আমলা ভূমির রাজস্ব কি খাজানা আদায় করিবার কার্য্যে নিযুক্ত থাকেন তিনি নিম্নলিখিত কোন বিষয়ের কোন সন্ধান জানিতে পাইলে যে মাজিষ্ট্রেট কিম্বা যে পোলীস থানার কার্য্যকারক নিকটে থাকেন তাঁহাকে অগোণে তাহার সেই সন্ধান জানাইতে হইবে।

(ক) তিনি যে গ্রামের মণ্ডল কি চৌকীদার কি পোলীস কর্ম্মচারী হন কিম্বা যে গ্রামের মধ্যে ভূমির অধিকারী কি দখিলকার হন কিম্বা গোমস্তা থাকেন কিম্বা যে গ্রামের রাজস্ব কি খাজানা আদায় করেন, সেই গ্রামের মধ্যে চোরা দ্রব্য গ্রাহক কি বিক্রেতা বলিয়া প্রসিদ্ধ কোন ব্যক্তির বাস করিবার কথা।

(খ) যে ব্যক্তিকে ঠগ কি দস্যু কি পলায়িত কয়েদী কি ঘোষিত অপরাধী বলিয়া তাঁহার জানা আছে কিম্বা যাহার বিষয়ে যুক্তিমতে তাঁহার এমত সংশয় থাকে সেই ব্যক্তির নিত্য সেই গ্রামের সীমার অন্তর্গত কোন স্থানে আসিবার বা তাহার মধ্য দিয়া যাইবার কথা।

(গ) যে অপরাধের নিমিত্ত হাজির জামিন লওয়া যাইতে না পারে উক্ত গ্রামে কি তাহার নিকটে সেই অপরাধ করণের কি করণাভিপ্রায়ের কথা।

(ঘ) সেই গ্রামস্থ কোন ব্যক্তির সন্দেহজনক অস্বাভাবিক মৃত্যুর কথা।

ব্যাখ্যা।—এই ধারায় ‘গ্রাম’ শব্দে গ্রামের অন্তর্গত ভূমিও গণ্য।

# পঞ্চম অধ্যায়।

## ধৃতকরণ পলায়ন ও পুনর্ধৃতকরণ বিষয়ক বিধি।

### ক।—সাধারণতঃ ধৃতকরণ বিষয়ক বিধি।

যেরূপে ধৃত করিতে হইবে তাহার কথা।

৪৬ ধারা। ধৃত করণ সময়ে পোলীসের কর্ম্মকারক কিম্বা অন্য যে ব্যক্তি ধৃত করেন তিনি যাহাকে ধরিবেন তাহার গাত্র স্পর্শ করিবেন কিম্বা তাহাকে আটক করিয়া রাখিবেন। কিন্তু যদি সেই ব্যক্তি কথা কি কর্ম্মদ্বারা আটক থাকিবার সম্মতি দেখায় তবে তাহাকে স্পর্শাদি করিবার প্রয়োজন নাই।

ধরিবার উদ্যোগের বাধা দিবার কথা।

তাহাকে ধরিবার উদ্যোগ হইলে যদি সেই ব্যক্তি বলক্রমে বাধা দেয় কিম্বা ধৃত হওয়া এড়াইতে চেষ্টা করে তবে পোলীসের ঐ কর্ম্মকারক কি অন্য ব্যক্তি ঐ ব্যক্তিকে ধরিয়া রাখিবার জন্যে যাহা আবশ্যক তাহাই করিবেন।

যে অপরাধে প্রাণদণ্ড হয় না সেই অপরাধে অভিযুক্ত কোন ব্যক্তিকে ধৃত করা গেলে এই ধারার কোন কথায় তাহার প্রাণহানি করিবার অধিকার জন্মে না।

যাহাকে ধরিবার চেষ্টা হয় সে কোন স্থানে প্রবেশ করিলে সেই স্থান অন্বেষণ করিবার কথা।

৪৭ ধারা। যাহাকে ধৃত করিতে হইবে সেই ব্যক্তি কোন স্থানে প্রবেশ করিয়াছে কি আছে, ধৃত করিবার ওয়ারাণ্টক্রমে কার্য্যকারী কোন ব্যক্তির কিম্বা ধৃত করিবার ক্ষমতাপন্ন কোন পোলীসের কার্য্যকারকের এমত বিশ্বাস করিবার হেতু থাকিলে, তিনি ঐ স্থানবাসির কি রক্ষকের অনুমতি চাহিলে তাহার কর্ত্তব্য যে পূর্ব্বোক্তরূপ কার্য্যকারী ঐ অন্য ব্যক্তিকে কি পোলীসের সেই কর্ম্মকারককে অবাধে প্রবেশ করিতে দেন ও সেই স্থানে অন্বেষণ করিতে সর্ব্বপ্রকারে যুক্তিমত সাহায্য করেন।

প্রবেশ করিতে না পাইলে কার্য্যপ্রণালীর কথা।

৪৮ ধারা। যদি ৪৭ ধারামতে উক্ত স্থানে প্রবেশ করিতে না পাওয়া যায় ওয়ারেণ্টক্রমে কার্য্যকারী ব্যক্তি যে কোন স্থলে এবং যে ব্যক্তিকে ধৃত করিতে হইবে তাহাকে পলাইবার সুযোগ না দিয়া যে স্থলে ওয়ারেণ্ট প্রাপ্ত হওয়া যায় না সেই স্থলে পোলীসের কর্ম্মকারক সেই স্থানে প্রবেশ করিয়া অন্বেষণ করিতে পারিবেন ও

আপনার ক্ষমতা ও অভিপ্রায় জ্ঞাত করিয়া উপযুক্ত মতে প্রবেশ করিবার অনুমতি চাহিলে পর যদি অন্য কোন প্রকারে প্রবেশ করিতে না পারেন, তবে তথায় প্রবেশ করিবার জন্যে অভিযুক্ত ব্যক্তির কি অন্য যাহার হউক ঘরের কি স্থানের সদর কি খিড়কী দ্বার কি জানালা ভাঙ্গিয়া খুলিয়া প্রবেশ করিতে পারিবেন।

অন্তঃপুরের দ্বারাদি ভাঙ্গিয়া খুলিবার কথা।

কিন্তু যদি উক্ত স্থান যে ব্যক্তিকে ধৃত করিতে হইবে তদ্ভিন্ন স্ত্রীলোকের অধিকৃত অন্তঃপুর হয় ও সেই স্ত্রীলোক যদি স্বজাতীয় আচারমতে প্রকাশ্য স্থানে না যায়, উক্ত ব্যক্তি কি পোলীসের কর্ম্মকারক তাহাকে স্থানান্তরে যাইবার অনুমতি জানাইয়া,

ও সর্ব্বপ্রকারে তাহার স্থানান্তরে যাইবার যুক্তিমতে সাহায্য করিয়া ঐ অন্তঃপুরের দ্বারাদি ভাঙ্গিয়া তথায় প্রবেশ করিতে পারিবেন।

*মুক্তির উদ্দেশে দ্বারাদি ভাঙ্গিয়া খুলিতে পারিবার কথা।*

৪৯ ধারা। ধৃত করিবার ক্ষমতাপন্ন কোন পোলীসের কর্ম্মকারক কি অন্য ব্যক্তি আইনমতে ধৃত করিবার নিমিত্ত কোন গৃহে প্রবেশ করিয়া তথায় আবদ্ধ হইলে আপনাকে কি অন্য ব্যক্তিকে মুক্ত করিবার নিমিত্ত সেই গৃহের সদর কি খিড়কী দ্বার কি জানালা ভাঙ্গিয়া খুলিতে পারিবেন।

*অনাবশ্যকমতে বদ্ধ না করিবার কথা।*

৫০ ধারা। ধৃত ব্যক্তির পলায়ন নিবারণের জন্য যত দূর আবশ্যক হয়, তাহাকে তদধিক কষ্ট দিয়া আটক করিয়া রাখিতে হইবে না।

*ধৃত ব্যক্তির গাত্র তল্লাসের কথা।*

৫১ ধারা। যে ওয়ারেণ্টে হাজিরজামিন লইবার বিধান না থাকে পোলীসের কোন কর্ম্মকারক এমত ওয়ারেণ্টক্রমে কোন ব্যক্তিকে ধৃত করিলে, কিম্বা ওয়ারেণ্টে হাজির জামিন লইবার বিধান থাকিলেও ধৃত ব্যক্তি তাহা দিতে না পারিলে

এবং কোন ব্যক্তিকে ওয়ারেণ্ট বিনা ধৃত করা গেলে কিম্বা ওয়ারেণ্টক্রমে সামান্য কোন ব্যক্তি কর্ত্তৃক ধৃত করা গেলে ও আইনমতে তাহার হাজিরজামিন লইতে না পারা গেলে কিম্বা সে দিতে না পারিলে

যে কর্ম্মকারক তাহাকে ধৃত করিলেন কিম্বা যাহাকে কোন সামান্য ব্যক্তি ধৃত করিলে উক্ত সামান্য ব্যক্তি সেই ধৃত ব্যক্তিকে পোলীসের যে কার্য্যকারকের হস্তে সমর্পণ করেন তাঁহার কর্ত্তব্য এই যে ঐ ব্যক্তির গাত্র তল্লাসী করত তাহার প্রয়োজনীয় বস্ত্রাদি ভিন্ন তাহার নিকট অন্য যত দ্রব্য পান তাহা লইয়া নির্বিঘ্নে রাখেন।

*যে প্রকারে স্ত্রীলোকের গাত্রতল্লাসী করিতে হইবে তাহার কথা।*

৫২ ধারা। কোন স্ত্রীলোকের গাত্র তল্লাসী করা আবশ্যক হইলে দেশাচারের প্রতি বিশেষ দৃষ্টি রাখিয়া ঐ কার্য্য করিতে হইবে।

*সাংঘাতিক অস্ত্র লইবার ক্ষমতার কথা।*

৫৩ ধারা। যে কর্ম্মকারক কি অন্য ব্যক্তি এই আইনমতে কাহাকে ধৃত করেন ধৃত ব্যক্তির সঙ্গে কোন সাংঘাতিক অস্ত্র থাকিলে তিনি তাহা লইতে পারিবেন এবং তদ্রূপে যে যে অস্ত্র লন এই আইনের আদেশমতে ধৃত ব্যক্তিকে যে আদালতের কি কার্য্যালয়ের সম্মুখে উপস্থিত করিতে হইবে সেই আদালতে কি কার্য্যালয়ে সেই২ অস্ত্র সমর্পণ করিবেন।

খ।—ওয়ারেণ্ট বিনা ধৃত করিবার বিধি।

*যে স্থলে পোলীস ওয়ারেণ্ট বিনা ধৃত করিতে পারেন তাহার কথা।*

৫৪ ধারা। পোলীসের কর্ম্মকারক পশ্চাল্লিখিত কোন স্থলে মাজিষ্ট্রেটের আজ্ঞা এবং ওয়ারেণ্ট না পাইয়াও এই২ ব্যক্তিকে ধরিতে পারিবেন, অর্থাৎ,

প্রথম। যে কোন ব্যক্তি গুরুতর কোন অপরাধে লিপ্ত হইয়াছে যথাযুক্তি সিদ্ধমতে যাহার নামে তদ্রূপ কোন অপরাধের নালিশ করা যায় কিম্বা যাহার প্রতি যুক্তিমতে তদ্রূপ অপরাধে লিপ্ত থাকার বিশ্বাসযোগ্য সম্বাদ পাওয়া যায় বা সন্দেহ হয় তাহাকে

দ্বিতীয়। এই আইনানুসারে কিম্বা স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে অপরাধী বলিয়া যাহার নাম ঘোষণা হয় তাহাকে।

তৃতীয়। চোরা দ্রব্য বলিয়া যুক্তিমতে যে দ্রব্যের বিষয়ে সংশয় থাকিতে পারে কোন ব্যক্তির নিকটে এমত দ্রব্য পাওয়া গেলে তাহাকে।

চতুর্থ। পোলীসের কর্ম্মকারকের কর্ত্তব্য কর্ম্ম করণ সময়ে কোন ব্যক্তি তাহার বাধা জন্মাইলে কিম্বা আইনমত হেফাজত হইতে পলাইলে কি পলাইবার উদ্যোগ করিলে, তাহাকে।

পঞ্চম। শ্রীশ্রীমতী মহারাণীর পল্টন হইতে কিম্বা যুদ্ধ জাহাজ হইতে পলায়ক বলিয়া যে ব্যক্তির বিষয়ে যুক্তিমত সংশয় থাকে তাহাকে।

*অসৎকারি ব্যক্তি দিগকে ধৃত করিবার কথা।*

৫৫ ধারা। পোলীস থানার অধ্যক্ষ তদ্রূপে এই২ ব্যক্তিদিগকে ধরিতে কি ধরাইতে পারিবেন,

(ক) যদি উক্ত থানার সীমার মধ্যে কোন ব্যক্তিকে এরূপ অবস্থায় আত্মগোপন করিবার যত্ন করিতে দেখা যায় যাহাতে বিশ্বাস করিবার কারণ থাকে যে সে গুরুতর অপরাধ করিবার অভিপ্রায়েই তদ্রূপ যত্ন করিতেছে,

(খ) উক্ত থানার সীমার মধ্যে যে ব্যক্তির জীবনোপায়ের স্পষ্ট সঙ্গতি না থাকে কিম্বা সে ব্যক্তি সন্তোষমতে আপনার বৃত্তান্ত জানাইতে না পারে

(গ) কিম্বা যে ব্যক্তি প্রসিদ্ধ রীতিমত দস্যু কি সিঁদকাটা বা পরগৃহ প্রবেশকারী কি চোর হয় কিম্বা চোরা দ্রব্য চোরা জানিয়া গ্রহণ করা যে ব্যক্তির অভ্যাস আছে

*পোলীসের কর্ম্মকারক ওয়ারেণ্ট বিনা ধৃত করিবার নিমিত্ত আপন অধীন কর্ম্মকারককে প্রেরণ করিলে যে রীতি ধার্য্য তাহার কথা।*

৫৬ ধারা। আইনমতে যে ব্যক্তিকে ওয়ারেণ্ট বিনা ধৃত করা যাইতে পারে পোলীস থানার অধ্যক্ষ আপনার অনুপস্থানে সেই ব্যক্তিকে ওয়ারেণ্ট বিনা ধরিবার জন্যে আপনার অধীন কোন কর্ম্মকারককে আজ্ঞা করিলে তাহাকে আজ্ঞাপত্র দিবেন। যে অপরাধের নিমিত্ত যে ব্যক্তিকে ধরিতে হইবে আজ্ঞাপত্রে এই২ কথা লিখিত থাকিবে।

*নাম ধাম জানাইতে অস্বীকার করিলে তাহার কথা।*

৫৭ ধারা। যে অপরাধ অগুরুতর কোন ব্যক্তি এমত অপরাধ পোলীস কর্ম্মকারকের সম্মুখে করিল কি করিয়াছে বলিয়া অভিযোগ হইলে ঐ সেই ব্যক্তি উক্ত কর্ম্মকারকের আদেশমতে আপনার নাম ও বাসস্থান জানাইতে স্বীকার না করিলে কিম্বা যে নাম ও বাসস্থান জানায় তাহা মিথ্যা জানিবার কারণ থাকিলে পোলীসের ঐ কর্ম্মকারক সেই ব্যক্তির নাম ও বাসস্থান নিশ্চিতরূপে জানিবার নিমিত্ত তাহাকে আটক করিয়া রাখিতে পারিবেন ও চব্বিশ ঘণ্টার মধ্যে তাহার প্রকৃত নাম ও বাসস্থান নিশ্চয়মতে জানা না গেলে তাহাকে বিচারাধিপত্যবিশিষ্ট মাজিষ্ট্রেটের নিকট পাঠাইবেন। নাম ও বাসস্থান জানা গেলে যদি সে আদেশ হইলেই কোন মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবার নিবন্ধপত্র লিখিয়া দেয়, তাহাকে ছাড়িয়া দেওয়া যাইবে।

অপর দিকে ধরিবার জন্য অন্য এলাকায় যাইবার কথা।

৫৮ ধারা। এই অধ্যায়মতে ধৃত করিতে ক্ষমতাপন্ন হইয়া কোন ব্যক্তিকে ওয়ারেণ্ট বিনা ধরিবার নিমিত্ত পোলীসের কর্ম্মকারক সেই ব্যক্তির পশ্চাৎ২ ব্রিটিষ ভারতবর্ষের যে কোন স্থানে যাইতে পারিবেন।

সামান্য ব্যক্তির দ্বারা ধৃত হওয়ার কথা।

৫৯ ধারা। ধর্ত্তব্য যে অপরাধের নিমিত্ত জামিন লওয়া যাইতে না পারে কোন সামান্য ব্যক্তি আপনার দৃষ্টিগোচরে কোন ব্যক্তিকে তদ্রূপ অপরাধ করিতে দেখিলে তাহাকে ধরিতে পারিবেন

ধৃত ব্যক্তিকে লইয়া যাহা করিতে হইবে তাহার কথা।

এবং অনাবশ্যক বিলম্ব না করিয়া তদ্রূপ ধৃতব্যক্তিকে পোলীসের কর্ম্মকারকের হাতে সমর্পণ করিবেন। পোলীসের কর্ম্মকারক না থাকিলে তাহাকে নিকট পোলীস থানায় লইয়া যাইবেন।

পোলীস তাহাকে লইয়া ৫৪ কিম্বা স্থলবিশেষে, ৫৭ ধারামতে কার্য্য করিবেন। ইহার মধ্যে যে ধারা খাটে তদনুসারে ঐ ব্যক্তি ধৃত করিবার কি আটক করিয়া রাখিবার যোগ্য বোধ না হইলে তাহাকে আটক করিয়া রাখিবেন না।

ধৃত ব্যক্তিকে মাজিষ্ট্রেটের কিম্বা পোলীস থানার অধ্যক্ষের নিকটে উপস্থিত করিবার কথা।

৬০ ধারা। পোলীসের কর্ম্মকারক ওয়ারেণ্ট বিনা কোন ব্যক্তিকে ধৃত করিলে ঐ মোকদ্দমায় যে মাজিষ্ট্রেটের ক্ষমতা থাকে অনাবশ্যক বিলম্ব না করিয়া এবং জামিন বিষয়ে এই আইনের বিধান মানিয়া তাঁহার নিকটে কিম্বা পোলীস থানার অধ্যক্ষের নিকটে ঐ ধৃত ব্যক্তিকে লইয়া যাইবেন কি পাঠাইবেন।

ধৃত ব্যক্তিকে ২৪ ঘণ্টার অধিক আটক করিয়া না রাখিবার কথা।

৬১ ধারা। মোকদ্দমার অবস্থা সব বিবেচনায় ওয়ারেণ্ট বিনা ধৃত ব্যক্তিকে যুক্তিমতে যত কাল আটক করিয়া রাখা উচিত পোলীসের কোন কর্ম্মকারক তাহাকে তদধিক কাল আটক করিয়া রাখিবেন না এবং ১৬৭ ধারামতে কোন মাজিষ্ট্রেটের বিশেষ আজ্ঞা না থাকিলে তাহাকে চব্বিশ ঘণ্টার অধিক কাল রাখিবেন না। তাহাকে যে স্থানে গ্রেপ্তার করা গেল সেই স্থান হইতে মাজিষ্ট্রেটের আদালতে পহুঁছিতে যত সময় লাগে ঐ চব্বিশ ঘণ্টার মধ্যে সেই সময় ধরা হইবে না।

ধৃত করণ বিষয়ে পোলীসের রিপোর্ট করিবার কথা।

৬২ ধারা। পোলীস থানার কোন অধ্যক্ষের ক্ষমতাধীন স্থানে কোন ব্যক্তিকে ওয়ারেণ্ট বিনা ধরা গেলে ও তাহার হাজিরজামিন দিবার অনুমতি হইলে কি না হইলেও ঐ কর্ম্মকারক জিলার মাজিষ্ট্রেটের নিকটে কিম্বা তাঁহার আদেশমতে মহকুমার মাজিষ্ট্রেটের নিকটে ঐ কথার রিপোর্ট করিবেন।

ধৃত ব্যক্তিকে ছাড়িয়া দিবার কথা।

৬৩ ধারা। তদ্রূপে পোলীসের কর্ম্মকারক কর্ত্তৃক যে ব্যক্তি ধৃত হইয়াছে জামিনসহ কি জামিন বিনা নিজে মুচলকা না দিলে কিম্বা মাজিষ্ট্রেটের বিশেষ আজ্ঞা না হইলে তাহাকে ছাড়িয়া দেওয়া যাইবে না।

মাজিষ্ট্রেটের দৃষ্টিগোচরে যে অপরাধ করা যায় তাহার কথা।

৬৪ ধারা। মাজিষ্ট্রেটের দৃষ্টিগোচরে তাঁহার বিচারাধীন স্থানের মধ্যে কোন অপরাধ করা গেলে তিনি আপনি অপরাধিকে ধরিতে কিম্বা কোন ব্যক্তির প্রতি অপরাধিকে ধরিবার আজ্ঞা দিতে, এবং জামিন সম্বন্ধে এই আইনের বিধান মানিয়া তাহাকে প্রহরির জিম্মায় সমর্পণ করিতে পারিবেন।

মাজিষ্ট্রেটের দ্বারা বা সাক্ষাতে ধরিবার কথা।

৬৫ ধারা। কোন মাজিষ্ট্রেট যৎকালে ও যে অবস্থায় যে ব্যক্তিকে ধরিবার ওয়ারেণ্ট দিতে ক্ষমতাপন্ন হন কোন সময়ে তিনি আপনার সাক্ষাতে আপন বিচারাধীন স্থানের মধ্যে সেই ব্যক্তিকে ধরিতে বা ধরিবার আজ্ঞা দিতে পারিবেন।

পলাইলে পশ্চাৎ২ যাইয়া পুনর্ব্বার ধরিতে পারিবার কথা।

৬৬ ধারা। আইনমত হেফাজত হইতে কোন ব্যক্তি পলাইলে কি তাহাকে ছাড়াইয়া দেওয়া গেলে, যে ব্যক্তির হেফাজত হইতে সে পলায় কি তাহাকে ছাড়াইয়া দেওয়া যায় সেই ব্যক্তি উপরিলিখিত বিধানমতে তাহাকে ওয়ারেণ্ট বিনা ধরিতে ক্ষমতাপন্ন না হইলেও তৎক্ষণাৎ তাহার পশ্চাৎ২ যাইয়া ব্রিটিষভারতবর্ষের যে কোন স্থানে তাহাকে পুনর্ব্বার ধরিতে পারিবেন।

৬৬ ধারার নির্দ্দিষ্ট স্থলে ৪৭ ও ৪৮ ধারার বিধান বর্ত্তিবার কথা।

৬৭ ধারা। যে ব্যক্তি ৬৬ ধারামতে ধৃত করেন তিনি ওয়ারেণ্টক্রমে কার্য্য না করিলেও ও ধৃত করিবার ক্ষমতাপন্ন পোলীস কর্ম্মচারী না হইলেও ঐ ধৃত করণ কার্য্যের প্রতি ৪৭ ও ৪৮ ধারার বিধান বর্ত্তিবে।

---

## ষষ্ঠ অধ্যায়।

### উপস্থিত করাইবার পরওয়ানা বিষয়ক বিধি।

### ক।— সমনের বিধি।

সমনের পাঠের কথা।

৬৮ ধারা। এই আইনমতে কোন আদালত যে সমন দেন তাহা দুই কেতা করিয়া লিখিয়া দেওয়া যাইবে ও তাহাতে উক্ত আদালতের আধিপত্যকারী কর্ত্তৃপক্ষের কিম্বা হাই কোর্ট সময়ে২ বিধিক্রমে যদ্রূপ আদেশ করেন তদ্রূপ অন্য কার্য্যকারকের স্বাক্ষর ও মোহর থাকিবে।

সমন যে জারী করিবে তাহার কথা।

পোলীসের কর্ম্মকারক দ্বারা সমন জারী হইবে কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট এতদর্থে যে বিধি প্রণয়ন করেন সেই বিধির নিয়মাধীনে, যে আদালত সমন দেন সেই আদালতের কর্ম্মচারি দ্বারা সমন জারী করা যাইবে।

সমন কিরূপে জারী করা যাইবে তাহার কথা।

৬৯ ধারা। যে ব্যক্তির নামে সমন দেওয়া যায় সাধ্য হইলে ঐ সমনের এক কেতা নিজ তাঁহাকে দিয়া কি দিতে চাহিয়া তাঁহার উপর জারী করা যাইবে।

সমনের রসীদে স্বাক্ষর করিবার কথা।

যে প্রত্যেক ব্যক্তির উপর তদ্রূপ সমন জারী করা যায় জারীকারক কর্ম্মচারী আদেশ করিলে, তিনি তাহার রসীদ অন্য কেতার পৃষ্ঠে স্বাক্ষর করিয়া দিবেন।

সমন যাঁহার নামে দেওয়া যায় তাঁহাকে না পাওয়া গেলে জারী করিবার কথা।

৭০ ধারা। যাঁহার নামে সমন দেওয়া যায় যথাযোগ্য যত্ন করিয়াও তাঁহাকে পাওয়া না গেলে, তাঁহার পরিবারের মধ্যে বয়ঃপ্রাপ্ত যে পুরুষ তাঁহার সঙ্গে বাস করে তাহার নিকটে ঐ সমনের এক কেতা রাখিয়া দিয়া তাহা জারী করা যাইতে পারিবে এবং তদ্রূপ যে ব্যক্তির নিকটে ঐ সমন রাখিয়া দেওয়া যায় জারীকারক কর্মচারী আদেশ করিলে সেই ব্যক্তি অন্য কেতার পৃষ্ঠে তাঁহার রসীদ স্বাক্ষর করিয়া দিবেন।

রসীদ না পাওয়া গেলে কার্য্যপ্রণালীর কথা।

৭১ ধারা। যথাযোগ্য যত্ন করিয়াও ৬৯ ও ৭০ ধারার উল্লিখিত স্বাক্ষর পাওয়া না গেলে, যাঁহার নামে সমন দেওয়া যায় তিনি সচরাচর যে গৃহে বাস করেন সেই গৃহের কোন প্রকাশ্য স্থানে জারীকারক কর্ম্মচারী সমনের এককেতা লাগাইয়া দিবেন এবং তাহা করিলে, ঐ সমন যথাযোগ্যরূপে জারি করা হইয়াছে বলিয়া জ্ঞান করা যাইবে।

গবর্ণমেণ্টের কি রেলওয়ে কোম্পানির কর্ম্মকারকের উপর সমন জারী করিবার কথা।

৭২ ধারা। যে ব্যক্তিকে সমন করা যায় তিনি যদি গবর্ণমেণ্টের কিম্বা কোন রেলওয়ে কোম্পানির চলিত কর্ম্মে নিযুক্ত থাকেন তবে যে কার্য্যালয়ে কর্ম্ম করেন, ঐ সমন-প্রচারক আদালত সাধারণতঃ সেই কার্য্যালয়ের প্রধান কর্ম্মকারকের নিকট ঐ সমনের দুইকেতা পাঠাইবেন। তাহা হইলে যাঁহার নামে সমন হইয়াছে ঐ প্রধান কর্ম্মকারক তাঁহার উপর তাহা ৬৯ ধারার বিহিত প্রকারে জারী করাইবেন। এবং ঐ ধারায় আদেশমত পৃষ্ঠলিপি সহিত তাহা আদালতে ফিরাইয়া দিবেন।

স্থানীয় সীমার বহির্ভূত স্থানে সমন জারী করিবার কথা।

৭৩ ধারা। কোন আদালত যে সমন দেন তাহা তাঁহার বিচারাধীন স্থানের বহির্ভূত কোন স্থানে জারী করিতে অভিলাষী হইলে, ঐ উক্ত ব্যক্তি যে স্থানে বাস করে কিম্বা থাকে আদালত তথায় তাহার উপর জারী করিবার নিমিত্ত সাধারণতঃ ঐ স্থানের মাজিষ্ট্রেট সাহেবের নিকট ঐ সমনের জোকর লিপি পাঠাইবেন।

তদ্রূপ স্থলে যে ব্যক্তি সমন জারী করেন তিনি উপস্থিত না থাকিলে সমন জারী হইবার প্রমাণের কথা।

৭৪ ধারা। কোন আদালত যে সমন দেন তাহা তাঁহার বিচারাধীন স্থানের বহির্ভূত স্থানে জারী করা গেলে ও যে ব্যক্তি ঐ সমন জারী করেন তিনি নালিশ শুনিবার সময়ে উপস্থিত না হইলে এমত স্থলে ঐ সমন জারী হইয়াছে এই মর্ম্মের ধর্ম্মতঃ প্রতিজ্ঞা কোন মাজিষ্ট্রেটের সম্মুখে করা গিয়াছে বলিয়া দৃষ্ট হইলে তাহা এবং যে ব্যক্তিকে সমন দেওয়া কি দিতে চাহা যায়, কিম্বা যাহার নিকট তাহা রাখিয়া আসা যায় ৬৯ বা ৭০ ধারার বিধানমতে তাহার পৃষ্ঠলিপি সংযুক্ত বলিয়া ঐ সমনের জোকর লিপি প্রমাণ মধ্যে গৃহীত হইতে পারিবে এবং যাবৎ বিপরীত প্রমাণ না পাওয়া যায় তাবৎ তাহাতে যাহা লিখিত থাকে যথার্থ বলিয়া জ্ঞান করা যাইবে।

এই প্রকরণের উল্লিখিত প্রতিজ্ঞা ঐ সমনপত্রের জোকর লিপির পৃষ্ঠে লিখিত হইয়া আদালতের নিকট ফিরিয়া পাঠান যাইতে পারিবে।

খ।—ধৃত করিবার ওয়ারেণ্ট বিষয়ক বিধি।

ওয়ারেণ্ট লিখিবার পাঠের কথা।

৭৫ ধারা। এই আইন মতে কোন আদালত যে ওয়ারেণ্ট দেন তাহা লিখিয়া দেওয়া যাইবে ও তাহাতে ঐ আদালতের অধিপতিকারী কর্তৃপক্ষ কিম্বা মাজিষ্ট্রেটদের বেঞ্চ হইলে ঐ বেঞ্চের কোন মেম্বর স্বাক্ষর করিয়া মোহর দিবেন।

ওয়ারেণ্ট প্রবল থাকিবার কথা।

তদ্রূপ যে ওয়ারেণ্ট বাহির হয় তাহা যে আদালত দেন সেই আদালত যতদিন তাহা রহিত না করেন কিম্বা তদনুসারে যতদিন কার্য্য সাধন না হয় ততদিন তাহা প্রবল থাকিবে।

আদালত যেস্থলে জামিনাদি লইবার আজ্ঞা করিতে পারেন তাহার কথা।

৭৬ ধারা। কোন আদালত কোন ব্যক্তিকে ধরিবার ওয়ারেণ্ট দিবার সময়ে উচিত বোধ করিলে যে কার্য্যকারককে ওয়ারেণ্ট দেওয়া যায় ঐ ওয়ারেণ্টের পৃষ্ঠে লিখিয়া তাঁহার প্রতি স্বীয় বিবেচনামতে এই আদেশ করিতে পারিবেন যে উক্ত ব্যক্তি নির্দ্দিষ্ট সময়ে ও তৎপরে আদালতের ভিন্নরূপ আজ্ঞা না পাওয়া পর্য্যন্ত ঐ আদালতের সম্মুখে উপস্থিত হইবার উপযুক্ত জামিন সহ নিবন্ধপত্র লিখিয়া দিলে সেই জামিন লইয়া ঐ ব্যক্তিকে হেফাজত হইতে ছাড়িয়া দিবেন।

(ক) যত জন জামিন দিতে হইবে, (খ) তাহার ও যাহাকে ধরিবার জন্য ওয়ারেণ্ট দেওয়া যায় সেই ব্যক্তি যত টাকা জামিনে বদ্ধ হইবে ও (গ) আদালতের সম্মুখে যে সময়ে উপস্থিত হইতে হইবে এই সকল কথা ঐ পৃষ্ঠলিপিতে লেখা যাইবে।

নিবন্ধপত্র পাঠাইবার কথা।

জামিন লওয়া গেলে, যে কর্ম্মকারককে ওয়ারেণ্ট দেওয়া যায় তিনি উক্ত আদালতের নিকট ঐ নিবন্ধপত্র পাঠাইয়া দিবেন।

যাহাদের নামে ওয়ারেণ্ট দিতে হইবে তাহার কথা।

৭৭ ধারা। ওয়ারেণ্ট সচরাচর এক কি একাধিক পোলীসের কর্ম্মকারকের নামে লিখিয়া দেওয়া যাইবে এবং প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট ওয়ারেণ্ট বাহির করিলে তাহা সর্ব্বদাই তদ্রূপ দেওয়া যাইবে। কিন্তু ত্বরায় জারী করা আবশ্যক হইলে ও তৎকালে পোলীসের কর্ম্মকারককে পাঠান যাইতে না পারিলে অন্য যে আদালত তাহা প্রচার করেন সেই আদালত অন্য কোন ব্যক্তির কি ব্যক্তিগণের নামে তাহা লিখিয়া দিতে পারিবেন এবং উক্ত ব্যক্তি কি ব্যক্তিগণ তাহা সাধন করিবেন।

অনেক লোককে ওয়ারেণ্ট দিবার কথা।

কিন্তু ওয়ারেণ্ট অনেক কর্ম্মকারকের কি ব্যক্তির নামে লিখিয়া দেওয়া গেলে তাঁহাদের সকলের কি তাঁহাদের কোন এক কি অধিক জনের দ্বারা ঐ ওয়ারেণ্ট জারী হইতে পারিবে।

ফেরারিদিগের প্রভৃতির নামে ওয়ারেণ্ট লিখিয়া দিবার কথা।

৭৮ ধারা। কোন পলাতক বন্দীকে কিম্বা যে অপরাধির বিষয়ে ঘোষণাপত্র প্রচার হইয়াছে তাহাকে কিম্বা যে অপরাধের নিমিত্ত জামিন-জামিন লওয়া যাইতে না পারে কোন ব্যক্তির নামে এমত অপরাধের অভিযোগ হইলে তাহাকে ধরিবার নাম উদ্যোগ হইলে ওয়ারেণ্ট যাইতে

না পারিলে, জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা মফস্বলের মাজিষ্ট্রেট কোন ভূম্যধিকারির কি ভূমির ইজারদারের কি কার্য্যাধ্যক্ষের নামে তাহাকে ধরিবার ওয়ারেন্ট লিখিয়া দিতে পারিবেন।

ঐ ভূম্যধিকারী কি ইজারদার কি কার্য্যাধ্যক্ষ সেই ওয়ারেন্ট পাইবার রসীদ লিখিয়া দিবেন ও যে ব্যক্তিকে ধরিবার নিমিত্ত তাহা বাহির হয় সেই ব্যক্তি তাঁহার মহলে কি ইজারায় কি তাঁহার অধীন ভূমিতে থাকিলে কি আইলে সেই ওয়ারেন্ট জারী করিবেন।

ঐ ওয়ারেন্ট যে ব্যক্তির নামে বাহির হয় তাহাকে ধরা গেলে ওয়ারেন্ট সহিত তাহাকে পোলীসের নিকটস্থ কর্ম্মকারকের হস্তে সমর্পণ করা যাইবে। আর ৭৬ ধারা মতে হাজিরজামিন লওয়া না গেলে পোলীসের সেই কর্ম্মকারক মোকদ্দমার বিচার করিবার ক্ষমতাপন্ন মাজিষ্ট্রেটের নিকট ঐ ব্যক্তিকে চালান করিবেন।

পোলীসের কর্ম্মকারক ভিন্ন অন্য ব্যক্তিকে ওয়ারেন্ট দেওয়া গেলে তাহার কথা।

৭৯ ধারা। ওয়ারেন্ট পোলীসের কর্ম্মকারক ভিন্ন অন্য ব্যক্তির নামে লিখিয়া দেওয়া গেলে সেই ব্যক্তি কাছে থাকিলে ও ঐ পরওয়ানা জারীকরণ সম্পর্কীয় কার্য্য করিতে নিযুক্ত থাকিলে অন্য কোন ব্যক্তি ঐ ওয়ারেন্ট জারীর কার্য্যে তাহার সাহায্য করিতে পারিবে।

পোলীসের কর্ম্মকারকে যে ওয়ারেন্ট দেওয়া যায় তাহার কথা।

৮০ ধারা। পোলীসের কোন কর্ম্মকারকের নামে ওয়ারেন্ট লিখিয়া দেওয়া গেলে কিম্বা পৃষ্ঠলিপিক্রমে তাহাকে দেওয়া গেলে সেই কর্ম্মকারক ঐ ওয়ারেন্টের পৃষ্ঠে পোলীসের অন্য কর্ম্মকারকের নাম লিখিয়া দিলে, তাঁহার দ্বারা ঐ ওয়ারেন্ট জারী করা যাইতে পারিবে।

ওয়ারেন্টের মর্ম্ম জ্ঞাত করিবার কথা।

৮১ ধারা। পোলীসের যে কর্ম্মকারক কি অন্য যে ব্যক্তি ধৃত করিবার ওয়ারেন্ট জারী করেন যাহাকে ধরিতে হইবে তাহার নিকটে তিনি ঐ ওয়ারেন্টের মর্ম্ম জ্ঞাত করাইবেন, ও সে ঐ ওয়ারেন্ট দেখাইতে বলিলে দেখাইবেন।

ধৃত ব্যক্তিকে অবিলম্বে আদালতের সম্মুখে আনিবার কথা।

৮২ ধারা। পোলীসের যে কর্ম্মকারক কিম্বা অন্য যে ব্যক্তি ওয়ারেন্ট জারী করেন আইনের আদেশমতে ঐ ধৃত ব্যক্তিকে যে আদালতের সম্মুখে তাহার উপস্থিত করাইতে হবে জামীন সম্বন্ধে ৭৬ ধারার বিধানে থাকিয়া অনাবশ্যক বিলম্ব না করিয়া তিনি তাহাকে সেই আদালতের সম্মুখে আনিবেন।

ওয়ারেন্ট যে স্থানে জারী হইতে পারিবে তাহার কথা।

৮৩ ধারা। ধৃত করিবার ওয়ারেন্ট ব্রিটিষ ভারতবর্ষ মধ্যে যে কোন স্থানে জারী করা যাইতে পারিবে।

বিচারাধীন স্থানের বহির্ভূত স্থানে জারী করণার্থ মাজিষ্ট্রেটের নিকট ওয়ারেন্ট পাঠাইবার কথা।

৮৪ ধারা। যে আদালত ওয়ারেন্ট দেন সেই আদালতের বিচারাধীন স্থানের বহির্ভূত স্থানে তাহা জারী করিতে হইলে উক্ত ওয়ারেন্ট পোলীসের কোন কর্ম্মকারককে না দিয়া যে মাজিষ্ট্রেটের কি পোলীসের কমিশ্যনর সাহেবের বিচারাধীন স্থানে তাহা জারী করিতে হইবে তাঁহার নিকটে ডাকযোগে কি অন্যরূপে তাহা পাঠাইয়া দিবেন।

যে মাজিষ্ট্রেট কি কমিশ্যনর সাহেবের নিকট উক্ত ওয়ারেন্ট উক্তরূপে পাঠান যায়, তিনি তাহার পৃষ্ঠে আপন নাম লিখিয়া দিয়া আপন বিচারাধীন স্থান মধ্যে তাহা জারী করাইবেন।

এলাকার বহির্ভূত স্থানে জারী করণার্থ পোলীসের কর্ম্মকারককে ওয়ারেন্ট দিবার কথা।

৮৫ ধারা। যে আদালত ওয়ারেন্ট দেন সেই আদালতের বিচারাধীন স্থানের বহির্ভূত স্থানে জারী করিবার নিমিত্ত পোলীসের কোন কর্ম্মকারককে তাহা দেওয়া গেলে যাঁহার বিচারাধীন স্থানের মধ্যে জারী করিতে হইবে উক্ত কর্ম্মকারক সাধারণতঃ সেই মাজিষ্ট্রেটের নিকট কিম্বা থানার অধ্যক্ষ আর প্রধান কর্ম্মকারকের অনূ্যন পদস্থ পোলীসের কোন কর্ম্মকারকের নিকট তাহা লইয়া যাইবেন।

ঐ মাজিষ্ট্রেট কিম্বা পোলীসের ঐ কর্ম্মকারক ওয়ারেন্টের পৃষ্ঠে আপন নাম লিখিবেন তাহা হইলে পোলীসের যে কর্ম্মকারককে ঐ ওয়ারেন্ট দেওয়া যায় তাঁহার পক্ষে ঐ পৃষ্ঠলিপিই সেই সীমার মধ্যে ঐ ওয়ারেন্ট জারী করিবার প্রচুর ক্ষমতা হইবে ও আদিষ্ট হইলে ঐ ওয়ারেন্ট জারী করণকার্য্যে তংস্থানের পোলীস ঐ কর্ম্মকারকের সহকারিতা করিতে বদ্ধ হইবেন।

ওয়ারেন্ট যে মাজিষ্ট্রেটের কিম্বা পোলীসের যে কর্ম্মকারকের বিচারাধীন স্থানের মধ্যে জারী করিতে হইবে, তাঁহার পৃষ্ঠলিপি করাইতে হইলে বিলম্ব সম্ভাবনা হেতুক ঐ ওয়ারেন্ট জারী করিতে পারা যাইবে না, এমত জ্ঞান করিবার কারণ থাকিলে পোলীসের যে কর্ম্মকারককে ওয়ারেন্ট দেওয়া যায় তিনি উক্ত প্রকারের পৃষ্ঠলিপি ব্যতীত যে আদালত ওয়ারেন্ট দিলেন সেই আদালতের বিচারাধীন স্থানের বহির্ভূত কোন স্থানে তাহা জারী করিতে পারিবেন।

যাহার নামে ওয়ারেন্ট বাহির হয় তাহাকে ধরা গেলে পর যাহা করিতে হইবে তাহার কথা।

৮৬ ধারা। ওয়ারেন্ট যে জিলায় বাহির হইল সেই জিলার বহির্ভূত স্থানে জারী করা গেলে যে আদালত ওয়ারেন্ট দিলেন সেই আদালত বিশ মাইলের মধ্যে না থাকিলে কিম্বা যাহার বিচারাধীন স্থানে ধৃত করা গেল সেই মাজিষ্ট্রেট কি পোলীসের কমিশ্যনর সাহেব অপেক্ষা নিকট না থাকিলে কিম্বা ৭৬ ধারামতে হাজির জামিন না লওয়া গেলে উক্ত মাজিষ্ট্রেট কি কমিশ্যনর সাহেবের নিকট ধৃত ব্যক্তিকে আনিতে হইবে।

ধৃত ব্যক্তিকে যে মাজিষ্ট্রেটের নিকট আনা যায় তাঁহার কর্ত্তব্যের কথা।

৮৭ ধারা। যে আদালত ওয়ারেন্ট দেন ঐ ধৃত ব্যক্তি সেই আদালত লক্ষিত বোধ হইলে পূর্ব্বোক্ত মাজিষ্ট্রেট কি কমিশ্যনর সাহেব তাহাকে পেয়াদার জিম্মায় দিয়া উক্ত আদালতে পাঠাইবার আদেশ করিবেন। কিন্তু ঐ অপরাধের নিমিত্ত হাজিরজামিন লওয়া যাইতে পারিলে ও ধৃত ব্যক্তি উক্ত মাজিষ্ট্রেট বা কমিশ্যনর সাহেবের হুকুমমতে জামিন দিতে চাহিলে ও প্রস্তুত থাকিলে, কিম্বা ৭৬ ধারামত ওয়ারেন্টের পৃষ্ঠে আদেশ লেখা গেলে ও ঐ ব্যক্তি উক্ত আদেশমতে প্রতিভূ দিতে চাহিলে ও প্রস্তুত থাকিলে উক্ত মাজিষ্ট্রেট কি কমিশ্যনর সাহেব জামিন বা মুচলিকা প্রতিভূ লইয়া সেই জামিনী বা প্রতিভূ পত্র যে আদালত ওয়ারেন্ট দিয়াছেন সেই আদালতে পাঠাইয়া দিবেন

গ।—ঘোষণাপত্র ও ক্রোক করণ বিষয়ক বিধি।

পলাতক ব্যক্তির নি-[illegible]ঘোষণার কথা।

৮৮ ধারা। সাক্ষ্য লইয়াই হউক বা না লইয়াই হউক, যে ব্যক্তির নামে কোন আদালত ওয়ারেন্ট বাহির করিয়াছেন, তাহার উপর ওয়ারেন্ট জারী না হয় এই নিমিত্ত সে পলায়ন করিয়াছে কি গোপনে আছে উক্ত আদালত এই রূপ বিশ্বাস করিবার কারণ দেখিলে ঘোষণাপত্র প্রচার করিবেন। তন্মধ্যে সেই ব্যক্তির প্রতি নির্দিষ্ট স্থানে ও ঘোষণাপত্র প্রচারের তারিখ অবধি ত্রিশ দিনের অন্যূন নিরূপিত কোন দিনে উপস্থিত হইবার আদেশ থাকিবে।

ঐ ঘোষণাপত্র নিম্নলিখিতমতে প্রচার করা যাইবে।

(ক) উক্ত ব্যক্তি সচরাচর যে নগরে কি গ্রামে বাস করিয়া থাকে ঐ ঘোষণাপত্র সেই নগরের কি গ্রামের কোন প্রকাশ স্থানে প্রকাশ্যরূপে পাঠ করা যাইবে,

(খ) সে ব্যক্তি সচরাচর যে ঘরে থাকে সেই ঘরের কিম্বা ঐ নগরের কি গ্রামের কোন প্রকাশ স্থানে ঐ পত্র লাগাইয়া দেওয়া যাইবে ও

(গ) সেই ঘোষণাপত্রের প্রতিলিপি আদালত ঘরের কোন প্রকাশ স্থানে লাগাইয়া দেওয়া যাইবে।

নির্দিষ্ট দিনে নিয়মিতরূপে ঘোষণা করা গিয়াছে ঘোষণাপত্র প্রচারকারী আদালতের এই মর্ম্মের উক্তি এই ধারার আদেশ পালন হইবার ও নির্দিষ্ট দিনে ঘোষণাপত্র প্রচারিত হইবার সিদ্ধান্ত প্রমাণ হইবে।

পলাতক ব্যক্তির সম্পত্তি ক্রোক করিবার কথা।

৮৯ ধারা। আদালত ৮৮ ধারামত ঘোষণাপত্র প্রচার করিবার পর উক্ত ঘোষিত ব্যক্তির স্থাবর কি অস্থাবর কি উভয় প্রকারের কোন সম্পত্তি ক্রোক করিবার আজ্ঞা দিতে পারিবেন।

যে জিলায় উক্ত আজ্ঞা করা যায় সেই জিলার মধ্যে উক্ত ব্যক্তির যে সম্পত্তি থাকে ঐ আজ্ঞাক্রমে সেই সম্পত্তি ক্রোক করিবার অনুমতি হইবে। এবং ঐ জিলার বহির্ভূত যে জিলায় ঐ সম্পত্তি থাকে সেই জিলার মাজিষ্ট্রেট সাহেব ঐ আজ্ঞাপত্রে পৃষ্ঠলিপি লিখিয়া দিলে তাঁহার বিচারাধীন স্থানে উক্ত ব্যক্তির যে সম্পত্তি থাকে ঐ আজ্ঞাক্রমে সেই সম্পত্তিও ক্রোক করিবার অনুমতি হইবে।

যদি ঋণ বা অন্য অস্থাবর সম্পত্তি ক্রোক করিবার আজ্ঞা হয়, তবে আদালত যেমন উচিত বোধ করেন,

(ক) আটক করণ দ্বারা, কিম্বা

(খ) গ্রাহক বা তাঁহার পক্ষে অন্য কোন ব্যক্তিকে নিযুক্ত করণ দ্বারা, কিম্বা

(গ) ঘোষিত ব্যক্তিকে বা তাঁহার পক্ষে কোন ব্যক্তিকে উক্ত সম্পত্তি সমর্পণ নিষেধজনক লিখিত আজ্ঞা দ্বারা, কিম্বা

(ঘ) উপরিলিখিত সমুদয় বা কোন দুইটি উপায় দ্বারা,

এই ধারামতে ক্রোক করা যাইবে।

যদি স্থাবর সম্পত্তি ক্রোক করিবার আজ্ঞা হয় তাহা গবর্ণমেণ্টের মালগুজারী ভূমি হইলে যে জিলায় ভূমি থাকে সেই জিলার কালেক্টর সাহেবের দ্বারা এই ধারামতে ক্রোক করা যাইবে, অন্য স্থলে আদালত যেমন উচিত বোধ করেন,

(ঙ) আটক করণ দ্বারা কিম্বা

(চ) গ্রাহক নিযুক্ত করণদ্বারা কিম্বা

(ছ) ঘোষিত ব্যক্তিকে কিম্বা তাঁহার পক্ষীয় কোন ব্যক্তিকে খাজানা দেওয়া বা সম্পত্তি সমর্পণ করা সম্বন্ধে নিষেধজনক লিখিত আজ্ঞা দ্বারা, কিম্বা

(জ) এই২ উপায়ের মধ্যে কোন দুইটী কি সমুদয় দ্বারা, ঐ সম্পত্তি ক্রোক করা যাইবে।

এই ধারামতে যে গ্রাহক নিযুক্ত হন, তাঁহার ক্ষমতা কর্ত্তব্য ও দায় দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৩৬ অধ্যায়মতে নিযুক্ত গ্রাহকের ক্ষমতাদির তুল্য হইবে।

যে ব্যক্তি পলায়ন করিয়াছে কি গোপনে আছে বলিয়া বিশ্বাস হয় সেই ব্যক্তি ঘোষণাপত্রের নির্দিষ্ট সময়ের মধ্যে উপস্থিত না হইলে, ঐ ক্রোককরা সম্পত্তি গবর্ণমেণ্টের স্বেচ্ছাধীন থাকিবে, কিন্তু ক্রোক করিবার তারিখ অবধি ৬ মাস না গেলে বিক্রয় করা যাইবে না। পরন্তু কাঁচা মাল হইলে কিম্বা বিক্রয় করা গেলে স্বামীর লাভ হইবার সম্ভাবনা আদালতের এমত বিবেচনা হইলে যখন উচিত বোধ করেন তখনই বিক্রয় হইতে পারিবে।

ক্রোককৃত সম্পত্তি ফিরিয়া দিবার কথা।

৯০ ধারা। ৮৯ ধারার শেষ পরিচ্ছেদমতে যে ব্যক্তির সম্পত্তি গবর্ণমেণ্টের স্বেচ্ছাধীনে আইসে সেই ব্যক্তি ঐ সম্পত্তি ক্রোক হইবার পর দুই বৎসরের মধ্যে স্বেচ্ছাপূর্ব্বক উপস্থিত হইলে কিম্বা ধৃত হইয়া বিচারনিষ্পত্তিবিশিষ্ট মাজিষ্ট্রেটের সম্মুখে আনীত হইলে যে আদালতের আজ্ঞাক্রমে সম্পত্তি ক্রোক করা গিয়াছিল ওয়ারেন্টজারী এড়াইবার জন্যে সে পলায়ন করে নাই ও গোপনে থাকে নাই এবং ঘোষণাপত্রের নির্দিষ্ট সময়ের মধ্যে উপস্থিত হইতে পারে ঘোষণাপত্র প্রচারের এরূপ নোটিস পায় নাই সেই আদালতের সন্তোষমতে এই কথার প্রমাণ করিলে, ঐ সম্পত্তি কিম্বা যদি পূর্ব্বে বিক্রয় হইয়া থাকে তবে বিক্রয়োৎপন্ন নিট টাকা কিম্বা সম্পত্তির অংশমাত্র বিক্রয় হইয়া থাকিলে বিক্রয়োৎপন্ন নিট টাকা ও অবশিষ্ট সম্পত্তি ক্রোকজনিত সমুদয় খরচ তাহা হইতে পরিশোধ করিয়া লইবার পর তাহাকে দেওয়া যাইবে।

ঘ।—পরওয়ানাসংক্রান্ত অন্যান্য বিধি।

সমনের পরিবর্ত্তে কি অতিরিক্ত ওয়ারেন্ট দিবার কথা।

৯১ ধারা। কোন আদালত হুজুর বা আদেশের ভিন্ন কোন ব্যক্তিকে উপস্থিত করাইবার নিমিত্ত এই আইনক্রমে সমন দিবার ক্ষমতাপন্ন হইলে নিম্নলিখিত স্থলে হেতু লিপিবদ্ধ করিয়া তাহাকে ধরিবার নিমিত্ত ওয়ারেন্ট দিতে পারিবেন,

(ক) যদি সমন দিবার পূর্ব্বে কিম্বা সমন দিবার পর কিন্তু উক্ত ব্যক্তির উপস্থিত হইবার নির্দিষ্ট সময়ের পূর্ব্বে, আদালত এরূপ বিশ্বাস করিবার কারণ দেখেন যে সে পলায়ন করিয়াছে কিম্বা সমন মান্য করিবে না কিম্বা

(খ) যদি উক্ত নির্দিষ্ট সময়ে সে উপস্থিত না হয় এবং ইহা প্রমাণ করা যায় যে, সমন যেমত নিয়মিত রূপে জারী করা হয় তাহাতে সে উপস্থিত হইতে পারিত ও তাহার উপস্থিত না হইবার যুক্তিসিদ্ধ কারণ দর্শান না যায়।

৯২ ধারা। কোন আদালতের আধিপত্যকারী কর্ত্তৃপক্ষ যে ব্যক্তিকে উপস্থিত করিবার কি ধরিবার নিমিত্ত সমন কি ওয়ারেণ্ট দিতে ক্ষমতাপন্ন হন সেই ব্যক্তি উক্ত আদালতে উপস্থিত থাকিলে উক্ত কর্ত্তৃপক্ষ তাহাকে জামিনসহ কি জামিন বিনা উক্ত আদালতে উপস্থিত হইবার নিবন্ধপত্র লিখিয়া দিবার আদেশ করিতে পারিবেন।

উপস্থিত হইবার নিবন্ধপত্র লইবার ক্ষমতার কথা।

৯৩ ধারা। কোন ব্যক্তি এই আইনমত নিবন্ধপত্রক্রমে কোন আদালতে উপস্থিত হইতে বদ্ধ হইয়া তৎক্রমে উপস্থিত না হইলে, উক্ত আদালতের আধিপত্যকারী কর্ত্তৃপক্ষ উক্ত ব্যক্তিকে ধরিবার কিম্বা আপনার সম্মুখে উপস্থিত করিবার আদেশ দিয়া ওয়ারেণ্ট বাহির করিতে পারিবেন।

উপস্থিত হইবার নিবন্ধপত্রের নিয়ম ভঙ্গ হইলে ধৃত করণের কথা।

৯৪ ধারা। এই অধ্যায়ে সমন ও ওয়ারেণ্ট ও সমনের ও ওয়ারেণ্টের বাহির করণ ও জারীকরণ ও সাধন সম্বন্ধে যে২ বিধান আছে তৎসমুদয়, যত দূর সম্ভব এই আইনমত প্রত্যেক সমনের ও প্রত্যেক ধৃত করিবার ওয়ারেণ্টের প্রতি বর্ত্তিবে।

এই অধ্যায়ের বিধান গুলি সাধারণতঃ সমনের প্রতি ও ধরিবার ওয়ারেণ্টের প্রতি বর্ত্তিবার কথা।

---

## সপ্তম অধ্যায়।

### দলীল ও অন্য অস্থাবর সম্পত্তি বল পূর্ব্বক উপস্থিত করাইবার এবং অন্যায়মতে অবরুদ্ধ ব্যক্তির সন্ধান দিবার পরওয়ানা বিষয়ক বিধি।

### ক। উপস্থিত করাইবার সমন বিষয়ক বিধি।

৯৫ ধারা। কোন আদালত কিম্বা রাজধানী নগরের সীমার বহিস্থ কোন স্থানে পোলীস থানার অধ্যক্ষ কর্ম্মচারী কি তৎসম্মুখে এই আইনমত অনুসন্ধান কি তদন্ত কি বিচার কি অন্য কার্য্যের অনুষ্ঠান হইবার নিমিত্ত কোন দলীল কি অন্য দ্রব্য উপস্থিত করা আবশ্যক কি বাঞ্ছনীয় বোধ করিলে ঐ দলীল কি দ্রব্য যে ব্যক্তির অধিকারে কি ক্ষমতার থাকা বিশ্বাস হয় ঐ আদালত তাহার নামে সমন দিয়া কিম্বা ঐ কর্ম্মকারক লিখিত আজ্ঞা দিয়া তাহাকে ঐ সমনের বা আজ্ঞার লিখিত সময়ে ও স্থানে উপস্থিত হইয়া বা না হইয়া ঐ দলীল কি দ্রব্য উপস্থিত করিতে আজ্ঞা করিবেন।

দলীল কি অন্য দ্রব্য উপস্থিত করাইবার সমনের কথা।

এই ধারামতে যে ব্যক্তির প্রতি কেবল দলীল বা অন্য দ্রব্য উপস্থিত করিবার আজ্ঞা হয় তিনি আপনি উপস্থিত করিবার নিমিত্ত স্বয়ং উপস্থিত না হইয়া ঐ দলীল বা দ্রব্য উপস্থিত করাইলেই আদেশ পালন করিয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে।

ডাক কি টেলিগ্রাফ বিভাগের হস্তে যে পত্র কি পোষ্টকার্ড কি তারিতবার্ত্তা কি অন্য দলীল থাকে, তৎপ্রতি এই ধারার কোন কথা বর্ত্তিবে না।

৯৬ ধারা। ডাক কি টেলিগ্রাফ বিভাগের হস্তে যে দলীল থাকে জিলার মাজিষ্ট্রেট কি প্রধান প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি হাই কোর্ট কি সেশন আদালতের মতে এই আইনমত কোন অনুসন্ধান কিম্বা তদন্ত কি বিচার কি অন্য কার্য্যের অনুষ্ঠান নিমিত্ত তাহার প্রয়োজন হইলে উক্ত মাজিষ্ট্রেট কি আদালত উক্ত দলীল ঐ মাজিষ্ট্রেট কি আদালতের আদেশমত ব্যক্তিকে দিবার জন্য উক্ত বিভাগের প্রতি আজ্ঞা করিতে পারিবেন।

পত্র ও তারিতবার্ত্তা সম্বন্ধে কার্য্যপ্রণালীর কথা।

তদ্রূপ কোন কার্য্যের জন্যে তদ্রূপ কোন দলীলের প্রয়োজন আছে অন্য কোন মাজিষ্ট্রেট কিম্বা কোন পোলীসের কমিশনর কিম্বা পোলীসের ডিষ্ট্রিক্ট সুপরিন্টেণ্ডেণ্ট সাহেবের এরূপ মত হইলে, তিনি ডাক বা টেলিগ্রাফ বিভাগের প্রতি উক্ত জিলার মাজিষ্ট্রেট কি প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট সাহেবের কি আদালতের আজ্ঞা পাইবার অপেক্ষায় ঐ দলীলের সন্ধান লইয়া তাহা আটক করিয়া রাখিবার আদেশ দিতে পারিবেন।

### খ।—তলাশী পরওয়ানা বিষয়ক বিধি।

৯৭ ধারা। যে ব্যক্তির প্রতি ৯৫ ধারামতে সমন কি ৯৬ ধারার প্রথম পরিচ্ছেদমতে আদেশ দেওয়া গিয়াছে কি দেওয়া যাইতে পারিত সে ঐ সমনের আদেশমতে দলীল কি অন্য দ্রব্য আনিয়া দেখাইবে না কি দেখাইত না এমত জ্ঞান করিবার কারণ থাকিলে,

তলাশী পরওয়ানা যে স্থলে বাহির হইতে পারে তাহার কথা।

কিম্বা উক্ত দলীল কি অন্য দ্রব্য কাহার অধিকারে আছে জানা না গেলে

কিম্বা সাধারণমতে অন্বেষণ করিলে কিম্বা দেখিলে এই আইনমত তদন্তের কি বিচারের কি অন্য কার্য্যানুষ্ঠানের উদ্দেশ্য সিদ্ধ হইবে আদালত এরূপ বিবেচনা করিলে,

তলাশী পরওয়ানা দিতে পারিবেন। এবং যে ব্যক্তির প্রতি ঐ পরওয়ানামতে কর্ম্ম করিবার ভার অর্পিত হয়, তিনি তদনুসারে ও পশ্চাল্লিখিত বিধানানুসারে অন্বেষণ করিতে বা দেখিয়া লইতে পারিবেন।

যে দলীল ডাকঘরের কি টেলিগ্রাফের কর্ত্তৃপক্ষের জিম্মায় থাকে জিলার মাজিষ্ট্রেট ভিন্ন কোন মাজিষ্ট্রেট এই ধারার কোন কথার বলে সেই দলীলের তলাশী পরওয়ানা দিতে ক্ষমতাপন্ন হইবেন না।

৯৮ ধারা। যে স্থানে কিম্বা তাহার যে অংশ ভিন্ন অন্য স্থানে খুজিয়া কি দেখিয়া লইতে হইবে না আদালত বিহিত বোধ করিলে সেই পরওয়ানায় সেই স্থানটি নির্দ্দিষ্ট করিতে পারিবেন। তাহা হইলে যে কর্ম্মকারকের প্রতি ঐ পরওয়ানামতে কার্য্য করিবার ভার অর্পিত হয়, তিনি তদ্রূপ নির্দ্দিষ্ট স্থান কি তদংশ ভিন্ন অন্য স্থানে খুজিবেন কি দেখিবেন না।

পরওয়ানায় স্থান নির্দ্দেশ করিতে পারিবার কথা।

৯৯ ধারা। কোন স্থান চোরা দ্রব্য রাখিবার কি বিক্রয় করিবার স্থান,

যে গৃহাদিতে চোরা দ্রব্য কি কৃত্রিম দলীলাদি থাকার অনুমান হয় তাহাতে অন্বেষণ করিবার কথা।

কিম্বা জাল করা দলীল, কিম্বা কৃত্রিম মোহর, কিম্বা কৃত্রিম ইষ্টাম্প কিম্বা মুদ্রা কিম্বা ইষ্টাম্প কৃত্রিম করিবার কি জাল করিবার যন্ত্র কি সরঞ্জাম রাখিবার

কি বিক্রয় কি প্রস্তুত করিবার স্থানস্বরূপ ব্যবহার হইয়া থাকে,

কিম্বা কোন জাল করা দলীল কি কৃত্রিম মোহর কি কৃত্রিম ইষ্টাম্প কিম্বা কৃত্রিম মুদ্রা কি মুদ্রা কি ইষ্টাম্প কৃত্রিম করিবার কি জাল করিবার যন্ত্র কি সরঞ্জাম কোন স্থানে রাখা কিম্বা কি গচ্ছিত হইয়া থাকে

জিলার মাজিষ্ট্রেট কি সবডিবিজনের মাজিষ্ট্রেট কি প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি প্রথম শ্রেণীর কোন মাজিষ্ট্রেট সম্বাদ পাইয়া, ও যে অনুসন্ধান লওয়া আবশ্যক বোধ করেন তাহা লইয়া হুকুম জারি করিতে পারেন,

তিনি পোলীসের কনষ্টাবলের ঊর্দ্ধ শ্রেণীর কোন কর্ম্মকারককে পরওয়ানা দিয়া,

(ক) তাঁহাকে প্রয়োজনমত সহকারি লোক লইয়া উক্ত কোন স্থানে প্রবেশ করিবার, এবং

(খ) পরওয়ানার নির্দ্দিষ্টমতে তন্মধ্যে অন্বেষণ করিবার, ও

(গ) যে দ্রব্য কি দলীল কি মোহর কি ইষ্টাম্প কি মুদ্রা পাওয়া যায়, যুক্তি সিদ্ধমতে তাহা চোরা কি অন্যায়মতে প্রাপ্ত কি জাল কি কৃত্রিম কি কূট জ্ঞান করিলে তাহা, এবং পূর্ব্বোক্ত যন্ত্র ও সরঞ্জাম স্বীয় অধিকারে লইবার, ও

(ঘ) ঐ দ্রব্য কি দলীল কি মোহর কি ইষ্টাম্প কি মুদ্রা কি যন্ত্রাদি কি সরঞ্জাম কোন মাজিষ্ট্রেটের সম্মুখে চালান করিবার কিম্বা অপরাধিকে যতকাল কোন মাজিষ্ট্রেটের সম্মুখে আনা না যায় ততকাল ঐ স্থানে ঐ দ্রব্যাদির উপর চৌকী রাখিবার কিম্বা তাহা লইয়া কোন নির্বিঘ্ন স্থানে রাখিবার, এবং

(ঙ) ঐ দ্রব্য চোরা কি অন্য প্রকারে অন্যায়মতে পাওয়া গিয়াছে কিম্বা উক্ত দলীল কি মোহর কি ইষ্টাম্প কি মুদ্রা কি যন্ত্র কি সরঞ্জাম জাল করা কি কূট করা কি কৃত্রিম, কিম্বা মুদ্রা কৃত্রিম করিবার কি জাল করিবার জন্যে ঐ যন্ত্রের কি দ্রব্যের ব্যবহার হইয়াছে বা ব্যবহার করিবার কল্পনা আছে যে ব্যক্তি ইহা জানে কিম্বা যাহার এমত জানিবার যুক্তিসঙ্গত কারণ থাকে ও যাহাকে উক্ত কোন দ্রব্য কি দলীল কি মোহর কি ইষ্টাম্প কি মুদ্রা কি যন্ত্র কি সরঞ্জাম গচ্ছিত করিয়া রাখিবার কি বিক্রয় করিবার কি গড়াইবার কি রাখিবার সহজ্ঞানী বলিয়া বোধ হয়, এমত যেং ব্যক্তিকে সেই স্থানে পান সেই প্রত্যেক ব্যক্তিকে ধরিয়া রাখিবার ও উক্ত মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে চালান করিবার ক্ষমতা দিতে পারিবেন।

এলাকার বাহিরে তল্লাসক্রমে কোন দ্রব্য পাওয়া গেলে তাহা লইয়া কার্য্য করিবার কথা।

১০০ ধারা। যে আদালতের তল্লাসী পরওয়ানা দেন সেই আদালতের এলাকার বহির্ভূত স্থানে তাহা জারী করিবার সময়ে, যে দ্রব্যের অন্বেষণ হয় তন্মধ্যে কোন দ্রব্য সেই স্থানে পাওয়া গেলে ঐ সকল দ্রব্য ও পশ্চাল্লিখিত বিধানমতে প্রস্তুত ঐ সকল দ্রব্যের ফর্দ্দ ওয়ারাণ্টদাতা মাজিষ্ট্রেটের নিকটে অগৌণে লইয়া যাইতে হইবে কিন্তু উক্ত আদালত অপেক্ষা ঐ স্থানে যে মাজিষ্ট্রেটের বিচারাধীন তিনি নিকট থাকিলে ঐ দ্রব্য ও ফর্দ্দ তাঁহার কাছে অগৌণে লইয়া যাইতে হইবে। ও বিপরীত আজ্ঞা করিবার নিশ্চিত কারণ না থাকিলে তিনি উক্ত আদালতের নিকটে ঐ দ্রব্যাদি লইয়া যাইতে আজ্ঞা করিবেন।

গ।—অন্যায়মতে অবরুদ্ধ ব্যক্তি দিগকে প্রকাশ করণের বিধি।

অন্যায়মতে অবরুদ্ধ ব্যক্তিদিগকে তল্লাশ করিবার কথা।

১০১ ধারা। যদি কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বা প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট বা সবডিবিজনাল মাজিষ্ট্রেট এরূপ বিশ্বাস করিবার কারণ দেখেন যে যাহাতে অপরাধ হয় এপ্রকারে কোন ব্যক্তিকে অবরুদ্ধ করিয়া রাখা হইয়াছে তবে তিনি তল্লাসী পরওয়ানা দিতে পারিবেন এবং যাঁহার নামে ঐ পরওয়ানা দেওয়া যায় তিনি ঐ অবরুদ্ধ ব্যক্তিকে অন্বেষণ করিতে পারিবেন এবং ঐ পরওয়ানা অনুসারে অন্বেষণ করা যাইবে, ও ঐ ব্যক্তিকে পাওয়া গেলে অগৌণে মাজিষ্ট্রেটের সম্মুখে লইয়া যাইতে হইবে।

ঘ—তল্লাশ সংক্রান্ত সাধারণ বিধি।

তল্লাশী পরওয়ানা যাহার নামে দিতে হইবে তৎপ্রভৃতির কথা।

১০২ ধারা। ৯৭ ও ৯৯ ও ১০১ ধারামতে যত তল্লাশী পরওয়ানা দেওয়া যায়, তৎপ্রতি যত দূর সম্ভব ৭৫ ও ৭৭ ও ৭৯ ও ৮০ ও ৮৩ ও ৮৪ ও ৮৫ ধারার বিধান বর্ত্তিবে।

বন্ধস্থান যে ব্যক্তির জিম্মায় থাকে তাহার তল্লাশ করিবার অনুমতি দিতে হইবার কথা।

১০৩ ধারা। এই অধ্যায়মতে যে স্থান তল্লাশ করিবার কি দেখিয়া লইবার যোগ্য তাহা বন্ধ থাকিলে, যে কার্য্যকারক কি অন্য যে ব্যক্তি ঐ পরওয়ানামতে কার্য্য করিবেন তাঁহার চাওয়া হইলে ঐ স্থানবাসী ব্যক্তি কিম্বা তাহা যে ব্যক্তির জিম্মায় থাকে তিনি ঐ কার্য্যকারককে কি অন্য ব্যক্তিকে অবাধে সেই স্থানে প্রবেশ করিতে দিবেন ও তথায় তল্লাশ করিবার যুক্তিমত সুবিধা করাইয়া দিবেন।

যদি সেই স্থানে তদ্রূপে প্রবেশ করিতে না পারা যায়, যে কার্য্যকারক কি অন্য ব্যক্তি ওয়ারাণ্ট অর্থাৎ পরওয়ানাজারী করিতেছেন তিনি ৪৮ ধারার বিধানমতে কার্য্য করিতে পারিবেন।

সাক্ষিদের সম্মুখে তল্লাশ করিতে হইবার কথা।

১০৪ ধারা। যে কার্য্যকারক কিম্বা অন্য ব্যক্তি তল্লাশ করিবেন তিনি এই অধ্যায়মতে তল্লাশ করিবার পূর্ব্বে ঐ স্থানবাসি দুই কি ততধিক জন সম্ভ্রান্ত ব্যক্তিকে উপস্থিত হইয়া ঐ তল্লাশী কার্য্যের সাক্ষী হইবার নিমিত্তে আহ্বান করিবেন।

তাঁহাদের সম্মুখে তল্লাশ করা যাইবে এবং তল্লাশকালে যে সকল দ্রব্য পাওয়া যায় ঐ কার্য্যকারক বা অন্য ব্যক্তি তাহার ফর্দ্দ প্রস্তুত করিবেন এবং ঐ সাক্ষিরা তাহাতে স্বাক্ষর করিবেন, কিন্তু যাঁহারা এই ধারামত তল্লাশের সাক্ষী থাকেন আদালত তাঁহাদের নামে বিশেষমতে সমন না দিলে আদালতে তাঁহাদের সাক্ষিস্বরূপ উপস্থিত হইবার প্রয়োজন নাই।

যে স্থানের তল্লাশ হয় সেই স্থানবাসির উপস্থিত হইতে পারিবার কথা।

যে স্থানের তল্লাশ হয়, তথায় তল্লাশ করিবার সময়ে সেই স্থানবাসির কিম্বা তৎপক্ষে কোন ব্যক্তির সর্ব্বদাই উপস্থিত থাকিবার অনুমতি হইবে।

ঙ।—বিবিধ বিধি।

দলীল উপস্থিত করা গেলে তাহা আটক করিয়া রাখিবার ক্ষমতার কথা।

১০৫ ধারা। কোন আদালতের সম্মুখে এই আইনমতে কোন দলীল কি অন্য দ্রব্য আনিয়া দেখান গেলে ঐ আদালত বিহিত বোধ করিলে তাহা আটক করিয়া রাখিতে পারিবেন।

মাজিষ্ট্রেটের সাক্ষাৎ অন্বেষণ হইবার আজ্ঞার কথা।

১০৬ ধারা। কোন মাজিষ্ট্রেট যে স্থানে অন্বেষণ করিবার পরওয়ানা দিতে ক্ষমতাপন্ন হন এমত কোন স্থানে আপন সাক্ষাতে অন্বেষণ করিবার আজ্ঞা দিতে পারিবেন।

---

চতুর্থ খণ্ড।

অপরাধ নিবারণ বিষয়ক বিধি।

---

অষ্টম অধ্যায়।

শান্তিভঙ্গ না করিবার ও সদাচরণের জামিনবিষয়ক বিধি।

ক।—অপরাধ নির্ণয় হইলে শান্তি ভঙ্গ না করিবার জামিনের বিধি।

অপরাধ নির্ণয় হইলে শান্তিভঙ্গ না করিবার মুচলকার কথা।

১০৭ ধারা। হুজ্জৎ কি আক্রমণ করণ, কি অন্য প্রকারে শান্তিভঙ্গকরণ কিম্বা তাহাতে সহায়তা করণ কিম্বা তাহা করিবার স্পষ্ট অভিপ্রায়ে অস্ত্রধারী লোক সংগ্রহ কি বেআইনী জমা কারা করণাপরাধে যে ব্যক্তির নামে অভিযোগ হয়, কিম্বা কোন ব্যক্তির কি সম্পত্তির হানি করিবে অপরাধজনক রূপে এইরূপ ভয় দেখাইয়াছে বলিয়া যে ব্যক্তির নামে অভিযোগ হয় হাই কোর্টের কি সেশন আদালতের কি প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের আদালতের কি জিলার মাজিষ্ট্রেটের কি মহকুমার মাজিষ্ট্রেটের কিম্বা প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের সম্মুখে ঐ ব্যক্তির অপরাধ নির্ণয় হইলে

ও উক্ত আদালত সেই ব্যক্তির স্থানে শান্তিভঙ্গ না করিবার নিবন্ধপত্র লিখাইয়া লওয়া আবশ্যক বোধ করিলে

ঐ আদালত উক্ত ব্যক্তির উপর দণ্ডাজ্ঞা করিবার সময়ে তাহার সঙ্গতি অনুসারে অর্থদণ্ডের নিয়মে তিন বৎসরের অনধিক যত কাল উচিত বোধ করেন তত কালের নিমিত্তে তাহাকে শান্তিভঙ্গ না করিবার জামিনসহ কি জামিন বিনা নিবন্ধপত্র লিখিয়া দিতে আজ্ঞা করিতে পারিবেন।

আপীলে বা প্রকারান্তরে ঐ অপরাধ নির্ণয় অসিদ্ধ হইলে, ঐ রূপে যে নিবন্ধপত্র লিখিত হয় তাহা ব্যর্থ হইবে।

খ।—অন্যস্থলে শান্তিভঙ্গ না করিবার ও সদাচরণের জামিন বিষয়ক বিধি।

অন্যস্থলে শান্তিভঙ্গ না করিবার জামিন দিবার কথা।

১০৮ ধারা। কোন ব্যক্তির দ্বারা শান্তিভঙ্গ হইবার কিম্বা যাহাতে শান্তিভঙ্গ হইতে পারে স্বীয় এলাকার মধ্যে এমত কোন কার্য্য করা যাইবার সম্ভাবনা, কিম্বা উক্ত এলাকার মধ্যে এমন কোন ব্যক্তি আছে যৎকর্ত্তৃক ঐ এলাকার বাহিরে শান্তিভঙ্গ হইবার কিম্বা পূর্ব্বোক্তরূপ কার্য্য হইবার সম্ভাবনা, কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি জিলার মাজিষ্ট্রেট কি মহকুমার মাজিষ্ট্রেট কিম্বা প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট এই মর্ম্মের সম্বাদ পাইলেই উক্ত মাজিষ্ট্রেট তিন বৎসরের অনধিক যত কাল উচিত বোধ করেন তত কালের নিমিত্তে শান্তিভঙ্গ না করিবার জামিনসহ কি জামিন বিনা নিবন্ধপত্র লিখিয়া দিবার আজ্ঞা তৎপ্রতি কেন হইবে না ইহার কারণ দর্শাইবার জন্য পশ্চাল্লিখিত বিধানমতে সেই ব্যক্তির প্রতি আদেশ দিতে পারিবেন।

১০৮ ধারামতে কার্য্য করিতে ক্ষমতাপন্ন না হইলে মাজিষ্ট্রেট প্রভৃতির কার্য্য প্রণালীর কথা।

১০৯ ধারা। যে কোন মাজিষ্ট্রেট ১০৮ ধারামতে কার্য্য করিতে ক্ষমতাপন্ন নহেন তিনি কিম্বা সেশন আদালত কিম্বা হাই কোর্ট, যদি এরূপ বিশ্বাস করিবার কারণ দেখেন যে কোন ব্যক্তি কর্ত্তৃক শান্তিভঙ্গ হইবার অথবা যাহাতে শান্তিভঙ্গ হইতে পারে এমন কোন কার্য্য করা যাইবার সম্ভাবনা ও উক্ত ব্যক্তিকে ধরিয়া হাজতে না রাখিলে অন্য কোনরূপ শান্তিভঙ্গ নিবারণ করা যায় না তবে তাহাকে ধরিয়া হাজতে না রাখা গিয়া থাকিলে কিম্বা সে আদালতের সম্মুখে না থাকিলে উক্ত মাজিষ্ট্রেট কি আদালত তাহাকে ধরিবার ওয়ারেণ্ট দিতে এবং ১০৮ ধারা মতে কার্য্য করিবার ক্ষমতাপন্ন মাজিষ্ট্রেটের নিকটে পাঠাইতে পারিবেন।

যে মাজিষ্ট্রেটের নিকটে এই ধারাক্রমে কোন ব্যক্তিকে পাঠান যায়, তিনি যাবৎ পশ্চাল্লিখিত অনুসন্ধান শেষ না হয় উক্ত ব্যক্তিকে স্বীয় বিবেচনামতে হাজতে রাখিতে পারিবেন।

ভবঘুরে ও সন্দেহযুক্ত ব্যক্তিদের স্থানে সদাচরণের জামিন লইবার কথা।

১১০ ধারা। যখন কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি জিলার মাজিষ্ট্রেট কি মহকুমার মাজিষ্ট্রেট কি প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট সম্বাদ পান যে,

(ক) তাঁহার এলাকার মধ্যে কোন ব্যক্তি আত্ম গোপন করিবার যত্ন করিতেছে ও কোন অপরাধ করিবার অভিপ্রায়ে যে তদ্রূপ যত্ন করিতেছে ইহা বিশ্বাস করিবার কারণ আছে

(খ) কিম্বা যাহার জীবনপাতের কোন প্রকাশ উপায় নাই কিম্বা যে আপনার সন্তোষজনক বিবরণ জানাইতে না পারে উক্ত এলাকার মধ্যে তদ্রূপ কোন ব্যক্তি আছে

উক্ত মাজিষ্ট্রেট পশ্চাল্লিখিত প্রকারে ছয় মাসের অনধিক যতকাল ধার্য্য করা উচিত বোধ করেন তত কালের নিমিত্তে সদাচরণের জামিনসহ নিবন্ধপত্র লিখিয়া দিবার আজ্ঞা তৎপ্রতি কেন হইবে না ইহার কারণ দর্শাইবার জন্য সেই ব্যক্তির প্রতি আদেশ করিতে পারিবেন।

পাকা বদমাইসদের স্থানে সদাচরণের জামিন লইবার কথা।

১১১ ধারা। যখন তদ্রূপ কোন মাজিষ্ট্রেট সম্বাদ পান যে তাহার এলাকার মধ্যে কোন ব্যক্তি রীতিমত দস্যু কি দোষভাবে পরগৃহে প্রবেশকারী কি চোর, কি চোরা দ্রব্য জানিয়া রীতিমত গ্রহণকারী

উক্ত মাজিষ্ট্রেট, পশ্চাল্লিখিত প্রকারে, তিন বৎসরের অনধিক যতকাল ধার্য্য করা উচিত বোধ করেন তত কালের নিমিত্তে সদাচরণের জামিনসহ নিবন্ধপত্র লিখিয়া দিবার আজ্ঞা তৎপ্রতি কেন হইবে না, ইহার কারণ দর্শাইবার জন্যে সেই ব্যক্তির প্রতি আদেশ করিতে পারিবেন।

*জনতা ভঙ্গ করিবার জন্যে সামান্য বল প্রয়োগের কথা।*

১২৯ ধারা। উক্ত প্রকারের জনতা তদ্রূপ আজ্ঞা পাইলে যদি ভঙ্গ হইয়া না যায় কিম্বা তদ্রূপ আজ্ঞা না পাইলেও একাপে কার্য্য করে যে ভঙ্গ হইয়া যাইবে না এপ্রকার সঙ্কল্প দেখায় তবে কোন মাজিষ্ট্রেট কিম্বা থানার অধ্যক্ষ রাজকর্ম্মচারী সৈন্য হউক আর না হউক বলপূর্ব্বক ঐ জনতা ভঙ্গ করিয়া পৃথক করিতে প্রবর্ত্ত হইবেন। তদর্থে এবং আবশ্যক হইলে জনতা ভঙ্গ করিবার কি তাহাদিগকে আইন মতে দণ্ড দিবার নিমিত্ত জনতার অন্তর্গত লোকদিগকে ধরিয়া রাখিবার জন্যে তিনি শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্য দলের কর্ম্মচারী কি সৈনিক কিম্বা ভারতবর্ষীয় বলণ্টিয়র বিষয়ক ১৮৬৯ সালের আইনমতে নাম লিখান বলণ্টিয়র ভিন্ন কোন পুরুষকে সাহায্য করিবার আজ্ঞা দিতে পারিবেন।

*সৈন্যবলব্যবহারের কথা।*

১৩০ ধারা। তদ্রূপ জনতাভঙ্গ করিয়া তদন্তর্গত লোকদিগকে অন্য প্রকারে পৃথক করা যাইতে না পারিলে ও সাধারণের নিরাপদের জন্যে ঐ জনতা ভঙ্গ করা আবশ্যক হইলে, অতি উচ্চ শ্রেণীর যে মাজিষ্ট্রেট উপস্থিত থাকেন তিনি সৈন্যদলের দ্বারা ঐ জনতা ভঙ্গ করাইতে পারিবেন।

*জনতা ভঙ্গ করিবার নিমিত্ত মাজিষ্ট্রেটের আজ্ঞা হইলে সেনাপতির কর্ত্তব্য কর্ম্মের কথা।*

১৩১ ধারা। কোন মাজিষ্ট্রেট সৈন্যদল দ্বারা জনতা ভঙ্গ করিতে স্থির করিলে তিনি শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যদলের সনন্দ প্রাপ্ত বা সনন্দ অপ্রাপ্ত কোন অধ্যক্ষকে কিম্বা ভারতবর্ষীয় বলণ্টিয়র বিষয়ক ১৮৬৯ সালের আইনমতে নামলিখান বলণ্টিয়র দলের কোন অধ্যক্ষকে সেই জনতা বলপূর্ব্বক ভঙ্গ করিয়া দিতে আদেশ করিতে পারিবেন কিম্বা তদন্তর্গত যে সকল ব্যক্তিকে মাজিষ্ট্রেট ধরিয়া আটক করিয়া রাখিতে আজ্ঞা দেন কিম্বা জনতা ভঙ্গ করিবার জন্য কি তাহাদিগকে আইনমত দণ্ড দিবার জন্য যাহাদিগকে ধরিয়া আটক করিয়া রাখা আবশ্যক হয় তাহাদিগকে ধরিয়া আটক করিয়া রাখিতে আদেশ করিতে পারিবেন।

সেনাপতির কর্ত্তব্য যে আপনার বিবেচনামতে যদ্রূপে করা উচিত তদ্রূপে উক্ত প্রকার আদেশ পালন করেন কিন্তু জনতা ভঙ্গ করিবার এবং উক্ত ব্যক্তিদিগকে ধরিয়া আটক করিয়া রাখিবার জন্যে যত অল্প বল প্রয়োগ ও ব্যক্তির কি সম্পত্তির যত অল্প হানি করা সঙ্গত হয় তদধিক করিবেন না।

*জনতা ভঙ্গ করণার্থে শ্রীশ্রীমতী মহারাণীর সনন্দপ্রাপ্ত সেনাপতিদের কর্ত্তব্য কর্ম্মের কথা।*

১৩২ ধারা। উক্তরূপ কোন জনতা দ্বারা স্পষ্টই সাধারণের নিরাপদের আশঙ্কা হইলে ও কোন মাজিষ্ট্রেটের সঙ্গে লিখনপঠনাদি হইতে না পারিলে শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যদলের সনন্দপ্রাপ্ত কোন সেনাপতি সাহেব সৈন্যদের বল দ্বারা তদ্রূপ কোন জনতা ভঙ্গ করিয়া দিতে পারিবেন, কিম্বা জনতা ভঙ্গ করিবার জন্য অথবা তাহাদিগকে আইনমত দণ্ড দিবার জন্য তদন্তর্গত যে কোন ব্যক্তিদিগকে ধরিয়া আটক করিয়া রাখিতে পারিবেন। কিন্তু এই ধারামতে কর্ম্ম করিবার সময়ে তিনি কোন মাজিষ্ট্রেটের সঙ্গে লিখনপঠনাদি করিতে পারিলে করিবেন এবং উক্ত কর্ম্ম করিতে থাকেন কিম্বা না থাকেন তদবধি ঐ মাজিষ্ট্রেটের আদেশ পালন করিবেন।

*এই অধ্যায়মতে কর্ম্ম হইলে অভিযোগ না হইবার কথা।*

১৩৩ ধারা। কোন মাজিষ্ট্রেট কি সেনাপতি কি পোলীসের কর্ম্মকারক কি সিপাহী কি বলণ্টীয়র এই অধ্যায়মতে যে কর্ম্ম করেন তজ্জন্যে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি বিনা তাঁহাদের নামে কোন ফৌজদারী আদালতে অভিযোগ উপস্থিত করা যাইতে পারিবে না। এবং

(ক) কোন মাজিষ্ট্রেট কি পোলীসের কর্ম্মকারক এই অধ্যায়মতে সরলমনে কার্য্য করিলে ও

(খ) কোন কর্ম্মকারক ১৩২ ধারামতে সরলমনে কার্য্য করিলে, ও

(গ) কোন ব্যক্তি ১২৯ কি ১৩১ ধারামত আদেশ পালন করিতে গিয়া সরলমনে কোন কার্য্য করিলে ও

(ঘ) কোন অধস্তন কর্ম্মচারী কি সামান্য সৈনিক কি বলণ্টিয়র সৈন্যসংক্রান্ত আইন অনুসারে যে আজ্ঞা পালন করিতে বাধ্য সেই আজ্ঞা পালন করিতে গিয়া কোন কার্য্য করিলে,

তাহাতে যে তাঁহারা কোন অপরাধ করা হইল একপ জ্ঞান করা যাইবে না।

---

## দশম অধ্যায়।

### সাধারণের অনিষ্টজনক বিষয়ের বিধি।

*অনিষ্টজনক বিষয় অন্তর করিতে নিয়মাধীন আজ্ঞা করিবার কথা।*

১৩৪ ধারা। সাধারণে যাহা ব্যবহার করিতে পারে এমন কোন পথ কি নদী কি সাধারণের স্থান হইতে অবৈধ বাধা কি অনিষ্টজনক কোন বিষয় দূর করা কিম্বা কোন ব্যবসায় কি কর্ম্ম কিম্বা কোন মাল কি বাণিজ্যদ্রব্য রাখা সাধারণের আরোগ্য কি শারীরিক স্বচ্ছন্দতার বিঘ্নজনক কিম্বা অনেক লোকের অস্বচ্ছন্দতার বিরোধী হওয়া প্রযুক্ত বন্ধ কি স্থানান্তর কি নিষেধ করা

কিম্বা কোন গৃহ নির্ম্মাণ কিম্বা কোন দ্রব্য স্পর্শ যেরূপ করা যায় তদ্দ্বারা গৃহাদির দাহ কি শব্দ করিয়া জ্বলিয়া উঠা সম্ভাবনা প্রযুক্ত তাহা নিবারণ কি বন্ধ করা উচিত

কিম্বা কোন গৃহাদির জীর্ণ কিম্বা প্রযুক্ত পতন হওয়ার সম্ভাবনা ও তদ্দ্বারা নিকট গমনশীল লোকদের হানি হইবার সঙ্কট প্রযুক্ত তাহা ভাঙ্গিয়া ফেলা আবশ্যক

কিম্বা পথের নিকটস্থ পুষ্করিণী কি কূপ দ্বার সাধারণের সঙ্কট নিবারণার্থে তাহা উপযুক্তমতে ঘেরিয়া রাখা উচিত জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা সবডিবিজন মাজিষ্ট্রেট কিম্বা এতদর্থে স্থানীয় গবর্ণমেন্ট কর্ত্তৃক ক্ষমতাপ্রাপ্ত প্রথম শ্রেণীর কোন মাজিষ্ট্রেট রিপোর্ট কি অন্য সম্বাদ পাইয়া ঐ যদ্রূপ (যদি কোন) সাক্ষ্য লওয়া উচিত বোধ করেন তদ্রূপ সাক্ষ্য লইয়া এমত বোধ করিলে,

যে ব্যক্তির দ্বারা ঐ বাধা কি অনিষ্টজনক বিষয় হয় কিম্বা যে ব্যক্তি ঐ ব্যবসায় কি কর্ম্ম করে কিম্বা ঐ মাল কি বাণিজ্যদ্রব্য রাখে কিম্বা ঐ ঘর কি দ্রব্য কি পুষ্করিণী কি কূপ যে ব্যক্তির হস্ত কি যাহার অধিকারে কি কর্তৃত্বে থাকে তাহার নামে তিনি নিয়মাধীন আজ্ঞা লিখিয়া সেই আজ্ঞাতে সময় নির্দ্দিষ্ট করিয়া তাহাকে সেই সময়ের মধ্যে

ঐ বাধা কি অনিষ্টজনক বিষয় স্থানান্তর করিতে,

কিম্বা স্থল বিশেষে ঐ ব্যবসায় কি কর্ম্ম রহিত কি স্থানান্তর করিতে

কিম্বা ঐ মাল বা বাণিজ্যদ্রব্য স্থানান্তর করিতে,

কিম্বা ঐ গৃহাদি নির্ম্মাণ নিবারণ কি বন্ধ করিতে,

কি তাহা স্থানান্তর কি মেরামত কি সংরক্ষণ করিতে,

কি দ্রব্যের স্থানান্তর করিতে

কি ঐ পুষ্করিণী কি কূপ ঘেরিয়া দিতে,

অথবা ঐ আজ্ঞার নির্দ্দিষ্ট সময়ে ও স্থানে আপনার কিম্বা প্রথম কি দ্বিতীয় শ্রেণীর অন্য মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইয়া ঐ আজ্ঞা পশ্চাল্লিখিত প্রকারে রহিত কি পরিবর্ত্তিত করিবার প্রার্থনা করিতে হইবার আদেশ দিতে পারিবেন।

এই ধারামতে কোন মাজিষ্ট্রেট কর্ত্তৃক নিয়মিতরূপে যে আজ্ঞা করা যায় তাহা কোন দেওয়ানী আদালত অগ্রাহ্য করিতে পারিবেন না।

ব্যাখ্যা।— সাধারণের স্থান" এই শব্দে রাজকীয় সম্পত্তি কিম্বা ছাউনী করিবার জমী বা স্বাস্থ্যের কিম্বা আমোদের জন্যে যে ভূমিখণ্ড খালি রাখা যায় এমত জমীও বুঝাইবে।

আজ্ঞা কি তাহার জ্ঞাপনপত্র দিবার কথা।

১৩৪ ধারা। উল্লিখিত আজ্ঞাপত্র যে ব্যক্তির নামে দেওয়া যায় যে প্রকারে এই আইনে সমন জারী করিবার বিধান আছে সেই প্রকারে তাহাকেই দেওয়া যাইতে পারিলে দেওয়া যাইবে।

উক্ত আজ্ঞা তদ্রূপে জারী করা অসাধ্য দেখা গেলে ঘোষণা করিয়া সেই আজ্ঞার নোটিস দেওয়া যাইবে। স্থানীয় গবর্ণমেণ্ট যে প্রকারের আদেশ করেন সেই প্রকারে ঘোষণাপত্র প্রচার করা যাইবে, ও সেই ব্যক্তির ঐ আজ্ঞার কার্য্যজ্ঞান দিতে পাইবার যাহাতে সুবিধা হয় এই মত কোন এক কি অধিক স্থানে ঐ আজ্ঞার লিখিত নোটিস লাগাইয়া দেওয়া যাইবে।

যাহাকে আজ্ঞা করা যায় তাহার সেই আজ্ঞা মানিবার কিম্বা কারণ দর্শাইবার কি পঞ্চায়ৎ নিযুক্ত হইবার প্রার্থনার কথা।

১৩৫ ধারা। যে ব্যক্তির নামে ঐ আজ্ঞা দেওয়া যায়

(ক) ঐ আজ্ঞার নির্দ্দিষ্ট সময়ের মধ্যে তাহার সেই আজ্ঞামত কার্য্য করিতে হইবে,

(খ) অথবা ঐ আজ্ঞামতে উপস্থিত হইয়া তদ্বিরুদ্ধে কারণ দর্শাইতে হইবে অথবা সেই আজ্ঞা যুক্তিমত ও উপযুক্ত কি না এই কথার বিচার করণার্থে জুরি (অর্থাৎ পঞ্চায়ত) নিযুক্ত হইবার আজ্ঞা জন্য ঐ ব্যক্তি উক্ত মাজিষ্ট্রেটের নিকট এই মর্ম্মের প্রার্থনা করিতে পারিবে।

তদ্রূপ না করিবার ফলের কথা।

১৩৬ ধারা। উক্ত ব্যক্তি ঐ কার্য্য না করিলে কিম্বা উপস্থিত হইয়া কারণ না দর্শাইলে অথবা ১৩৫ ধারার আদেশমত পঞ্চায়ৎ নিযুক্ত হইবার প্রার্থনা না করিলে ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১৮৮ ধারায় তজ্জন্যের যে দণ্ড নির্দ্দিষ্ট আছে ঐ ব্যক্তি সেই দণ্ডের যোগ্য হইবে এবং ঐ আজ্ঞা চূড়ান্ত হইবে।

কারণ দর্শাইতে উপস্থিত হইলে কার্য্যপ্রণালীর কথা।

১৩৭ ধারা। ঐ ব্যক্তি ঐ আজ্ঞার বিরুদ্ধে কারণ দর্শাইবার জন্যে উপস্থিত হইলে মাজিষ্ট্রেট তদ্বিষয়ের সাক্ষ্য লইবেন।

ঐ আজ্ঞা যুক্তিমত ও উপযুক্ত নহে মাজিষ্ট্রেট সাহেবের এরূপ প্রবোধ জন্মিলে তদ্বিষয়ের আর কোন কার্য্যানুষ্ঠান করা যাইবে না।

মাজিষ্ট্রেট সাহেবের তদ্রূপ প্রবোধ না জন্মিলে ঐ আজ্ঞা চূড়ান্ত করা যাইবে।

পঞ্চায়তের প্রার্থনা করা গেলে কার্য্যপ্রণালীর কথা।

১৩৮ ধারা। মাজিষ্ট্রেট ১৩৫ ধারামতে পঞ্চায়ত নিয়োগের প্রার্থনা পাইলে

(ক) অবিলম্বে পঞ্চায়ত নিযুক্ত করিবেন। সেই পঞ্চায়তে পাঁচের অন্যূন বিষম সংখ্যক ব্যক্তি থাকিবে। মাজিষ্ট্রেট ঐ পঞ্চায়তের প্রধান ব্যক্তিকে ও তাঁহাদের অর্দ্ধাংশ লোককে মনোনীত করিবেন অন্য অর্দ্ধাংশ প্রার্থক মনোনীত করিবেন।

(খ) যে স্থানে ও যে সময়ে উচিত বোধ করেন মাজিষ্ট্রেট উক্ত প্রধান ব্যক্তিকে ও পঞ্চায়তের মেম্বরদিগকে সেই স্থানে ও সেই সময়ে উপস্থিত হইবার নিমিত্ত সমন করিবেন ও

(গ) যে সময় মধ্যে তাঁহাদের মত প্রকাশ করিতে হইবে সেই সময় ধার্য্য করিবেন।

পঞ্চায়ত মাজিষ্ট্রেটের আজ্ঞা যুক্তিযুক্ত নির্ণয় করিলে যাহা কর্ত্তব্য ও -দার কথা।

১৪০ ধারা। পঞ্চায়ত কিম্বা তাহার অধিকাংশ মেম্বর যদি মাজিষ্ট্রেটের প্রথম আজ্ঞা যুক্তিসিদ্ধ ও উপযুক্ত বিবেচনা করেন কিম্বা তাহা পরিবর্ত্তিত হওয়া উচিত বোধ করিলে যদি মাজিষ্ট্রেট সেই মত গ্রাহ্য করেন তবে মাজিষ্ট্রেট কোনরূপ পরিবর্ত্তন করা গেলে তাহা মানিয়া ঐ আজ্ঞা চূড়ান্ত করিবেন।

স্থলান্তরে আর কোন কার্য্যানুষ্ঠান করা যাইবে না।

আজ্ঞা চূড়ান্ত করা গেলে কার্য্য প্রণালীর কথা।

১৪১ ধারা। ১৩৬ কি ১৩৮ কি ১৪০ ধারামতে কোন আজ্ঞা চূড়ান্ত করা গেলে যাহার বিরুদ্ধে আজ্ঞা করা গিয়াছিল মাজিষ্ট্রেট সেই ব্যক্তিকে ইহার নোটিস দিবেন এবং নোটিসের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে তাহাকে ঐ আজ্ঞামত কার্য্য করিতে আদেশ দিবেন ও তাহাকে জানাইবেন যে আজ্ঞা অমান্য করা গেলে ভারতবর্ষীয় দণ্ডবিধির ১৮৮ ধারার বিধানমতে তাহার দণ্ড হইতে পারিবে।

আজ্ঞা অমান্য করা গেলে ফলের কথা।

নির্দ্দিষ্ট সময়মধ্যে উক্ত কার্য্য করা না গেলে মাজিষ্ট্রেট ঐ কার্য্য করাইতে পারিবেন ও তাঁহার আজ্ঞাক্রমে যে গৃহ কি মাল কি অন্য সম্পত্তি স্থানান্তর করা যায় তাহা বিক্রয় করিয়া কিম্বা পূর্ব্বোক্ত ব্যক্তির অস্থাবর যে সম্পত্তি তাঁহার বিচারাধীন স্থানের মধ্যে কি বাহিরে থাকে তাহা ক্রোক ও বিক্রয় করিয়া ঐ কার্য্য করিবার খরচের টাকা আদায় করিতে পারিবেন। ঐ সম্পত্তি তাঁহার বিচারাধীন স্থানের বাহির

ইউরোপীয় বেটুরাদের দণ্ডনীয় উপবিধির কথা।

১১২ ধারা। ইউরোপীয় ব্রিটিষ প্রজাদের প্রতি ইউরোপীয় বেটুরাদের বিষয়ক ১৮৭৪ সালের আইনমতে কার্য্য হইতে পারিলে, তাহাদের প্রতি ১০৯ও১১০ ধারার বিধান খাটে না।

যে আজ্ঞা করিতে হইবে তাহার কথা।

১১৩ ধারা। কোন মাজিষ্ট্রেট ১০৮ কি ১১০ কি ১১ ধারামতে কার্য্য করিয়া কোন ব্যক্তিকে সেই ধারাক্রমে কারণ দর্শাইবার আদেশ করা আবশ্যক জ্ঞান করিলে তিনি লিখিয়া আজ্ঞা দিবেন। তাহাতে যে সংবাদ পাওয়া গিয়াছে তাহার মর্ম্ম যে নিবন্ধপত্র লিখিয়া দিতে হইবে তাহার টাকার পরিমাণ যত কাল তাহা বলবৎ থাকিবে সেই কাল ও জামিন দিবার আদেশ হইলে জামিনের সংখ্যা, প্রকৃতি ও শ্রেণী এইং কথা লেখা থাকবে।

যে ব্যক্তি আদালতে উপস্থিত থাকেন তৎসম্বন্ধে কার্য্যপ্রণালীর কথা।

১১৪ ধারা। যে ব্যক্তির সম্বন্ধে তদ্রূপ আজ্ঞা করা যায় সে ব্যক্তি আদালতে উপস্থিত থাকিলে উক্ত আজ্ঞা তাহাকে পড়িয়া শুনান যাইবে কিম্বা তাহার ইচ্ছাক্রমে ঐ আজ্ঞার মর্ম্ম তাহাকে বুঝাইয়া দেওয়া যাইবে।

তদ্রূপে কোন ব্যক্তি উপস্থিত না থাকিলে সমন কি ওয়ারণ্ট দিবার কথা।

১১৫ ধারা। উক্ত ব্যক্তি আদালতে উপস্থিত না থাকিলে মাজিষ্ট্রেট তাহাকে উপস্থিত হইবার আদেশ করিয়া সমন দিবেন, কিম্বা উক্ত ব্যক্তি হাজতে থাকিলে যে কার্য্যাকারকের জিম্মায় থাকে, সেই কার্য্যাকারকের প্রতি ওয়ারণ্ট দিয়া তাহাকে আদালতের সম্মুখে আনিতে আজ্ঞা করিবেন।

কিন্তু শান্তিভঙ্গ হইবে এমত আশঙ্কা থাকার কারণ আছে ও তৎকালেই উক্ত ব্যক্তিকে ধরিয়া না রাখা গেলে তাহা নিবারণ হইতে পারিবে না, ঐ মাজিষ্ট্রেট পোলীসে কোন কর্ম্মকারকের রিপোর্ট কি অন্য সম্বাদক্রমে ইহা জানিতে পারিলে, যে সময়ে হউক ঐ ব্যক্তিকে ধরিবার ওয়ারণ্ট দিতে পারিবেন। উক্ত রিপোর্টের বা সংবাদের মর্ম্ম মাজিষ্ট্রেট লিখিয়া রাখিবেন।

১১৩ ধারামত আজ্ঞার নকল সমনের কি ওয়ারণ্টের সঙ্গে দিতে হইবার কথা।

১১৬ ধারা। ১১৩ ধারামতে যে আজ্ঞা করা যায়, তাহার এক কেতা নকল ১১৫ ধারামত সমন কি ওয়ারণ্টের সঙ্গে দিতে হইবে এবং যে কার্য্যকারক সমন জারী করেন কি ওয়ারণ্ট সাধন করেন, তিনি যে ব্যক্তির উপর সমন জারী করেন কিম্বা যাহাকে ওয়ারণ্টক্রমে ধরেন তাহাকে ঐ নকল দিবেন।

স্বয়ং অনুপস্থিত থাকিবার অনুমতি দিবার ক্ষমতার কথা।

১১৭ ধারা। শান্তিভঙ্গ না করিবার নিবন্ধপত্র লিখিয়া দিবার আজ্ঞা তৎপ্রতি কেন হইবে না ইহার কারণ দর্শাইবার নিমিত্ত যে ব্যক্তির প্রতি আদেশ হয় মাজিষ্ট্রেট উপযুক্ত হেতু দেখিলে সেই ব্যক্তির স্বয়ং অনুপস্থিত থাকিবার ও উকীল দ্বারা উপস্থিত হইবার অনুমতি দিতে পারিবেন।

সম্বাদের সত্যতার অনুসন্ধানের কথা।

১১৮ ধারা। ১১৪ ধারামত অথবা ১১৫ ধারামতে আদালতে উপস্থিত কোন ব্যক্তিকে শুনান গেলে কি বুঝাইয়া দেওয়া গেলে কিম্বা ১১৫ ধারামত সমন কি ওয়ারণ্ট জারীক্রমে কোন ব্যক্তি মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত কি আনীত হইলে মাজিষ্ট্রেট যে সম্বাদ অনুসারে কার্য্য করিয়াছেন তাহার সত্যতার অনুসন্ধানে প্রবৃত্ত হইবেন।

ইহার পর সমনের মোকদ্দমার বিচার করিবার যে প্রণালী নির্দ্দিষ্ট হইয়াছে শান্তিভঙ্গ না করিবার জামিন দিবার আজ্ঞা হইলে উক্ত অনুসন্ধান যতদূর সম্ভব সেই প্রণালীমতে হইবে, এবং ইহার পর ওয়ারণ্টের মোকদ্দমার বিচার করিবার যে প্রণালী নির্দ্দিষ্ট হইয়াছে সদাচরণের জামিন দিবার আজ্ঞা হইলে উক্ত অনুসন্ধান যতদূর সম্ভব সেই প্রণালীমতে হইবে কিন্তু এই যে অভিযোগপত্র প্রস্তুত করিবার প্রয়োজন নাই।

এই ধারার কার্য্য পক্ষে কোন ব্যক্তি যে পাকা বদমাইস ইহা সাধারণ প্রসিদ্ধির সাক্ষ্যদ্বারা বা প্রকারান্তরে প্রমাণ করা যাইতে পারিবে।

জামিন দিবার আজ্ঞার কথা।

১১৯ ধারা। যদি তদ্রূপ অনুসন্ধান করিয়া প্রমাণ হয় যে শান্তি ভঙ্গ না হইবার কিম্বা স্থল বিশেষে সদাচরণ রক্ষা হইবার জন্য যে ব্যক্তির সম্পর্কে অনুসন্ধান লওয়া যায় তাহার জামিনসহ কি জামিন বিনা নিবন্ধপত্র লিখিয়া দেওয়া আবশ্যক তবে মাজিষ্ট্রেট তদ্রূপ আজ্ঞা করিবেন।

কিন্তু প্রথমত — ১১৩ ধারামত আদেশে যাহা নির্দ্দিষ্ট থাকে তদ্ভিন্ন প্রকারের কি তাহা অপেক্ষা অধিক টাকার কি তাহা অপেক্ষা অধিক কালের জামিন দিতে কোন ব্যক্তির প্রতি আজ্ঞা হইবে না।

দ্বিতীয়ত যে নিবন্ধপত্র লিখাইয়া লওয়া যায়, মোকদ্দমার অবস্থা বুঝিয়া সেই নিবন্ধপত্রের টাকার পরিমাণ ধার্য্য করিতে হইবে। উহা অত্যাধিক হইবে না।

তৃতীয়ত —যে ব্যক্তির সম্বন্ধে অনুসন্ধান লওয়া যায় সেই ব্যক্তি নাবালগ হইলে, কেবল তাঁহার জামিনেরা নিবন্ধপত্র লিখিয়া দিবেন।

অভিযুক্ত ব্যক্তি ছাড়িয়া দিবার কথা।

১২০ ধারা। ১১৮ ধারামত অনুসন্ধান লইয়া যে ব্যক্তির সম্বন্ধে উক্ত অনুসন্ধান লওয়া যায় সেই ব্যক্তির শান্তিভঙ্গ না করিবার কিম্বা স্থলবিশেষে সদাচরণ করিবার প্রতিজ্ঞা করা প্রয়োজন এরূপ প্রমাণ না হইলে মাজিষ্ট্রেট নথীতে এত মর্ম্মের কথা লিখিবেন, এবং কেবল এই অনুসন্ধানের নিমিত্ত উক্ত ব্যক্তিকে ধরিয়া হাজতে রাখা গিয়া থাকিলে, তাহাকে ছাড়িয়া দিবেন অথবা ঐ ব্যক্তি হাজতে না থাকিলে তাহাকে অভিযোগ হইতে মুক্ত করিবেন।

গ।—জামিন দিবার আজ্ঞার পর সর্ব্বত্র কার্য্যানুষ্ঠানের বিধি।

যে সময়ের নিমিত্ত জামিন দিবার আদেশ হয় তাহার আরম্ভের কথা।

১২১ ধারা। যে ব্যক্তি সম্পর্কে ১০৭ ধারা কি ১১৯ ধারামতে জামিন দিবার আজ্ঞা করা যায়, সেই ব্যক্তি ঐ আজ্ঞা করিবার সময়ে কারাদণ্ডের আজ্ঞা পাইলে কিম্বা কারাদণ্ডাজ্ঞাধীন থাকিলে, উক্ত

পূর্ব্বোক্ত আজ্ঞার নিয়াদ ফুরাইলে উক্ত জামিন দিবার সময়ের আরম্ভ হইবে।

অন্যমতে ঐ আজ্ঞার তারিখ অবধি উক্ত সময়ের আরম্ভ হইবে

নিবন্ধনপত্রে যাহার থাকিবে তাহার কথা।

১২২ ধারা। উক্ত ব্যক্তির যে নিবন্ধপত্র লিখিয়া দিতে হইবে তাহাতে শান্তিভঙ্গ না করিবার কিম্বা সদাচরণ করিবার প্রতিজ্ঞা থাকিবে এ উভয় স্থলে ম কোন স্থানে যে অপরাধ হউক না কেন করা গেলে কি করিবার উদ্যোগ হইলে কি সহায়তা হইলে ঐ নিবন্ধ ভঙ্গ করা হয়।

জামিন অগ্রাহ্য করিবার কথা।

১২৩ ধারা। এই অধ্যায়মতে যে ব্যক্তিকে জামিন দিবার প্রস্তাব হয় মাজিষ্ট্রেট তাহাকে অনুপযুক্ত বলিয়া গ্রাহ্য করিতে অস্বীকার করিতে পারিবেন। অনুপযুক্ত বলিবার হেতু মাজিষ্ট্রেট লিপিবদ্ধ করিবেন।

জামিন না দিলে কারাদণ্ডের কথা।

১২৪ ধারা। কোন ব্যক্তি ১০৭ কি ১১৯ ধারামতে জামিন দিতে আদিষ্ট হইয়া উক্ত জামিন দিবার সময়ারম্ভ হইবার তারিখে কি তৎপূর্ব্বে জামিন না দিলে, পশ্চাল্লিখিত স্থল ভিন্ন তাহাকে কারাগারে পাঠান যাইবে কিম্বা সে কারাগারে থাকিলে যাবৎ উক্ত সময় গত না হয় কিম্বা ঐ সময় মধ্যে সে আদেশমত জামিন না দেয় তাবৎ তাহাকে কারাগারে রাখা যাইবে।

কার্য্যানুষ্ঠানের কাগজপত্র কখন হাই কোর্টে কি সেশন আদালতে অর্পণ করিতে হইবে তাহার কথা।

মাজিষ্ট্রেট উক্ত ব্যক্তিকে এক বৎসরের অধিক কালের নিমিত্ত জামিন দিবার আজ্ঞা করিলে যদি ঐ ব্যক্তি পূর্ব্বোক্তরূপ জামিন না দেয় তবে উক্ত মাজিষ্ট্রেট সেশন আদালতের আজ্ঞার অপেক্ষায় এবং উক্ত মাজিষ্ট্রেট প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট হইলে হাই কোর্টের আজ্ঞার অপেক্ষায় ঐ ব্যক্তিকে ধরিয়া রাখিবার ওয়ারেন্ট দিবেন এবং তদ্বিষয়ের কাগজপত্র সুবিধামতে ত্বরায় উক্ত আদালতের কি কোর্টের সম্মুখে অর্পিত হইবে।

ঐ আদালত কি কোর্ট ঐ বিষয়ে অধিক যে সন্ধান কি প্রমাণ আবশ্যক বোধ করেন তাহা গ্রহণ করিলে পর যদ্রূপ উচিত বোধ করেন সেই মোকদ্দমায় তদ্রূপ আজ্ঞা করিতে পারিবেন। কিন্তু ঐ ব্যক্তি জামিন না দিলে যত (যদি কোন) কালের নিমিত্ত তাহার কারাদণ্ড হয় তাহা তিন বৎসরের অধিক হইবে না।

যেপ্রকারের কারাদণ্ড হইবে তাহার কথা।

শান্তি ভঙ্গ না করিবার জামিন না দিলে যে কারাদণ্ড হয় তাহা সামান্য কারাদণ্ড হইবে।

সদাচরণ করিবার জামিন না দিলে যে কারাদণ্ড হয় তাহা আদালতের কি মাজিষ্ট্রেটের আজ্ঞাক্রমে কঠোর কি সামান্য করা নিশ্চয় হইতে পারিবে।

জামিন দিবার আজ্ঞা হেতুক বন্দিদের মুক্ত হইবার কথা।

১২৫ ধারা। জিলার মাজিষ্ট্রেট সাহেবের কিম্বা তাঁহার পূর্ব্বপদধারির কিম্বা তাঁহার অধীন কোন মাজিষ্ট্রেটের আজ্ঞামতে এই অধ্যায়মত সদাচরণের জামিন না দেওয়া প্রযুক্ত যে ব্যক্তিকে কারাবদ্ধ করা যায় সেই ব্যক্তি মুক্ত হইলেও সাধারণ লোকদের কিম্বা অন্য কোন ব্যক্তির কোন আপদ সম্ভাবনা নাই জিলার মাজিষ্ট্রেট কিম্বা কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট এমত বোধ করিলে, তিনি ঐ ব্যক্তিকে কোন সময়ে ছাড়িয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন।

এক অধ্যায়মত সদাচারের জামিন না দেওয়া প্রযুক্ত কোন ব্যক্তিকে সেশন আদালতের কি হাই কোর্টের আজ্ঞামতে কারাবদ্ধ করা গেলে এবং সেই ব্যক্তির স্থানে তদ্রূপ জামিন না লইয়াও তাহাকে নির্ব্বিঘ্নে মুক্ত করা যাইতে পারে জিলার মাজিষ্ট্রেট সাহেব কি কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট এমত বোধ করিলে ঐ সেশন আদালতের কিম্বা স্থল বিশেষে হাই কোর্টের আজ্ঞা পাইবার জন্যে অগৌণে সেই বিষয়ের রিপোর্ট করিবেন এবং উক্ত আদালত বা কোর্ট উচিত বোধ করিলে ঐ ব্যক্তিকে ছাড়িয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন।

শান্তিভঙ্গ না করিবার কোন নিবন্ধপত্র জিলার মাজিষ্ট্রেট সাহেবের অকর্ম্মণ্য করিতে পারিবার কথা।

১২৬ ধারা। জিলার মাজিষ্ট্রেট সাহেব যে কোন সময়ে উপযুক্ত কারণ দেখিলে আপন আদালতের কিম্বা জিলার অন্য কোন আদালতের আজ্ঞাক্রমে এক অধ্যায়মতে শান্তিভঙ্গ না করিবার যে কোন নিবন্ধপত্র লিখিয়া দেওয়া যায় তাহা অকর্ম্মণ্য করিতে পারিবেন।

জামিনকে ছাড়িয়া দিবার কথা।

১২৭ ধারা। কোন ব্যক্তির শান্ত থাকার কি সদাচরণের জামিন কোন সময়েই কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের কি জিলার মাজিষ্ট্রেটের কি মহকুমার মাজিষ্ট্রেটের কি প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের নিকটে জামিনী নিবন্ধপত্র রহিত হইবার প্রার্থনা করিতে পারিবেন।

ঐ দরখাস্ত করিলে যে ব্যক্তির নিমিত্ত ঐ জামিন প্রতিজ্ঞাবদ্ধ আছেন ঐ মাজিষ্ট্রেট আপন বিবেচনামত তাহার উপস্থিত হইবার কিম্বা তাহাকে আপনার নিকট আনাইবার আজ্ঞাসূচক সমন কি ওয়ারেন্ট দিবেন।

সেই ব্যক্তি ঐ মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইলে কিম্বা তাহাকে আনা গেলে, ঐ মাজিষ্ট্রেট ঐ জামিনী নিবন্ধপত্র রহিত করিয়া সেই ব্যক্তিকে নিবন্ধপত্রের অবশিষ্ট কালের নিমিত্ত পুনর্ব্বার জামিন সমেত অন্য জামিন দিতে আজ্ঞা করিবেন। তদ্রূপ প্রত্যেক আজ্ঞা ১২২ ও ১২৩ ও ১২৪ ও ১২৫ ধারার কার্য্যার্থে ১০৭ ধারামত কিম্বা স্থল বিশেষে ১১৯ ধারামত আজ্ঞা বলিয়া গণ্য হইবে।

---

## নবম অধ্যায়।

### বেআইনীমত জনতাবিষয়ক বিধি।

মাজিষ্ট্রেটের কিম্বা পোলীসের কর্ম্মকারকের আজ্ঞামতে জনতাভঙ্গ হইবার কথা।

১২৮ ধারা। বেআইনীমত জনতা হইলে কিম্বা পাঁচ কি তদধিক ব্যক্তি যোটবদ্ধ হওয়াতে সাধারণের শান্তিভঙ্গ হইবার সম্ভাবনা থাকিলে কোন মাজিষ্ট্রেট কিম্বা পোলীস থানার অধ্যক্ষ রাজধানীর মধ্যেই হউক বা বাহিরেই সেই জনতা ভঙ্গ করিয়া পৃথক হইবার আজ্ঞা করিতে পারিবেন। তদনুসারে ঐ জনতার লোকদের পৃথক হইয়া যাওয়া কর্ত্তব্য।

থাকিলে যে মাজিস্ট্রেটের বিচারাধীন স্থানে ঐ দ্রব্য ক্রোক করা যাইবে তিনি ঐ আজ্ঞাপত্রের পৃষ্ঠে লিখিয়া দিলে তাহা ক্রোক ও নীলাম হইবে ঐ আজ্ঞাপত্রে এই মর্ম্মের অনুমতি থাকিবে।

এই ধারা বলে সরলমনে যে কোন ক্রিয়া করা যায় তৎসম্বন্ধে কোন মোকদ্দমা হইতে পারিবে না।

পঞ্চায়ৎ নিযুক্ত না করা গেলে কি তাহারা মত প্রকাশ না করিলে কার্য্যপ্রণালীর কথা।

১৪২ ধারা। প্রার্থক যদি তাচ্ছল্য করিয়া কি প্রকারান্তরে পঞ্চায়তের নিযুক্ত হওয়া নিবারণ করে, কিম্বা যে পঞ্চায়ত নিযুক্ত হন তাঁহারা যদি কোন কারণে নির্দ্দিষ্ট সময়ের মধ্যে কিম্বা মাজিস্ট্রেট স্বীয় বিবেচনামতে আর যেসময় দেন তন্মধ্যে আপনাদের মীমাংসা না দেন, তবে মাজিস্ট্রেট যে আজ্ঞা উচিত বোধ করেন করিতে পারিবেন। সেই আজ্ঞা ১৪১ ধারার বিধান মতে প্রবলকরা যাইবে।

অ সন্ধান কার্য্য চলন ক লে আজ্ঞার কথা।

১৪৩ ধারা। সাধারণ লোকদের আসন্ন সঙ্কট ও গুরুতর হানি নিবারণের জন্যে অবিলম্বে কোন কার্য্য করা আবশ্যক, যে মাজিস্ট্রেট ১৩৪ ধারা মতে আজ্ঞা করেন তাঁহার এইরূপ বিবেচনা হইলে, পঞ্চায়ত নিযুক্ত করিতে হইলে বা নিযুক্ত করা গেলে বা না গেলে ও ঐ সঙ্কট কি হানি না হইবার জন্যে কি তন্নিবারণার্থে নিষেধসূচক যদ্রূপ আজ্ঞা করা আবশ্যক হয় যে ব্যক্তিকে আজ্ঞা দেওয়া গেল তাহাকে মাজিস্ট্রেট নিষেধসূচক তদ্রূপ আজ্ঞা দিতে পারিবেন।

সেই আজ্ঞাক্রমে যে সকল কর্ম্ম করা আবশ্যক যদি উক্ত ব্যক্তি তৎকালেই তাহা না করে তবে ঐ সঙ্কট না হইবার নিমিত্তে কিম্বা ঐ হানি নিবারণার্থে যে কার্য্য আবশ্যক হয় মাজিস্ট্রেট আপনি তাহা করিবেন কি করাইবেন।

এই ধারাক্রমে মাজিস্ট্রেট সরলমনে যে কোন কার্য্য করেন তৎসম্বন্ধে কোন মোকদ্দমা হইতে পারিবে না।

সাধারণের অনিষ্টজনক কার্য্য করিবার না হইবার জন্য চলিত বারণ করিতে মাজিস্ট্রেটের ক্ষমতার কথা।

১৪৪ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধিতে কিম্বা কোন বিশেষ কি স্থানীয় আইনে সাধারণের অনিষ্টজনক বলিয়া যে বিষয় নির্দ্দিষ্ট থাকে কোন ব্যক্তি অনিষ্টজনক সেই কার্য্য পুনশ্চ না করে বা করিতে না থাকে জিলার মাজিস্ট্রেট সাহেব কিম্বা মহকুমার মাজিস্ট্রেট সাহেব কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট কি জিলার মাজিস্ট্রেট হইতে বিশেষমতে ক্ষমতাপ্রাপ্ত কোন মাজিস্ট্রেট তাহাকে এমত নিষেধ করিতে পারিবেন।

---

## একাদশ অধ্যায়।

### আবশ্যক স্থলে কিয়ৎকালীন আজ্ঞা বিষয়ক বিধি।

আবশ্যক স্থলে এক বারে হুকুম আজ্ঞা করিবার ক্ষমতার কথা।

৪৫ ধারা। জিলার মাজিস্ট্রেটের কি মহকুমার মাজিস্ট্রেটের কি স্থানীয় গবর্ণমেণ্ট কি জিলার মাজিস্ট্রেট হইতে এই ধারাক্রমে বিশেষ ক্ষমতাপ্রাপ্ত অন্য কোন মাজিস্ট্রেটের মতে যে স্থলে ত্বরায় আপদের প্রতিবিধান করা প্রয়োজন।

উক্ত মাজিস্ট্রেট যদি বিবেচনা করেন যে তিনি আজ্ঞা করিলে ঐ মতে কর্ম্মকারী কোন ব্যক্তির বাধা কি ক্লেশ বা অপকার বা তাহা হইবার আশঙ্কা বা মনুষ্যের প্রাণহানির বা স্বাস্থ্যের বা নিরাপদের বিঘ্ন, বা দাঙ্গা বা হাঙ্গামা নিবারণ হইবার সম্ভাবনা কিম্বা নিবারণের প্রবৃত্তি জন্মিতে পারে তাহা হইলে তিনি তদ্বিষয়ের প্রয়োজনীয় বৃত্তান্ত গুলি বর্ণনা করিয়া লিখিত আজ্ঞা দিবেন ও তাহা এই ধারার বিধানমতে জারী করাইয়া কোন ব্যক্তিকে কোন কর্ম্ম না করিতে অথবা তাহার অধিকারগত কি কর্তৃত্বাধীন কোন দ্রব্যাদি কোন নিয়মমতে রাখিতে আজ্ঞা দিতে পারিবেন।

অত্যাবশ্যক স্থলে ও যে স্থলের অবস্থাগতিক বিবেচনায় যাহার বিরুদ্ধে আজ্ঞা করা যায় তাঁহাকে নোটিস দিবার অবকাশ না হয় এমত স্থলে কেবল একপক্ষের কথা শুনিয়া আজ্ঞা করা যাইতে পারিবে।

এই ধারামতে বিশেষ ব্যক্তির নামে আজ্ঞা লিখিয়া দেওয়া যাইতে পারিবে কিম্বা সাধারণলোকে কোনবিশেষ স্থানে নিয়ত গমনাগমন করিলে তাহাদের নামে সাধারণ আজ্ঞা দেওয়া যাইতে পারিবে।

কোন মাজিস্ট্রেট কিম্বা তাঁহার অধীন কোন মাজিস্ট্রেট বা তাঁহার পূর্ব্বে সেই পদধারী এই ধারামতে যে আজ্ঞা করেন তিনি তাহা রহিত কি পরিবর্ত্তিত করিতে পারিবেন।

লোকের প্রাণের, স্বাস্থ্যের বা স্বচ্ছন্দতার হানি হইবার আশঙ্কা কিম্বা দাঙ্গা কি হাঙ্গামা হওয়াতে স্থানীয় গবর্ণমেণ্ট রাজকীয় গেজেটে আদেশপত্র প্রকাশ করিয়া প্রকারান্তরের আজ্ঞা না দিলে, এই ধারামতে যে কোন আজ্ঞা করা যায় তাহা আজ্ঞার তারিখ অবধি দুই মাসের অধিককাল বলবৎ থাকিবে না।

---

## দ্বাদশ অধ্যায়।

### স্থাবর সম্পত্তি সম্বন্ধীয় বিবাদ বিষয়ক বিধি।

ভূম্যাদিবিষয়ক কোন বিবাদে শান্তিভঙ্গের স ম্ভাবনা হইলেক যা প্রণালীর কথা।

১৪৫ ধারা। জিলার মাজিস্ট্রেট সাহেব কিম্বা মহকুমার মাজিস্ট্রেট কি প্রথম শ্রেণীর মাজিস্ট্রেট আপন বিচারাধীন স্থানের অন্তর্গত কোন স্পর্শনীয় স্থাবর সম্পত্তি কি তাহার সীমা লইয়া বিবাদ হওয়াতে তৎপ্রযুক্ত শান্তিভঙ্গ হইবার সম্ভাবনা পোলীসের রিপোর্ট কি অন্য সংবাদ পাইয়া ইহা জ্ঞাতসারে জানিলে, আপন জ্ঞাতসারে ও তদ্রূপ জ্ঞান থাকার হেতুর কৈফিয়ত লিখিয়া ঐ বিবাদে যাহারা লিপ্ত থাকে সেই সকল ব্যক্তিকে ঐ মাজিস্ট্রেটের আদালতে নিরূপিত সময়ের মধ্যে স্বয়ং কি উকীলের দ্বারা উপস্থিত হইয়া ঐ বিবাদীয় ভূম্যাদির প্রকৃত দখল বিষয়ে আপনং দাওয়ার বৃত্তান্ত লিখিয়া অর্পণ করিতে আজ্ঞা করিবেন।

দখলে থাকিবার অনুসন্ধানের কথা।

উক্ত মাজিস্ট্রেট দখল করিবার স্বত্ব বিষয়ে কোন ব্যক্তির দাওয়ার দোষ গুণের প্রতি দৃষ্টি না করিয়া উভয়ের অর্পিত বৃত্তান্ত পড়িয়া দেখিবেন উভয় পক্ষের কথা শুনিবেন, তাঁহারা যে সাক্ষ্য উপস্থিত করেন তাহা গ্রহণ করিবেন ঐ সাক্ষ্যের বলাবল বিবেচনা করিবেন আর সাক্ষ্য লওয়ার আবশ্যক

বোধ হইলে তাহা লইবেন ও তদনন্তর বিবাদীয় বিষয় কোন পক্ষের দখলে আছে কি না ও থাকিলে কাহার দখলে আছে এই কথার নিষ্পত্তি করিবেন।

*যে পক্ষের দখলে থাকে যাবৎ আইনমতে বেদখল না হয় তাহার দখলে থাকিবার কথা।*

বিবাদীয় সম্পত্তি এক পক্ষের দখলে আছে, ঐ মাজিষ্ট্রেট এরূপ নিষ্পত্তি করিলে আইনের নিয়মিত ধারামতে সেই ব্যক্তিকে যত কাল বেদখল না করা যায় ততকাল ঐ বিষয় তাহার দখলে থাকিবে ও ততকাল তাহার দখলের কোন ব্যাঘাত না হয় এমত আজ্ঞা করিবেন।

*বিবাদীয় বিষয় ক্রোক করিবার ক্ষমতার কথা।*

৪৭ ধারা। বিবাদীয় বিষয় উক্ত ব্যক্তিদের মধ্যে কাহারও দখলে নাই ঐ মাজিষ্ট্রেট এমত নির্দ্ধার্য্য করিলে কিম্বা কাহার দখলে আছে সেই কথা সন্তোষমতে নিশ্চয় করিতে না পারিলে ঐ ব্যক্তিদের অধিকার কিম্বা ঐ বিষয় কাহার দখলে থাকা উচিত এই কথা যতকাল উপযুক্ত ক্ষমতাপন্ন দেওয়ানী আদালতে নিষ্পত্তি না করা যায় ততকাল তিনি ঐ বিষয় ক্রোক করিয়া রাখিতে পারিবেন।

*রাস্তা জলপথ ও ভূমি বিষয়ের বিবাদের কথা।*

১৪৮ ধারা। কোন সর্ব্বসাধারণীয় স্থাবর সম্পত্তির মধ্যে কি উপরে কোন কার্য্য করিবার কি তাহা ধারণ করিবার স্বত্ব লইয়া স্বীয় বিচারাধীন স্থানে বিবাদ আছে ও তাহাতে শান্তিভঙ্গ হইবার সম্ভাবনা, কোন মাজিষ্ট্রেট জ্ঞানমতে এই কথা জানিলে, ইহার অনুসন্ধান লইতে পারিবেন ও যে ব্যক্তি সেই কার্য্যে আপত্তি করে অথবা তাহা করিবার দাবি করে সে সেই কার্য্য নিবারণ করিতে কি, স্থল বিশেষে, তাহা করিতে স্বত্ববান উপযুক্ত ক্ষমতাপন্ন দেওয়ানী আদালতের এইরূপ নিষ্পত্তি যতকাল না হয় ততকাল ঐ স্বত্ব কাহারও আছে বলিয়া মাজিষ্ট্রেট সাহেবের বোধ হইলে ঐ মাজিষ্ট্রেট উক্ত কার্য্য করিতে অনুমতি দিতে কিম্বা স্থল বিশেষে তাহা না করিবার আজ্ঞা করিতে পারিবেন।

কিন্তু যদি তদ্রূপ কার্য্য করিবার অধিকারমতে বার মাসই কার্য্য হইতে পারে তবে সেই অনুসন্ধানের অনুষ্ঠান হইবার তারিখের পূর্ব্বে তিন মাসের মধ্যে, ঐ অধিকারক্রমে সামান্যতঃ কার্য্য না হইয়া থাকিলে অথবা যদি বৎসরের কালবিশেষে অধিকারমতে কার্য্য হইয়া থাকে তবে নালিশ হইবার পূর্ব্বে সেই কালে ঐ অধিকারক্রমে কার্য্য না হইলে মাজিষ্ট্রেট এই ধারামত কোন কার্য্য করিবার অনুমতিসূচক কোন আজ্ঞা করিবেন না।

*স্থানীয় তদন্ত লইবার কথা।*

১৪৯ ধারা। এই অধ্যায়ের কার্য্যের পক্ষে স্থানীয় তদন্ত লওয়া আবশ্যক হইলে কোন জিলার কি মফস্বলের মাজিষ্ট্রেট আপনার অধীন কোন মাজিষ্ট্রেটকে ঐ তদন্ত লইবার জন্যে পাঠাইতে পারিবেন ও তাঁহার কার্য্যপদ্ধতি দর্শাইবার জন্যে যথাবলীন প্রচলিত যে আইনমতে যে উপদেশ সঙ্গত হয় তাঁহাকে সেই উপদেশ লিখিয়া দিতে পারিবেন ও সেই তদন্ত লইবার সমস্ত খরচ কিম্বা তাহার কোন্ অংশ কাহার দিতে হইবে ইহা নির্ণয় করিতে পারিবেন।

যে ব্যক্তিকে এইরূপে পাঠান যায় তাঁহার রিপোর্ট মোকদ্দমায় সাক্ষ্যস্বরূপ পঠিত হইতে পারিবে।

---

## ত্রয়োদশ অধ্যায়।

### পোলীসের নিবারণাত্মক কার্য্য বিষয়ক বিধি।

*কর্ত্তব্য অপরাধ পোলীসের নিবারণ করিতে হইবার কথা।*

১৫০ ধারা। পোলীসের প্রত্যেক জন কর্ম্মকারক, কর্ত্তব্য অপরাধ নিবারণ করিবার্থে হস্তক্ষেপ করিতে পারিবেন এবং যথাসাধ্য তাহা নিবারণ করিবেন।

*ঐ অপরাধ করিবার কল্পনার সম্বাদ পাইলে তাহার কথা।*

১৫১ ধারা। পোলীসের কোন কর্ম্মকারক কর্ত্তব্য কোন অপরাধ করিবার কল্পনার কথা অবগত হইলে, তিনি পোলীসের যে কর্ম্মকারকের অধীন থাকেন তাঁহাকে ও অন্য যে কর্ম্মকারকের তদ্রূপ অপরাধ নিবারণ কিম্বা তাহার অনুসন্ধান করা কর্ত্তব্য তাঁহাকে সেই কথা জ্ঞাত করিবেন।

*ঐ অপরাধ নিবারণার্থে ধৃত করিবার কথা।*

১৫২ ধারা। পোলীসের কোন কর্ম্মকারক কর্ত্তব্য কোন অপরাধের কল্পনার কথা অবগত হইলে যদি সেই কল্পনাকারি ব্যক্তিকে ধৃত না করিলে ঐ অপরাধ নিবারণ হইতে পারে না, এমত তাঁহার বোধ হয় তবে ঐ কর্ম্মকারক মাজিষ্ট্রেটের আজ্ঞা ও ওয়ারেণ্ট বিনা ঐ কল্পনাকারি ব্যক্তিকে ধৃত করিতে পারিবেন।

*রাজকীয় সম্পত্তির হানি নিবারণের কথা।*

১৫৩ ধারা। পোলীসের কর্ম্মকারকের দৃষ্টিগোচরে রাজকীয় কোন স্থাবর কি অস্থাবর সম্পত্তির কোন হানি করিবার উদ্যোগ করা গেলে, ঐ কর্ম্মকারক তাহা নিবারণার্থে, কিম্বা রাজকীয় কোন ভূমির চিহ্ন কি বয়া কি নৌকাদির পথ দর্শাইবার অন্য চিহ্ন স্থানান্তর করা কি তাহার হানি করা নিবারণার্থে, স্বীয় ক্ষমতাক্রমে প্রতিবন্ধক হইতে পারিবেন।

*বাটখারা ও মাপিবার যন্ত্রাদি দৃষ্টি করিবার কথা।*

১৫৪ ধারা। কোন স্থানে অপ্রকৃত কোন বাটখারা কি মাপিবার গজ কাঠা পালি প্রভৃতি আছে পোলীস থানার অধ্যক্ষের ইহা আশঙ্কার কারণ থাকিলে, তিনি বিনা পরওয়ানায় আপন থানার এলাকার অন্তর্গত ঐ স্থানে ব্যবহৃত কি রক্ষিত সেই বাটখারা কি মাপিবার গজ কাঠা পালি প্রভৃতি দৃষ্টি করিবার কিম্বা অন্বেষণ করিবার জন্যে ঐ স্থানে প্রবেশ করিতে পারিবেন।

সেই স্থানে অপ্রকৃত কোন বাটখারা কি মাপিবার গজ কাঠা পালি প্রভৃতি পাইলে তিনি তাহা লইয়া যে মাজিষ্ট্রেটের বিচারাধিপত্য থাকে তাঁহাকে অবিলম্বে আপনার ঐ দ্রব্য লইবার সম্বাদ দিবেন।

## পঞ্চম খণ্ড।

### পোলীসে সংবাদ দিবার ও তাঁহাদের অনুসন্ধান করিবার ক্ষমতার বিধি।

---

### চতুর্দ্দশ অধ্যায়।

ধর্ত্তব্য মোকদ্দমার সংবাদ দিবার কথা।

১৫৫ ধারা। পোলীস থানার অধ্যক্ষের নিকট ধর্ত্তব্য অপরাধ হইবার যে সংবাদ বাচনিক দেওয়া যায় তাহা তৎকর্ত্তৃক বা তাঁহার আদেশমতে লিখিয়া লওয়া যাইবে ও ঐ সংবাদ লিখিয়াই দেওয়া হউক বা পূর্ব্বোক্তমতে লিখিয়াই লওয়া হউক যে ব্যক্তি সংবাদ দেন তিনি তাহাতে স্বাক্ষর করিবেন। পোলীসের ঐ কর্ম্মকারকের নিকট এক খান বহী থাকিবে, তন্মধ্যে স্থানীয় গবর্ণমেণ্ট যে পাঠ নির্দ্দিষ্ট করেন সেই পাঠে ঐ সংবাদের মর্ম্ম লেখা যাইবে।

অধর্ত্তব্য মোকদ্দমার সংবাদ দিবার কথা।

১৫৬ ধারা। যে অপরাধ পোলীসের ধর্ত্তব্য নয় পোলীস থানার অধ্যক্ষের ক্ষমতাধীন স্থানের মধ্যে এমত অপরাধ করা গিয়াছে বলিয়া তাঁহার নিকট সংবাদ দেওয়া গেলে তিনি পূর্ব্বোক্তমতে যে বহী রাখা যায় তাহাতে নালিশের মর্ম্ম লিখিবেন ও বাদিকে মাজিষ্ট্রেটের নিকট যাইতে বলিবেন।

অধর্ত্তব্য মোকদ্দমায় অনুসন্ধান লইবার কথা।

অধর্ত্তব্য মোকদ্দমায় পোলীসের কর্ম্মকারক উক্ত মোকদ্দমার বিচার করিবার কিম্বা বিচারার্থে সমর্পণ করিবার ক্ষমতাপন্ন প্রথম কি দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের আজ্ঞা না পাইয়া ঐ মোকদ্দমার অনুসন্ধান লইবেন না।

পোলীস থানার অধ্যক্ষ ধর্ত্তব্য মোকদ্দমায় অনুসন্ধান লইবার যেং ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন তদ্রূপ আজ্ঞা পাইলে ওয়ারেণ্ট বিনা ধৃত করিবার ক্ষমতা ভিন্ন পোলীসের কর্ম্মকারকের অনুসন্ধান লইবার সেইং ক্ষমতা থাকিবে।

ধর্ত্তব্য মোকদ্দমায় অনুসন্ধান লইবার কথা।

১৫৭ ধারা। পোলীস থানার অধ্যক্ষ মাজিষ্ট্রেটের আজ্ঞা না পাইয়া ও পোলীসের ধর্ত্তব্য এমন কোন মোকদ্দমার অনুসন্ধান লইতে পারিবেন যৎসম্পর্কে উক্ত থানার এলাকার উপর বিচারাধিপত্য প্রাপ্ত কোন আদালত ১৫ অধ্যায়ের ভাগের কি বিচারের স্থানবিষয়ক বিধানমতে তদন্ত লইতে কি বিচার করিতে পারিবেন।

তাঁহার উক্ত প্রকারের কার্য্যানুষ্ঠানের কোন সময়ে উক্ত কর্ম্মকারক এই ধারামতে ঐ মোকদ্দমায় অনুসন্ধান করিতে পারেন না বলিয়া সেই কার্য্যের বিষয়ে আপত্তি করা যাইতে পারিবে না।

ধর্ত্তব্য অপরাধ সংঘটনের সন্দেহ হইলে কার্য্যপ্রণালীর কথা।

১৫৮ ধারা। পোলীস থানার অধ্যক্ষ ১৫৭ ধারামতে যে অপরাধের অনুসন্ধান লইতে পারেন কোন সম্বাদ পাইয়া কি প্রকারান্তরে তাঁহার এমত অপরাধ সংঘটনের সন্দেহ হইলে, তিনি পোলীস রিপোর্টক্রমে উক্ত অপরাধের বিচার করিবার ক্ষমতাপন্ন মাজিষ্ট্রেটের নিকট ঐ অপরাধের সম্বাদ অবিলম্বে পাঠাইয়া সেই বিষয়ের বৃত্তান্তের ও পূর্ব্বাপর ঘটনার অনুসন্ধান লইবার নিমিত্তে এবং অপরাধির সন্ধান লইবার ও তাহাকে ধরিবার জন্য যাহা আবশ্যক হয় তাহা করিবার নিমিত্ত আপনি সরেজমীনে যাইবেন কিম্বা আপনার অধীন কোন কর্ম্মকারককে পাঠাইবেন।

স্থানীয় অনুসন্ধান না লইবার [illegible] কথা।

পরন্তু কোন ব্যক্তির নামে অপরাধ করিবার নালিশ হইলে যদি গুরুতর ভাবের অপরাধ না হওয়া থাকে তবে অনুসন্ধান লইবার জন্য পোলীস থানার অধ্যক্ষের স্বয়ং সেই স্থানে যাইবার কিম্বা অধীন কর্ম্মকারককে পাঠাইবার প্রয়োজন নাই।

পোলীস থানার অধ্যক্ষ অনুসন্ধান লইবার বিশিষ্ট হেতু না দেখিলে তাহার কথা।

অনুসন্ধান লইবার বিশিষ্ট হেতু নাই পোলীস থানার অধ্যক্ষ এমত বোধ করিলে তিনি অনুসন্ধান লইতে প্রবৃত্ত হইবেন না।

এইরূপ প্রত্যেক স্থলে পোলীস থানার অধ্যক্ষ এই ধারার প্রথম প্রকরণের আদেশগুলি সম্পূর্ণরূপে পালন না করিবার হেতু আপনার ঐ রিপোর্টে লিখিবেন।

১৫৮ ধারামত রিপোর্ট কি রূপে পাঠাইতে হইবে তাহার কথা।

১৫৯ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সাধারণ কি বিশেষ আজ্ঞা করিয়া উক্ত কার্য্যের নিমিত্ত পোলীসের উচ্চপদস্থ যে কর্ম্মকারককে নিযুক্ত করেন স্থানীয় গবর্ণমেণ্ট আদেশ করিলে ১৫৮ ধারামতে যে প্রত্যেক রিপোর্ট মাজিষ্ট্রেটের নিকট পাঠান যায় তাঁহারই দ্বারা পাঠাইতে হইবে।

উক্ত উচ্চপদস্থ কর্ম্মকারক পোলীস থানার অধ্যক্ষকে যে আদেশ করা উপযুক্ত জ্ঞান করেন তাহা করিয়া ঐ রিপোর্টের উপর সেই আদেশ লিখিয়া অবিলম্বে মাজিষ্ট্রেটের নিকট পাঠাইবেন।

তদন্ত বা প্রথম স্থলীয় অনুসন্ধানের ক্ষমতার কথা।

১৬০ ধারা। উক্ত মাজিষ্ট্রেট তদ্রূপ সম্বাদ পাইলে আপনার উচিত বোধ হইলে, অগোণে তাহার তদন্ত বা প্রথম স্থলীয় অনুসন্ধান লইবার জন্য কিম্বা ঐ বিষয় লইয়া অন্য যে কর্ম্ম করা উচিত এই আইনের নির্দ্দিষ্টমতে তাহা করিবার জন্য আপনি যাইতে পারিবেন কিম্বা আপনার অধীন কোন মাজিষ্ট্রেটকে পাঠাইতে পারিবেন।

সাক্ষিদিগকে উপস্থিত করাইতে পোলীসের কর্ম্মকারকের ক্ষমতার কথা।

১৬১ ধারা। পোলীসের যে কর্ম্মকারক এ অধ্যায়মত অনুসন্ধান লন তিনি যে ব্যাপারের অনুসন্ধান লইতেছেন আপন এলাকার কিম্বা তাহার লাগাও অন্য এলাকার মধ্যবর্ত্তী কোন ব্যক্তি সেই ব্যাপারের পূর্ব্বাপর ঘটনা অবগত আছে প্রাপ্ত সম্বাদক্রমে কি প্রকারান্তরে এমত বোধ করিলে, তিনি অনুজ্ঞাপত্র লিখিয়া সেই ব্যক্তিকে আপনার সম্মুখে উপস্থিত হইবার আজ্ঞা দিতে পারিবেন এবং সেই ব্যক্তির সেই আজ্ঞামতে উপস্থিত হইতে হইবে।

পোলীসের দ্বারা সাক্ষিদের সাক্ষ্য গ্রহণের কথা।

৬২ ধারা। পোলীসের কোন কর্ম্মকারক যে মোকদ্দমার এই অধ্যায়মত অনুসন্ধান লইতেছেন কোন ব্যক্তি সেই মোকদ্দমার বৃত্তান্ত ও পূর্ব্বাপর ঘটনা জ্ঞাত আছে এমত অনুমান হইলে তিনি সেই ব্যক্তির বাচনিক সাক্ষ্য গ্রহণ করিতে পারিবেন ও সেইরূপে যাহার সাক্ষ্য লওয়া যায় তাহার উক্তি লিখিয়া লইতে পারিবেন।

যে প্রশ্নের উত্তর দিলে সেই ব্যক্তির নামে ফৌজদারী অভিযোগ হইতে পারে কি তাহার অর্থদণ্ড কি সম্পত্তি দণ্ড হইতে পারে তদ্ভিন্ন উক্ত কার্য্যকারক সেই ব্যাপার বিষয়ে যত প্রশ্ন করেন তাহার সেই প্রশ্নের উত্তর দিতেই হইবে।

পোলীসের নিকটে যে উক্তি করা যায় তাহাতে স্বাক্ষর করিতে হইবে না ও তাহা সাক্ষ্যস্বরূপগ্রাহ্য হইবে না।

৬৩ ধারা। এই অধ্যায়মতে অনুসন্ধান কালে কোন ব্যক্তি মৃত্যুকালীন উক্তি ছাড়া যে উক্তি করে অভিযুক্ত ব্যক্তির বিরুদ্ধে সাক্ষ্যস্বরূপ তাহার ব্যবহার হইবে না কিম্বা যদি তাহা লিখিয়া লওয়া যায় তাহাতে সেই উক্তিকারকের স্বাক্ষর করিতে হইবে না।

দোষ স্বীকার করিবার প্রবৃত্তি না দিবার কথা।

৬৪ ধারা। অভিযুক্ত ব্যক্তিকে পোলীসের কোন কর্ম্মকারক কি ক্ষমতাপ্রাপ্ত অন্য ব্যক্তি ভারতবর্ষীয় সাক্ষ্যবিষয়ক ১৮৭২ সালের আইনের ২৪ ধারার উল্লিখিত কোন প্রবৃত্তি দিবেন না কি ভয় দেখাইবেন না কি অঙ্গীকার করিবেন না।

কিন্তু এই অধ্যায়মত অনুসন্ধান কালে অভিযুক্ত ব্যক্তি ইচ্ছা করিয়া কোন কথা প্রকাশ করিতে চাহিলে পোলীসের কর্ম্মকারক কি অন্য ব্যক্তি তাহাকে সতর্ক করিয়া কিম্বা অন্য কোন প্রকারে সেই কথা প্রকাশ করিতে বারণ করিবেন না।

উক্তি ও স্বীকার বাক্য লিপিবদ্ধ করিবার ক্ষমতার কথা।

৬৫ ধারা। এই অধ্যায়মত অনুসন্ধান কালে কিম্বা তদন্ত বা বিচার আরম্ভ হইবার পূর্ব্বে কোন সময়ে কোন মাজিষ্ট্রেট পোলীসের কর্ম্মকারক না হইলে কোন ব্যক্তির উক্তি বা অপরাধির স্বীকার বাক্য লিপিবদ্ধ করিতে পারিবেন।

সাক্ষ্য লিপিবদ্ধ করিবার যেরূপ প্রকারের বিধান পশ্চাৎ নির্দ্দিষ্ট হইল ঐ উক্ত মোকদ্দমার অবস্থা ধরিয়া তন্মধ্যে যাহা তাঁহার মতে সর্ব্বোৎকৃষ্ট বোধ হয় সেই প্রকারে লিপিবদ্ধ করা যাইবে। তদ্রূপ স্বীকার বাক্য ৩৪৪ ধারার নির্দ্দিষ্টমতে লিপিবদ্ধ ও স্বাক্ষরিত হইবে ও যে মাজিষ্ট্রেট ঐ মোকদ্দমার তদন্ত লইবেন কি বিচার করিবেন তাঁহার নিকট পাঠান যাইবে।

স্বেচ্ছাক্রমে স্বীকার করা গেল মাজিষ্ট্রেট তদন্ত লইয়া এমত জানিবার কারণ না পাইলে তাহা লিপিবদ্ধ করিবেন না ও তিনি ঐ স্বীকার বাক্যের নিম্নভাগে এই মর্ম্মের কথা লিখিবেন।

এই স্বীকার বাক্য স্বেচ্ছাক্রমে করা গিয়াছে আমার এই বিশ্বাস। ইহা আমার সাক্ষাতে ও শ্রুতি গোচরে গৃহীত হইয়াছে ও যে ব্যক্তি স্বীকার করে, তাহাকে ইহা পড়াইয়া শুনান যায় এবং সে ইহা ঠিক বলিয়া গ্রাহ্য করে এবং সেই ব্যক্তি যে উক্তি করে ইহাতে তাহার সম্পূর্ণ ও প্রকৃত বিবরণ আছে।

(স্বাক্ষর) শ্রীঅমুক,
মাজিষ্ট্রেট।"

পোলীস থানার অধ্যক্ষের দ্বারা তল্লাসের কথা।

১৬৬ ধারা। পোলীস থানার অধ্যক্ষ কিম্বা পোলীসের যে কর্ম্মকারক অনুসন্ধান লইতেছেন তিনি যে অপরাধের অনুসন্ধান লইতে ক্ষমতাপন্ন হন তাহার অনুসন্ধানার্থে কোন দলীল বা অন্য দ্রব্য উপস্থিত করা আবশ্যক বোধ করিলে, এবং ৯২ ধারামতে যে ব্যক্তির নামে সমন দেওয়া গিয়াছে বা দেওয়া যাইতে পারে সেই ব্যক্তি সমনের আদেশমতে ঐ দলীল বা অন্য দ্রব্য উপস্থিত করিবে না এরূপ বিশ্বাস করিবার কারণ থাকিলে কিম্বা ঐ দলীল বা অন্য দ্রব্য কোন ব্যক্তির অধিকারে আছে বলিয়া জানা না থাকিলে, তিনি যে থানার অধ্যক্ষতা ভার প্রাপ্ত হন কি যে থানায় নিযুক্ত থাকেন ঐ থানার এলাকার অন্তর্গত কোন স্থানে সেই দ্রব্যের অন্বেষণ করিতে কি করাইতে পারিবেন।

উক্ত যে কর্ম্মকারক অনুসন্ধান লন তিনি পারিলে আপনি ঐ দ্রব্য অন্বেষণের কার্য্য নির্ব্বাহ করিবেন।

আপনি তাহা করিতে না পারিলে ও তৎকালে সেই অন্বেষণ করিবার ক্ষমতাপন্ন অন্য ব্যক্তি উপস্থিত না থাকিলে তিনি আপনার অধীন কোন কর্ম্মকারকের প্রতি দ্রব্য অন্বেষণ করিবার আজ্ঞা দিতে পারিবেন, ও সেই কর্ম্মকারককে আজ্ঞাপত্র দিয়া যে স্থানে যে দলীল বা অন্য দ্রব্যের অন্বেষণ করিতে হইবে ইহা নির্দ্দেশ করিয়া লিখিবেন ঐ অধীন কর্ম্মকারক তাহা হইলে ঐ স্থানে ঐ দ্রব্যের অন্বেষণ করিতে পারিবেন।

এই আইনে তল্লাসী পরওয়ানাসম্বন্ধে যেং বিধান আছে তাহা এই ধারামত অন্বেষণের কার্য্যের প্রতি, যত দূর সম্ভব বর্ত্তিবে।

যেস্থলে পোলীস থানার এক অধ্যক্ষ অন্য অধ্যক্ষকে তল্লাসী পরওয়ানা দিবার আদেশ করিতে পারিবেন তাহার কথা।

৬৭ ধারা। কোন পোলীস থানার অধ্যক্ষ যে স্থলে আপন থানার এলাকার মধ্যে অন্বেষণ করাইতে ক্ষমতাপন্ন হন সেই স্থলে আপন কি অন্য জিলার অন্য পোলীস থানার অধ্যক্ষকে কোন স্থানে কোন দ্রব্যের অন্বেষণ করাইবার আদেশ করিতে পারিবেন

উক্ত কর্ম্মকারক তদ্রূপ আজ্ঞা পাইলে ১৬৬ ধারা বিধানমতে কার্য্য করিবেন ও দ্রব্য পাইলে যে কার্য্যকারকের আদেশমতে তল্লাস করিলেন তাঁহার নিকট পাঠাইবেন। কিন্তু যে স্থানে ঐ দ্রব্য পাওয়া যায় তাহা ভিন্ন জিলার অন্তর্গত হইলে ও উক্ত কর্ম্মকারককে থানা অপেক্ষা সেই স্থানের বিচারাধিপতিপ্রাপ্ত মাজিষ্ট্রেটের নিকটবর্ত্তী হইলে ঐ দ্রব্য উক্ত মাজিষ্ট্রেটের নিকট লইয়া যাইতে হইবে। তিনি বিপরীত ভাবে বিশিষ্ট কারণ না থাকিলে, ঐ দ্রব্য উক্ত কর্ম্মকারকের নিকট পাঠাইবার আজ্ঞা করিবেন।

চব্বিশ ঘণ্টার মধ্যে অনুসন্ধান সমাপ্ত না হইলে অপরাধিকে মাজিস্ট্রেটের নিকট পাঠাইবার কথা।

১৬৮ ধারা। ৬১ ধারার নির্দ্দিষ্ট চব্বিশ ঘণ্টার মধ্যে এই অধ্যায়মত অনুসন্ধানের কার্য্য সমাধা হইতে পারিবে না বুঝা হইলে এবং অভিযোগ মূলক জ্ঞান করিবার হেতু থাকিলে, পোলীস থানার অধ্যক্ষ নিকটস্থ মাজিস্ট্রেটের নিকটে এতন্নিমিত্ত নির্দ্দিষ্ট ফারমমত মোকদ্দমা সংক্রান্ত রোজনামচায় লিখিত কথার নকল পাঠাইবেন এবং তৎকালেই অভিযুক্ত ব্যক্তিকে ঐ মাজিস্ট্রেটের নিকটে পাঠাইবেন। কিন্তু যদি তিনি অভিযুক্ত ব্যক্তিকে ঐরূপে পাঠান উচিত নয় বিবেচনা করেন তবে তাহার কারণ লিপিবদ্ধ করিয়া পাঠাইতে বিরত থাকিবেন।

মাজিস্ট্রেট এই ধারামত নকল পাইলে তাঁহার উক্ত মোকদ্দমার বিচার করিবার ক্ষমতা থাকুক বা না থাকুক তিনি যেরূপ বিবেচনায় উচিত হয় তত কাল সেইরূপে হেফাজতে মোটে পনর দিনের অধিক কাল অভিযুক্ত ব্যক্তিকে আটক করিয়া রাখিবার অনুমতি দিতে পারিবেন। যদি তাঁহার, বিচার করিবার কি বিচারার্থে সমর্পণ করিবার ক্ষমতা না থাকে, এবং তিনি আর আটক করিয়া রাখা অনাবশ্যক বিবেচনা করেন, তবে তিনি বিচার করিবার ক্ষমতাপন্ন মাজিস্ট্রেটের নিকটে অভিযুক্ত ব্যক্তিকে পাঠাইয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন।

কোন মাজিস্ট্রেট এই ধারামতে পোলীসের হেফাজতে আটক করিয়া রাখিবার অনুমতি দিলে যে কারণে সেই অনুমতি দেন তাহা লিপিবদ্ধ করিবেন।

জিলার মাজিস্ট্রেট কিম্বা মফস্বলের মাজিস্ট্রেট ভিন্ন অন্য কোন মাজিস্ট্রেট সেই আজ্ঞা করিলে তিনি যে মাজিস্ট্রেটের অধীন তাঁহার নিকটে সেই আজ্ঞা করিবার হেতু পত্রসহিত সেই আজ্ঞার প্রতিলিপি প্রেরণ করিবেন।

অধীনস্থ পোলীস কর্ম্মকারক কর্ত্তৃক অনুসন্ধানের রিপোর্টের কথা।

১৬৯ ধারা। পোলীসের অধস্থ কোন কর্ম্মকারক এই অধ্যায়মত অনুসন্ধান লইলে পোলীস থানার অধ্যক্ষের নিকট ঐ অনুসন্ধানের ফলবিষয়ক রিপোর্ট দিবেন।

প্রমাণের ন্যূনতা হইলে অভিযুক্ত ব্যক্তিকে মুক্ত করিবার কথা।

১৭০ ধারা। যে প্রমাণ কি যদ্রূপ সন্দেহ থাকিলে অভিযুক্ত ব্যক্তিকে মাজিস্ট্রেটের নিকটে পাঠান যাইতে পারে এমত উপযুক্ত প্রমাণ নাই কি সন্দেহ করিবার যুক্তিমত হেতু নাই পোলীস থানার অধ্যক্ষ এই অধ্যায়মত অনুসন্ধান লইয়া এরূপ বোধ করিলে যদি উক্ত ব্যক্তি হাজতে থাকে তাহার নিকট জামিনসহ কি জামিন বিনা যদ্রূপ আদেশ করেন তদ্রূপ এই মর্ম্মের মুচলকাপত্র লিখাইয়া লইয়া তাহাকে ছাড়িয়া দিবেন যে যদি ও যখন আদেশ হয়, পোলীসের রিপোর্টক্রমে উক্ত অপরাধের বিচার করিবার ক্ষমতাপন্ন মাজিস্ট্রেটের সম্মুখে উপস্থিত হইব।

উপযুক্ত প্রমাণ থাকিলে মোকদ্দমা মাজিস্ট্রেটের নিকটে পাঠাইবার কথা।

১৭১ ধারা। এই অধ্যায়মত অনুসন্ধান লইয়া পোলীস থানার অধ্যক্ষের যদি এরূপ বোধ হয় যে পূর্ব্বোক্তরূপ উপযুক্ত প্রমাণ কি যুক্তিমত হেতু আছে, পোলীস থানার অধ্যক্ষ ঐ ব্যক্তিকে প্রহরির জিম্মায় কিম্বা পোলীসের রিপোর্টক্রমে উক্ত অপরাধের বিচার করিবার ক্ষমতাপন্ন মাজিস্ট্রেটের নিকটে পাঠাইবেন, ও যে অপরাধের অভিযোগ হয় তাহার বিধিমত জামিন লওয়া যাইতে পারিলে ও অভিযুক্ত ব্যক্তি জামিন দিতে সক্ষম হইলে নিরূপিত দিনে সেই মাজিস্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবার ও যতকাল প্রকারান্তরের আজ্ঞা না হয় ততকাল দিন দিন উপস্থিত থাকিবার জামিন তাহার নিকট হইতে লইবেন।

যখন পোলীস থানার অধ্যক্ষ এই ধারামতে কোন অভিযুক্ত ব্যক্তিকে মাজিস্ট্রেটের নিকটে পাঠান কিম্বা তাহার স্থানে উক্ত মাজিস্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবার জামিন লন, তিনি যে অস্ত্র কি অন্য দ্রব্য উক্ত মাজিস্ট্রেটের [illegible] কথা আবশ্যক বোধ করেন তাহাও [illegible] পাঠাইবেন, এবং বাদী থাকিলে সে ও [illegible] ঐ ব্যাপারের পূর্ব্বাপর ঘটনা জানে বলিয়া বোধ হয় তাহাদের [illegible] যত ব্যক্তির উপস্থিত হওয়া আবশ্যক জ্ঞান [illegible] তাহারা ঐ মাজিস্ট্রেটের সম্মুখে উপস্থিত [illegible] অভিযুক্ত ব্যক্তির বিরুদ্ধে অভিযোগ বিষয়ে নালিশ চালাইবে কি স্থল বিশেষে সাক্ষ্য দিবে তাহাদের স্থানে এই মর্ম্মের মুচলকাপত্র লিখাইয়া লইবেন।

মুচলকাপত্রে জিলার মাজিস্ট্রেটের কিম্বা মফস্বলের মাজিস্ট্রেটের আদালতের উল্লেখ থাকিলে ঐ মাজিস্ট্রেট অন্য যে আদালতের দ্বারা মোকদ্দমা লইবার কি বিচার হইবার নিমিত্ত মোকদ্দমা প্রেরণ করেন উল্লিখিত আদালত উল্লেখমধ্যে সেই আদালতও ধর্ত্তব্য হইবে, কিন্তু ঐ বাদিকে কি সাক্ষিকে তদ্রূপ প্রেরণের নোটিস দিতে হইবে।

অভিযুক্ত ব্যক্তির স্থানে হাজির জামিন লওয়া গেলে তাহার যে দিনে উপস্থিত হইতে হইবে সেই দিন, কিম্বা প্রহরির জিম্মায় তাহাকে চালান করিতে হইলে মাজিস্ট্রেটের কাছারীতে তাহার যে দিনে পঁহুছিবার সম্ভাবনা সেই দিন এই ধারামতে নিরূপিত দিন হইবে।

ঐ মুচলকাপত্র যে কর্ম্মকারকের সম্মুখে লেখা যায় তিনি তাহার সম্পাদনকারি এক জনকে তাহার নকল দিবেন ও পরে মাজিস্ট্রেটের নিকট আপন রিপোর্টের সঙ্গে মূলপত্র পাঠাইবেন।

বাদির কি সাক্ষিদের পোলীসের কর্ম্মকারকের সঙ্গে না যাইতে হইবার কথা।

১৭২ ধারা। মাজিস্ট্রেটের কাছারীতে বাদির কি সাক্ষির যাইবার সময়ে পোলীসের কোন কর্ম্মকারকের সঙ্গে যাইতে আদেশ হইবে না।

বাদিদিগকে ও সাক্ষিদিগকে আটক করিয়া না রাখিবার কথা।

কিম্বা কোন বাদিকে কি সাক্ষিকে অনাবশ্যক আটক করিয়া রাখা কি ক্লেশ দেওয়া যাইবে না ও নিজ প্রতিশ্রুত নিবন্ধ ভিন্ন তাহাদের উপস্থিত হইবার জন্য জামিন দিতে আদেশ হইবে না।

বাদী বা সাক্ষী স্বীকার না করিলে প্রহরির জিম্মায় প্রেরিত হইবার কথা।

কিন্তু কোন বাদী কি সাক্ষী উপস্থিত হইতে কিম্বা ৭ ধারার নির্দ্দিষ্ট মুচলকাপত্র লিখিয়া দিতে স্বীকার না করিলে পোলীস থানার অধ্যক্ষ তাহাকে পেয়াদার জিম্মায় দিয়া মাজিস্ট্রেটের নিকটে পাঠাইতে পারিবেন। তাহা হইলে সে যত কাল ঐ মুচলকা লিখিয়া না দেয়, কিম্বা সেই মোকদ্দমার অবধারণ যত কাল সমাপ্ত না হয়

মাজিষ্ট্রেট তৎকাল ঐ ব্যক্তিকে কি সাক্ষীকে আটক করিয়া রাখিতে পারিবেন।

অনুসন্ধান কার্য্যের রোজনামচার কথা।

১৭৩ ধারা। পোলীসের যে কর্মকারক এই অধ্যায়মতে অনুসন্ধান লন, তিনি তৎসম্পর্কে দিন২ যে কার্য্য করেন তাহার বৃত্তান্ত রোজনামচায় লিখিবেন অর্থাৎ অপরাধের সম্বাদ যে সময়ে তাহার নিকটে পঁহুছে ও তিনি অনুসন্ধানের কার্য্য যে সময়ে আরম্ভ ও যে সময় সমাপ্ত করেন ও যে স্থানে কি যে২ স্থানে যান, ও অনুসন্ধান দ্বারা যে সকল বৃত্তান্ত অবগত হন তাহার বিবরণ লিখিবেন।

ফৌজদারী কোন আদালতে মোকদ্দমার তজবিজ অথবা কি বিচার করণ সময়ে ঐ আদালত পোলীসের সেই মোকদ্দমা বিষয়ক রোজনামচা আনাইয়া আদালতের তদন্ত লইবার কি বিচার করিবার সাহায্যার্থে ঐ রোজনামচার ব্যবহার করিতে পারিবেন। প্রতিবাদির কিম্বা তাহার পক্ষ মোক্তারের তাহা আনাইবার অধিকার নাই এবং আদালত ঐ রোজনামচার ব্যবহার করিয়াছেন এই মাত্র কারণে তাহার কি তাহাদের সেই রোজনামচা দেখিবার অধিকার থাকিবে না। কিন্তু পোলীসের যে কর্মকারক তাহা লিখিলেন তিনি যদি স্মরণ শক্তির উপকারার্থে তাহা ব্যবহার করিয়া থাকেন কিম্বা আদালত যদি পোলীসের ঐ কর্মকারকের কথা খণ্ডাইবার জন্য তাহার ব্যবহার করিয়া থাকেন, তবে ভারত বর্ষীয় সাক্ষ্যবিষয়ক ১৮৭২ সালের আইনের ১৫৯ ও ১৬১ ধারার বিধান তৎপ্রতি বর্ত্তিবে।

পোলীসের কর্মকারকের রিপোর্টের কথা

১৭৪ ধারা। অনাবশ্যক বিলম্ব না করিয়া এই অধ্যায় মত অনুসন্ধানের কার্য্য সমাপ্ত করিতে হইবে। সমাপ্ত হইলে পোলীসের যে কার্য্যকারক ঐ অনুসন্ধান লন তিনি স্থানীয় গবর্ণমেন্টের নির্দ্দিষ্ট পাঠে রিপোর্ট লিখিয়া পোলীসের রিপোর্টক্রমে উক্ত অপরাধের বিচার করিবার ক্ষমতাপন্ন মাজিষ্ট্রেটের নিকটে পাঠাইবেন। উভয় পক্ষের নাম, ও যে সম্বাদ পান তাহার ভাব ও যাহারা সেই ব্যাপারের পূর্ব্বাপর জানেন বলিয়া বোধ হয় তাহাদের নাম ঐ রিপোর্টে লেখা থাকিবে ও তাহাতে অভিযুক্ত ব্যক্তিকে ... জিম্মায় পাঠান গিয়াছে কিম্বা ... এ স্থানে জামিনসহ কি জামিন বিনা নিরুদ্ধপত্র লেখাইয়া লওয়া তাহাকে ছাড়িয়া দেওয়া গিয়াছে, এই কথাও লিখিতে হইবে।

১৫৯ ধারামতে ... উচ্চপদস্থ পোলীসের কোন কর্মকারক নিযুক্ত হইলে, ঐ রিপোর্ট তাঁহার হস্ত দিয়া পাঠাইতে হইবে এবং তিনি মাজিষ্ট্রেটের আজ্ঞার অপেক্ষায় আরো অনুসন্ধানের নিমিত্ত পোলীস থানার অধ্যক্ষের প্রতি আদেশ দিতে পারিবেন।

এই ধারামতে যে রিপোর্ট পাঠান যায় তাহা হইতে যদি দৃষ্ট হয় যে অভিযুক্ত ব্যক্তি আপনি নিরুদ্ধপত্র লিখিয়া দিয়া মুক্ত হইয়াছেন, তবে মাজিষ্ট্রেট ঐ নিরুদ্ধ পত্র ছাড়িয়া দিবার বা প্রকারান্তরের যে আজ্ঞা করা বিহিত বোধ করেন করিবেন।

অপঘাত ও অকস্মাৎ মৃত্যুর অনুসন্ধান করিয়া পোলীসের রিপোর্ট করিবার কথা।

১৭৫ ধারা। পোলীস থানার অধ্যক্ষ,
(ক) কোন ব্যক্তিকে অন্য কেহ মারিয়া ফেলিয়াছে, কি
(খ) কোন ব্যক্তির সন্দেহজনক অবস্থায় মৃত্যু হইয়াছে, কি
(গ) কেহ আত্মহত্যা করিয়াছে, এই সম্বাদ পাইলে তৎক্ষণাৎ অপমৃত্যুর তদন্ত লইবার ক্ষমতাপন্ন অতি নিকটস্থ মাজিষ্ট্রেটকে সেই কথা জ্ঞাত করিবেন, এবং স্থানীয় গবর্ণমেন্টের প্রণীত বিধিক্রমে অথবা জিলার বা মহকুমার মাজিষ্ট্রেটের সাধারণ কি বিশেষ আজ্ঞাক্রমে প্রকারান্তরের আদেশপ্রাপ্ত না হইলে ঐ মৃত ব্যক্তির দেহ যে স্থানে থাকে সেই স্থানে গিয়া প্রতিবাসি দুই কি অধিক সম্ভ্রান্ত লোকের গোচরে অনুসন্ধান লইয়া ঐ মৃত্যুর স্পষ্ট কারণের রিপোর্ট করিবেন, ও শরীরে যে ক্ষত কি কাটাকুটা কি আঘাত কি অন্য প্রকার চিহ্ন দৃষ্ট হয় তাহার বর্ণনা ও যে প্রকারে কিম্বা যে অস্ত্র কি যন্ত্র দ্বারা সেই চিহ্ন হইয়া থাকিবে তাহাও লিখিবেন।

পোলীসের ঐ কর্মকারক ও অন্য ব্যক্তিরা কিম্বা তাঁহাদের যত জন ঐ রিপোর্টের কথায় সম্মত হন তাঁহারা তাহাতে স্বাক্ষর করিবেন ও সেই রিপোর্ট অবিলম্বে জিলার মাজিষ্ট্রেটের কিম্বা মহকুমার মাজিষ্ট্রেটের নিকটে পাঠান যাইবে।

মৃত্যুর কারণ বিষয়ে সন্দেহ থাকিলে কিম্বা অন্য কোন কারণে পোলীসের কর্মকারক যুক্তিসিদ্ধ বিবেচনা করিলে কাল ও স্থানের দূরত্ব বিবেচনায় ঐ শব পথে পচিয়া যাইয়া পরীক্ষা নিষ্ফল হইবার আশঙ্কা বিনা নিকটস্থ সিবিল চিকিৎসক সাহেবের নিকটে কিম্বা স্থানীয় গবর্ণমেন্টের অন্য যে চিকিৎসককে তৎকর্ম্মে নিযুক্ত করেন তাহার নিকটে পাঠান যাইতে পারিলে, পোলীসের কর্মকারক এতদর্থে স্থানীয় গবর্ণমেন্টের প্রণীত বিধির নিয়মাধীনে ঐ দেহ পরীক্ষা করিয়া দেখিবার জন্য প্রেরণ করিবেন।

মন্ত্রিসভাধিষ্ঠিত মান্দ্রাজের ও বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেবের শাসনাধীন দেশে গ্রামের মণ্ডলও এই ধারামতে অনুসন্ধান লইয়া অপমৃত্যুর তদন্ত লইবার ক্ষমতাপন্ন নিকটস্থ মাজিষ্ট্রেটের নিকটে রিপোর্ট করিতে পারিবেন।

এই২ মাজিষ্ট্রেটেরা অপমৃত্যুর তদন্ত লইবার ক্ষমতাপন্ন, যথা, কোন জিলার মাজিষ্ট্রেট কি মহকুমার মাজিষ্ট্রেট, ও এতদর্থে স্থানীয় গবর্ণমেণ্টের কি জিলার মাজিষ্ট্রেটের স্থানে বিশেষ ক্ষমতা প্রাপ্ত কোন মাজিষ্ট্রেট।

ব্যক্তিদিগকে সমন করিবার ক্ষমতার কথা।

১৭৬ ধারা। পোলীস থানার অধ্যক্ষ উক্ত অনুসন্ধান কার্য্যের জন্যে আজ্ঞাপত্র লিখিয়া পূর্ব্বোক্তমতে দুই কি অধিক ব্যক্তিকে এবং যাহারা ঐ ব্যাপারের বৃত্তান্ত জানেন বলিয়া বোধ হয় এমত অন্য ব্যক্তিকে সমন করিতে পারিবেন। কোন ব্যক্তিকে তদ্রূপে সমন করা গেলে তাহার উপস্থিত হইতে হইবে, এবং যে প্রশ্নের উত্তর দিলে তাহার নামে ফৌজদারী অভিযোগ হইতে পারে, কিম্বা তাহার অর্থদণ্ড কি সম্পত্তি দণ্ড হইতে পারে তদ্ভিন্ন তাহার সকল প্রশ্নের উত্তর দিতেই হইবে।

তাঁহার সেই অপরাধের তদন্ত লওয়া যাইতে ও বিচার হইতে পারিবে।

*অপরাধভাবে অবিহিত ব্যবহারের ও অপরাধভাবে বিশ্বাসঘাতকতা করণের কথা।*

অপরাধভাবে দ্রব্য লইয়া অবিহিত ব্যবহার করণের কিম্বা অপরাধভাবে বিশ্বাসঘাতকতা করণের অভিযোগ হইলে, যে আদালতের বিচারাধীন স্থানের মধ্যে অপরাধ বিষয়ক দ্রব্যের কোন অংশ অভিযুক্ত ব্যক্তি প্রাপ্ত হয়, কি অপরাধ করা যায় সেই আদালত দ্বারা ঐ অপরাধের তদন্ত লওয়া যাইতে ও বিচার হইতে পারিবে।

*চুরী করণের কথা।*

যে আদালতের বিচারাধীন স্থানের মধ্যে কোন দ্রব্য চুরী করা যায় কিম্বা চোরের অধিকারে থাকে কিম্বা তাহা চোরা জানিয়াও কি বিশ্বাস করিবার কারণ পাইয়াও কোন ব্যক্তি লয় কি রাখে সেই আদালত দ্বারা উক্ত দ্রব্য চুরীকরণের অপরাধের তদন্ত লওয়া যাইতে ও বিচার হইতে পারিবে।

*তদন্ত ও বিচার করিবার স্থানের কথা। অপরাধ যে স্থানে করা গেল তাহা নিশ্চয় না হইলে*
*কিম্বা কেবল এক স্থানে না করা গেলে*
*কিম্বা অপরাধ নিয়ত করা গেলে*
*কিম্বা অনেক কার্য্য লইয়া অপরাধ হইলে*

৮৩ ধারা। অনেক স্থানের মধ্যে কোন্ স্থানে অপরাধ করা গেল ইহা নিশ্চয় না হইলে,

কিম্বা অপরাধের এক অংশ এক স্থানে অন্য অংশ অন্য স্থানে করা গেলে,

কিম্বা অপরাধ ক্রমিক হ'লে ও দুই কি ততোধিক স্থানে করা গিয়া থাকিলে,

কিম্বা ভিন্ন২ স্থানে কৃত নানা ক্রিয়া লইয়া অপরাধ হইলে,

যে আদালতের উক্তরূপ কোন স্থানের উপর বিচারাধিপত্য আছে সেই আদালত দ্বারা ঐ অপরাধের তদন্ত লওয়া যাইতে ও বিচার হইতে পারিবে।

*যাত্রাক্রমে পথে অপরাধ করিলে তাহার কথা।*

১৮৪ ধারা। স্থলপথে কি জলপথে যাত্রাক্রমে কোন অপরাধ করা গেলে যে আদালতের বিচারাধীন স্থানের মধ্য দিয়া অপরাধী যায় কিম্বা যে ব্যক্তির বিরুদ্ধে কি যে দ্রব্যের সম্বন্ধে ঐ অপরাধ করা যায় সেই ব্যক্তি কি সেই দ্রব্য উক্ত যাত্রাক্রমে যায় সেই আদালত দ্বারা ঐ অপরাধের তদন্ত লওয়া যাইতে ও বিচার হইতে পারিবে।

*রেলওয়ে ও টেলিগ্রাফ ও ডাকঘর ও অস্ত্র বিষয়ক আইনের বিরুদ্ধে অপরাধের কথা।*

১৮৫ ধারা। রেলওয়ে কি টেলিগ্রাফ কি ডাকঘর কি অস্ত্র ও বারুদাদিবিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে তাহার বিধানের বিরুদ্ধে যে সকল অপরাধ করা যায় তাহা রাজধানীর মধ্যে করা গিয়াছে বলিয়া উক্ত হউক কি না হউক, প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট, তাহার অনুসন্ধান লইতে ও বিচার করিতে পারিবেন কিন্তু এরূপ স্থলে আবশ্যক যে অপরাধীকে ও মোকদ্দমার আবশ্যক সমস্ত সাক্ষিদিগকে উক্ত নগর মধ্যে পাওয়া যায়।

*কোন জিলায় তদন্ত লওয়া যাইবে এবিষয়ে সন্দেহ হইলে হাই কোর্টের দ্বারা ইহা নির্ণয় হইবার কথা।*

১৮৬ ধারা। এই অধ্যায়ের অন্তর্গত পূর্ব্ববর্ত্তি বিধানক্রমে কোন্ আদালত দ্বারা অপরাধের তদন্ত লওয়া যাইবে কি বিচার হইবে এবিষয়ে সন্দেহ হইলে যে হাই কোর্টের ফৌজদারী আপীলী বিচারাধিপত্যের সীমান্তর্গত স্থানে অপরাধী প্রকৃত পক্ষে থাকে সেই হাই কোর্ট নির্ণয় করিবেন যে কোন্ আদালত দ্বারা উক্ত অপরাধের তদন্ত লওয়া যাইবে কি বিচার হইবে।

*বিচারাধীন স্থানের বাহিরে অপরাধ করা গেলে সমন কি ওয়ারেণ্ট দিবার ক্ষমতার কথা।*

১৮৭ ধারা। যখন কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি জিলার মাজিষ্ট্রেট কি সবডিবিজনের মাজিষ্ট্রেট, কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট হইতে এতদর্থে বিশেষ ক্ষমতাপ্রাপ্ত হইলে কোন প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট এরূপ বিশ্বাস করিবার কারণ দেখেন যে তাঁহার বিচারাধীন স্থানের মধ্যস্থ কোন ব্যক্তি ঐ স্থানের বাহিরে কোন অপরাধ করিয়াছে ও ১৭৮ ধারা অবধি ১৮৫ ধারা পর্য্যন্ত কোন ধারার বিধানক্রমে কি অন্য যে আইন তৎকালে প্রচলিত থাকে তৎক্রমে ঐ স্থানের মধ্যে সেই অপরাধের তদন্ত লওয়া কি বিচার করা যাইতে পারে না, কিন্তু প্রচলিত কোন আইনমতে ব্রিটিস ভারতবর্ষ মধ্যে তাহার বিচার হইতে পারে তবে স্বীয় বিচারাধীন স্থান মধ্যে ঐ অপরাধ করা গেলে তিনি যেমন অনুসন্ধান লইতে পারিতেন তদ্রূপ অনুসন্ধান লইতে ও ইতিপূর্ব্বে যেরূপ বিধান করা গিয়াছে তৎক্রমে তাহাকে বলপূর্ব্বক আপন সম্মুখে উপস্থিত করাইতে পারিবেন, এবং উক্ত অপরাধের তদন্ত লইবার কি বিচার করিবার ক্ষমতা যে মাজিষ্ট্রেটের থাকে তাহার নিকটে তাহাকে পাঠাইতে পারিবেন অথবা উক্ত অপরাধ জামিন লইবার যোগ্য হইলে উক্ত মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবার নিমিত্ত তাহার জামিন লইতে পারিবেন।

*মফস্বলের মাজিষ্ট্রেটের কার্য্য প্রণালীর কথা।*

উক্তরূপ ক্ষমতাপন্ন একাধিক মাজিষ্ট্রেট থাকিলে এবং কাহার নিকটে কি সম্মুখে উক্ত ব্যক্তিকে পাঠাইতে কি উপস্থিত হইবার নিমিত্ত আদেশ করিতে হইবে এই ধারাক্রমে কার্য্যকারী মাজিষ্ট্রেট এবিষয়ে কিছু স্থির করিতে না পারিলে হাই কোর্টের আজ্ঞা জন্য মোকদ্দমার রিপোর্ট করিবেন।

*অধীন মাজিষ্ট্রেটের ওয়ারেণ্ট হইলে কর্ত্তব্যের কথা।*

৮৮ ধারা। প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি জিলার মাজিষ্ট্রেট ভিন্ন কোন মাজিষ্ট্রেট ১৮৭ ধারামতে যে ওয়ারেণ্ট দেন তৎক্রমে কোন ব্যক্তিকে ধৃত করা গেলে ঐ মাজিষ্ট্রেট ঐ ধৃত ব্যক্তিকে জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট পাঠাইবেন। কিন্তু যে মাজিষ্ট্রেটের ঐ অপরাধের তদন্ত লইবার কি বিচার করিবার ক্ষমতা থাকে তিনি ঐ ব্যক্তিকে ধরিবার ওয়ারেণ্ট দিলে পোলীসের যে কর্ম্মকারক ঐ ওয়ারেণ্ট জারী করেন, তাঁহার নিকটে ঐ ধৃত ব্যক্তিকে সমর্পণ করা যাইবে, কিম্বা যে মাজিষ্ট্রেট ওয়ারেণ্ট দিলেন তাঁহার নিকটে তাহাকে পাঠান যাইবে।

যে অপরাধের অপরাধী বলিয়া ধৃত ব্যক্তির নামে নালিশ হয় কি তাহার প্রতি সংশয় থাকে যদি ১৮৭ ধারামতে কর্ম্মকারী মাজিষ্ট্রেটের আদালত ছাড়া সেই জিলার অন্য কোন ফৌজদারী আদালতের দ্বারা তাহার তদন্ত ও বিচার হইতে পারে তবে ঐ মাজিষ্ট্রেট উক্ত আদালত যে জিলার কি মহকুমার মাজিষ্ট্রেটের অধীন তাঁহার নিকটে ঐ ব্যক্তিকে পাঠাইবেন।

*ব্রিটিশ প্রজারা ব্রিটিশ ভারতবর্ষের বাহিরে অপরাধ করিলে তাহাদের বিচারের কথা।*

১৮৮ ধারা। যদি কোন ইউরোপীয় ব্রিটিশ প্রজা শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ ভারতবর্ষীয় কোন রাজার কি রাজ্যের অধিকারে অপরাধ করে কিম্বা

যদি শ্রীশ্রীমতীর ভারতবর্ষীয় কোন দেশীয় প্রজা ব্রিটিশ ভারতবর্ষের বহির্ভূত কোন স্থানে অপরাধ করে,

তবে ব্রিটিশ ভারতবর্ষের অন্তর্গত যে কোন স্থানে তাহাকে পাওয়া যায় সেই স্থানেই অপরাধ করার ন্যায় ব্রিটিশ ভারতবর্ষে তাহার সেই অপরাধহেতুক বিচারাদি হইতে পারিবে।

*অভিযোগের অনুসন্ধান লওয়া উচিত এই বিষয়ে পলিটিকাল এজেন্টের সার্টিফিকেট দিবার কথা।*

পরন্তু যে দেশে সেই অপরাধ করা গিয়াছে বলিয়া প্রকাশ হয় সেই দেশের পলিটিকাল এজেন্ট সাহেব থাকিলে তিনি ব্রিটিশ ভারতবর্ষে সেই অভিযোগের অনুসন্ধান করা উচিত বলিয়া আপন অভিমতের সার্টিফিকেট না দিলে ব্রিটিশ ভারতবর্ষে উক্ত কোন অপরাধ বিষয়ক অভিযোগের অনুসন্ধান লওয়া যাইবে না।

আরো এই ধারামতে কোন ব্যক্তির বিপক্ষে কোন কার্য্যানুষ্ঠান হইলে পর, ব্রিটিশ ভারতবর্ষে সেই অপরাধ করা গেলে যদি সেই অপরাধের নিমিত্ত পশ্চাৎ সেই ব্যক্তির বিপক্ষে আর কার্য্যানুষ্ঠান হইতে না পারে তবে এই ধারা মতে ব্রিটিশ ভারতবর্ষের বহির্ভূত কোন স্থানে সেই অপরাধের উপলক্ষে তাহার বিপক্ষে আর কার্য্যানুষ্ঠান হইতে পারিবে না।

*সাক্ষ্যের ও দলীলের প্রতিলিপি প্রমাণস্বরূপ গ্রহণ করিতে আজ্ঞা করিবার ক্ষমতার কথা।*

১৯০ ধারা। ৮৯ ধারায় যে প্রকারের অপরাধের উল্লেখ হইয়াছে তাহার অনুসন্ধান লওয়া যাইতেছে কি বিচার হইতেছে এমত সময়ে যে স্থানে অপরাধ করা গিয়াছে বলিয়া কথিত হয় তথায় পলিটিকাল এজেন্ট সাহেবের কিম্বা বিচারপতির সম্মুখে যে জবানবন্দী লওয়া গেল কি যে দলীল উপস্থিত করা গেল অনুসন্ধানগ্রাহী কি বিচারকারি আদালত যে কোন মোকদ্দমায় সেই জবানবন্দীর কি দলীলের লিখিত বিষয়ের সাক্ষ্য লইবার জন্যে কমিসান দিতে পারিতেন সেই মোকদ্দমায় সেই আদালত ঐ জবানবন্দী ও দলীলের প্রতিলিপি প্রমাণস্বরূপ গ্রহণ করিবেন স্থানীয় গবর্ণমেন্ট বিহিত বোধ করিলে এমন আজ্ঞা করিতে পারিবেন।

*পলিটিকাল এজেন্ট শব্দের অর্থ।*

১৯১ ধারা। ১৮৯ ও ১৯০ ধারায় "পলিটিকাল এজেন্ট" শব্দের নিম্নলিখিত ব্যক্তি দিগকে বুঝাইবে ও তাঁহারা ঐ শব্দে গণ্য হইবেন,—

(১) ব্রিটিশ ভারতবর্ষের সীমার বহির্ভূত কোন দেশে প্রধান যে কর্তৃপক্ষ ব্রিটিশ ভারতবর্ষের গবর্ণমেন্টের স্থলাভিষিক্তস্বরূপ হন তিনি।

(২) মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব কিম্বা মান্দ্রাজ কি বোম্বাই প্রেসিডেন্সীর মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর সাহেব ভিন্ন দেশের বিচারাধিপতি বিষয়ক এবং অপরাধি দিগকে স্বং দেশে প্রেরণ বিষয়ক ১৮৭৯ সালের আইনমতে ব্রিটিশ ভারতবর্ষের একা শান্তির কোন দেশের পলিটিকাল এজেন্টের সকল কি কোন ক্ষমতা ক্রমে কর্ম্ম করণার্থে ব্রিটিশ ভারতবর্ষীয় যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি।

খ।—কার্য্যারম্ভের আবশ্যক নিয়মবিষয়ক বিধি।

*মাজিষ্ট্রেটেরা যে অপরাধ গ্রাহ্য করিতে পারিবেন তাহার কথা।*

১৯২ ধারা। পশ্চাল্লিখিত ( ধারের স্থলভিন্ন কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট ও জিলার মাজিষ্ট্রেট ও মহকুমার মাজিষ্ট্রেট ও এতদর্থে বিশেষ ক্ষমতাপ্রাপ্ত অন্যকোন মাজিষ্ট্রেট,

( ক ) কোন অপরাধাত্মক ঘটনার অভিযোগ প্রাপ্ত হইলে কিম্বা

( খ ) উক্ত ঘটনা সম্বন্ধে পোলীসের রিপোর্ট পাইলে কিম্বা

( গ ) পোলীসের কর্ম্মকারক ভিন্ন অন্য ব্যক্তির নিকট সংবাদ পাইলে, অথবা উক্ত অপরাধ যে করা গিয়াছে এতদ্বিষয়ে তাঁহার স্বীয় জ্ঞান কি সন্দেহ থাকিলে ঐ অপরাধ গ্রাহ্য করিতে পারিবেন।

স্থানীয় গবর্ণমেন্ট কি স্থানীয় গবর্ণমেন্টের সাধারণ কি বিশেষ আজ্ঞাক্রমে জিলার মাজিষ্ট্রেট সাহেব ( ক ) ও ( খ ) প্রকরণমতে অপরাধ গ্রাহ্য করিবার বিশেষ ক্ষমতা যে কোন মাজিষ্ট্রেটকে দিতে পারিবেন।

স্থানীয় গবর্ণমেন্ট ( গ ) প্রকরণমতে অপরাধ গ্রাহ্য করিবার ক্ষমতা প্রথম কি দ্বিতীয় শ্রেণীর যে কোন মাজিষ্ট্রেটকে দিতে পারিবেন।

*মাজিষ্ট্রেটদের মোকদ্দমা হস্তান্তর করিবার কথা।*

১৯৩ ধারা। কোন জিলার মাজিষ্ট্রেট কি মহকুমার মাজিষ্ট্রেট যে মোকদ্দমা গ্রাহ্য করেন তাহার তদন্ত সম্বন্ধীয় কি বিচার করিবার নিমিত্ত তিনি তাহা তাঁহার অধীন কোন মাজিষ্ট্রেটের নিকটে প্রেরণ করিতে পারিবেন।

কোন প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট এতদর্থে জিলার মাজিষ্ট্রেট সাহেবের স্থানে বিশেষ ক্ষমতা প্রাপ্ত হইয়া কোন মোকদ্দমা গ্রাহ্য করিয়া থাকিলে তিনি এই আইনমতে উক্ত মোকদ্দমা লইয়া কার্য্য করিবার ক্ষমতাপন্ন ঐ জিলার অন্য কোন মাজিষ্ট্রেটের নিকট তদন্ত বা বিচার হইবার নিমিত্ত উহা প্রেরণ করিতে পারিবেন।

*সেশন আদালত যে অপরাধ গ্রাহ্য করিতে পারিবেন তাহার কথা।*

১৯৪ ধারা। এই আইন কিম্বা তৎকালে অন্য যে আইন প্রচলিত থাকে তাহাতে প্রকারান্তরের স্পষ্ট বিধান না থাকিলে, তদর্থে নিয়মমত ক্ষমতাপ্রাপ্ত কোন মাজিষ্ট্রেট কর্তৃক অভিযুক্ত ব্যক্তি সমর্পিত না হইলে, কোন সেশন আদালত প্রথম স্থলীয় আদৌ বিচারাধিপত্য বিশিষ্ট আদালত স্বরূপ কোন অপরাধ গ্রাহ্য করিবেন না।

*অতিরিক্ত ও সহকারী সেশন জজ দ্বারা,*

স্থানীয় গবর্ণমেন্ট সাধারণ কি বিশেষ আজ্ঞাদ্বারা তাহাদিগকে যে সকল মোকদ্দমার বিচার করিতে আদেশ দেন, কিম্বা সেই খণ্ডের সেশন জজ সাহেব, যে সকল মোকদ্দমা তাঁহাদিগের নিকট

বিচারার্থে অর্পণ করেন, আডিশুনল সেশন জজ কি জাইন্ট সেশন জজ কেবল সেই সকল মোকদ্দমার বিচার করিবেন।

অপর সেশন জজ সামান্য কি বিশেষ আজ্ঞাদ্বারা

আসিষ্টান্ট সেশন জজ দ্বারা মোকদ্দমা হইবার কথা।

আসিষ্টান্ট সেশন জজদের হস্তে যে সকল মোকদ্দমা অর্পণ করেন, তাঁহারা কেবল সেই সকল মোকদ্দমার বিচার করিবেন।

১৯৫ ধারা। পশ্চাল্লিখিত বিধানমতে কোন অপরাধ

হাই কোর্ট যে অপরাধ গ্রাহ্য করিবেন তাহার কথা।

হাই কোর্টে সমর্পণ করা গেলে হাই কোর্ট তাহা গ্রাহ্য করিতে পারিবেন।

শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের ১০৪ অধ্যায় মতে যে পেটেন্ট পত্র প্রদত্ত হয় এই ধারায় কোন কথার তাহার বিধানের কোনবিঘ্ন যে হইবে এরূপ জ্ঞান করিতে হইবে না।

১৯৬ ধারা। (ক) ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৭২

রাজকীয় কার্য্যকারকদের আইনসিদ্ধ ক্ষমতা অবজ্ঞা করণ হেতুক অভিযোগের কথা।

অবধি ১৮৮পর্য্যন্ত ধারামতে যে অপরাধের দণ্ড হইতে পারে সেই অপরাধে রাজকীয় যে কার্য্যকারকের সম্বন্ধে হইয়া থাকে তাঁহার কিম্বা তিনি যাঁহার অধীন সেই রাজকীয় কার্য্যকারকের অনুমতি কি অভিযোগ না হইলে,

(খ) উক্ত আইনের ১৯৩, ১৯৪, ১৯৫, ১৯৬, ১৯৯, ২০০, ২০৫, ২০৬, ২০৭ ২০৮, ২০৯, ২১০, ২১১, কি ২২৮

আদালতের ন্যায় বিচারের বিরুদ্ধ কোন২ অপরাধহেতুক অভিযোগের কথা।

ধারামতে যে২ অপরাধ দণ্ডনীয় তাহা কোন আদালতে বা আদালতের আনুষ্ঠানিক কার্য্য সম্বন্ধে করা গেলে ঐ আদালতের কিম্বা সেই আদালত অন্য যে আদালতের অধীন থাকেন তাঁহার অনুমতি কি অভিযোগ না হইলে,

(গ) উক্ত আইনের ৪৬৩ ধারায় যে কোন অপরাধের বর্ণনা আছে কিম্বা ৪৭১

দলীল প্রমাণস্বরূপে উপস্থিত করা গেলে তৎসম্পর্কীয় অপরাধের অভিযোগের কথা।

৪৭৫, কি ৪৭৬ ধারামতে যে২ অপরাধের দণ্ড হইতে পারে কোন আদালতের আনুষ্ঠানিক কোন কার্য্যের প্রমাণে যে দলিলী উপস্থিত করা যায় তৎসম্বন্ধে কোন পক্ষ সেই অপরাধ করিলে, ঐ আদালতের কিম্বা ঐ আদালত অন্য যে আদালতের অধীন থাকেন তাঁহার অনুমতি কি অভিযোগ না হইলে কোন আদালত অভিযোগ গ্রাহ্য করিবেন না।

এই ধারায় যে অনুমতির উল্লেখ হইয়াছে তাহা সাধারণ কথায় ব্যক্ত হইতে পারিবে।

যে প্রকারের অনুমতি পাওয়া আবশ্যক তাহার কথা।

অভিযুক্ত ব্যক্তির নামে লিখিবার প্রয়োজন নাই। কিন্তু যে আদালতে কি অন্যস্থানে ও যে সূত্রে অপরাধ করা যায় যথাসাধ্য তাহার নির্দ্দেশ করিতে হইবে।

এই ধারার উল্লিখিত কোন অপরাধ সম্পর্কে অনুমতি প্রদত্ত হইলে, তদন্ত সূত্রে অন্যতর অপরাধ কৃতহই[illegible] যাছে [illegible] যদি [illegible] প্রকাশ হইয়াছে। যে আদালত মোকদ্দমা গ্রাহ্য [illegible] জন্য অপরাধ ধরিয়া অভিযোগ সংশোধন করণার্থে সেই আদালতের ক্ষমতা থাকিবে।

[illegible] অনুমতি দেওয়া যায় অনুমতিদাতা কর্তৃপক্ষ [illegible] অধীন সেই কর্ত্তৃপক্ষ তাহা রহিত করিতে পারিবেন।

[illegible] আদালত হইতে সামান্য [illegible] যে আদালতে আপীল হয় [illegible] এই কার্য্যার্থে প্রথমোক্ত আদালত সেই আদালতের অধীন বলিয়া গণ্য হইবে।

১৯৭ ধারা। ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ১২১

রাজবিরুদ্ধ অপরাধের অভিযোগের কথা।

ধারাবধি ৬ অধ্যায়মতে দণ্ডনীয় কিম্বা উক্ত আইনের ২৯৪ ক ধারামতে দণ্ডনীয় অপরাধের নালিশ হইলে মন্ত্রিসভাধিষ্ঠিত ভারতবর্ষের শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের কিম্বা স্থানীয় গবর্ণমেন্টের আজ্ঞা কিম্বা দত্ত ক্ষমতাক্রমে কিম্বা এতৎপক্ষে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের স্থানে ক্ষমতাপ্রাপ্ত কার্য্যকারকের আজ্ঞা কিম্বা তাঁহার দত্ত ক্ষমতাক্রমে ঐ মোকদ্দমা উপস্থিত করা না গেলে কোন আদালতে তদ্রূপ অপরাধের অভিযোগ গ্রাহ্য হইবে না।

১৯৮ ধারা। বিচারকর্ত্তাস্বরূপ কোন বিচারকর্ত্তার

বিচারকর্ত্তাদের ও রাজকীয় কার্য্যকারকদের নামে অভিযোগের কথা।

নামে, কিম্বা রাজকীয় অন্য যে কার্য্যকারক ভারতবর্ষীয় কি স্থানীয় গবর্ণমেন্টের অনুমতি বিনা অবসৃত হইতে না পারেন এমত কার্য্যকারকস্বরূপ তাহার নামে কোন অপরাধের অভিযোগ হইলে যে গবর্ণমেন্ট তাঁহাকে অবসৃত করিবার আজ্ঞা দিতে পারেন সেই গবর্ণমেন্টের কিম্বা উক্ত গবর্ণমেন্টহইতে ক্ষমতাপ্রাপ্ত অন্য কার্য্যকারকের অনুমতি ভিন্ন অথবা ঐ বিচারকর্ত্তা কিম্বা রাজকীয় কার্য্যকারক যে আদালতের কিম্বা অন্য কর্ত্তৃপক্ষের অধীন থাকেন উক্ত গবর্ণমেন্ট তাঁহার তদ্রূপ অভিযোগ করিবার অনুমতি করিবার ক্ষমতা খর্ব্ব করিয়া না থাকিলে তাঁহার অনুমতি ভিন্ন ঐ অভিযোগ কোন আদালতে গ্রাহ্য হইবে না।

অভিযোগ সম্বন্ধে গবর্ণমেন্টের ক্ষমতার কথা।

যে ব্যক্তি কর্ত্তৃক ও যে প্রকারে উক্ত বিচারকর্ত্তা কি রাজকীয় কার্য্যকারক সম্বন্ধীয় অভিযোগ চালাইতে হইবে উক্ত গবর্ণমেন্ট তাহা স্থির করিতে পারিবেন এবং যে আদালতের সম্মুখে বিচার হইবে তাহাও নির্দ্দেশ করিতে পারিবেন।

১৯৯ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৯ কি

চুক্তিভঙ্গ কি অপবাদ ও বিবাহসম্পর্কীয় অপরাধের অভিযোগের কথা।

২১ অধ্যায়ের মধ্যে কি ৪৯৩ অবধি ৪৯৬ পর্য্যন্ত ধারার মধ্যে যে২ অপরাধ পড়ে, ঐ অপরাধক্রমে ক্ষতিগ্রস্ত কোন ব্যক্তির দ্বারা নালিশ না হইলে কোন আদালতে সেই অপরাধ গ্রাহ্য হইবে না।

২০০ ধারা। স্ত্রীলোকের স্বামী কিম্বা তাঁহার অনুপ-

পরদার সংক্রান্ত অভিযোগের কথা।

স্থানে যে সময়ে অপরাধ হয় সেই সময়ে তাঁহার পক্ষে ঐ স্ত্রীলোকের যিনি রক্ষক থাকেন তিনি নালিশ না করিলে কোন আদালতে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৯৭ কি ৪৯৮ ধারামত অপরাধ গ্রাহ্য হইবে না।

# ষোড়শ অধ্যায়।

## মাজিষ্ট্রেটদের নিকট নালিশ করিবার বিধি।

বাদির পরীক্ষা লইবার কথা।

২০১ ধারা। নালিশ হইলে যে মাজিষ্ট্রেট মোকদ্দমা গ্রাহ্য করেন তিনি শপথ করাইয়া বাদির পরীক্ষা লইবেন ও সেই পরীক্ষা লিখিয়া রাখা যাইবে ও তাহাতে বাদী এবং মাজিষ্ট্রেট স্বাক্ষর করিবেন।

কিন্তু লিখিয়া নালিশ করা গেলে, ১৯১ ধারামতে মোকদ্দমা হস্তান্তর করিবার পূর্ব্বে মাজিষ্ট্রেটের যে বাদির পরীক্ষা লইতে হইবে, এই ধারার কোন কথায় এরূপ জ্ঞান হইবে না।

উক্ত মাজিষ্ট্রেট প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট হইলে মাজিষ্ট্রেট প্রত্যেক স্থলে যেমন উচিত বোধ করেন তেমনি শপথ করাইয়া কি না করাইয়া ঐ পরীক্ষা করিতে পারিবেন, এবং মাজিষ্ট্রেট বিহিত বোধ করিলে নালিশের বিষয় সম্মুখে উপস্থিত করাইবার পূর্ব্বে তাহা লিখিয়া দিবার আদেশ করিতে পারিবেন।

১৯৩ ধারামতে মোকদ্দমা হস্তান্তর করা গেলে, যে মাজিষ্ট্রেট তাহা হস্তান্তর করেন তিনি বাদির পরীক্ষা লইয়া থাকিলে যে মাজিষ্ট্রেটের নিকটে ঐ মোকদ্দমা হস্তান্তর করিয়া দেওয়া যায় তিনি বাদিকে পুনর্ব্বার পরীক্ষা করিতে বাধ্য হইবেন না।

মাজিষ্ট্রেট নালিশ শুনিতে ক্ষমতাপন্ন না হইলে কার্য্যপ্রণালীর কথা।

২০২ ধারা। মাজিষ্ট্রেট ঐ নালিশ গ্রাহ্য করিতে ক্ষমতাপন্ন না হইলে এবং লিখিয়া নালিশ করা গিয়া থাকিলে উপযুক্ত আদালতে দিবার নিমিত্ত সেই মর্ম্মের পৃষ্ঠলিপি সহিত আবেদনপত্র ফিরাইয়া দিবেন।

পরওয়ানা দিতে বিলম্ব করণের কথা।

২০৩ ধারা। কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বা প্রথম বা দ্বিতীয় শ্রেণীর মাজিষ্ট্রেট যে নালিশ গ্রাহ্য করিতে পারেন সেই নালিশের সত্যতা সম্বন্ধে অবিশ্বাস করিবার কারণ দেখিলে বাদির পরীক্ষা লইবার পর যাহার নামে নালিশ হইল তাহাকে উপস্থিত করাইবার পরওয়ানা দিতে বিলম্ব করিয়া প্রথমে আপনার অধীন কোন কর্ম্মচারির কিম্বা পোলীসের কর্ম্মকারকের দ্বারা কিম্বা নালিশের সত্যাসত্যতা নির্ণয় করিবার জন্য অন্য যে ব্যক্তি দ্বারা বিহিত বোধ করেন সেই ব্যক্তি দ্বারা ঐ নালিশের স্থানীয় অনুসন্ধান লইবার আজ্ঞা করিতে পারিবেন।

মাজিষ্ট্রেটের কোন অধস্তন কার্য্যকারি কোন কর্ম্মকারক কিম্বা পোলীসের কর্ম্মকারক ভিন্ন যদি অন্য ব্যক্তির দ্বারা ঐ অনুসন্ধান লওয়া যায় তবে এই আইন ক্রমে থানার অধ্যক্ষের প্রতি যে সকল ক্ষমতা অর্পণ করা গেল ঐ ব্যক্তি সেই সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন, কেবল তাঁহার ওয়ারেন্ট বিনা ধৃত করিবার ক্ষমতা থাকিবে না।

নালিশ ডিসমিস করিবার কথা।

২০৪ ধারা। যে মাজিষ্ট্রেটের নিকট নালিশ করা যায় তিনি বাদির পরীক্ষা করিলে এবং ২০৩ ধারামতে অনুসন্ধান লওয়া গেলে তাহার ফল বিবেচনা করিয়া সেই বিষয়ের আর কোন কার্য্যানুষ্ঠান করিবার বিশিষ্ট কারণ নাই বিবেচনা করিলে ঐ নালিশ ডিসমিস করিতে পারিবেন।

# সপ্তদশ অধ্যায়।

## মাজিষ্ট্রেটদের সম্মুখে কার্য্যারম্ভ করিবার বিধি।

পরওয়ানা দিবার কথা।

২০৫ ধারা। যে মাজিষ্ট্রেট কোন মোকদ্দমা গ্রাহ্য করেন, তাঁহার মতে কার্য্যারম্ভ করিবার নিমিত্ত কারণ থাকিলে দ্বিতীয় তফসীলের চতুর্থ স্তম্ভ দেখিয়া যদি প্রথমে সেই মোকদ্দমায় সমন দেওয়া উচিত বোধ হয় তবে সমন দিবেন। উক্ত স্তম্ভ দেখিয়া প্রথমে যদি ওয়ারেন্ট দেওয়া উচিত বোধ হয়, তবে তিনি আপনার কিম্বা সেই বিষয়ের বিচার করিতে সক্ষম অন্য মাজিষ্ট্রেটের সম্মুখে অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দিষ্ট সময়ে ও স্থানে উপস্থিত করাইবার বা আনাইবার জন্যে সাধারণত ওয়ারেন্ট দিবেন।

এই ধারার কোন কথাক্রমে ৯১ ধারার বিধানের কোন ব্যতিক্রম হইবে বলিয়া জ্ঞান হইবে না।

অভিযুক্ত ব্যক্তির উপস্থিত না হইবার অনুমতি দিতে মাজিষ্ট্রেটের ক্ষমতার কথা।

২০৬ ধারা। যখন কোন মাজিষ্ট্রেট সমন দেন উপযুক্ত কারণ থাকিলে অভিযুক্ত ব্যক্তির স্বয়ং উপস্থিত না হইয়া আপনার পক্ষের উকীলের দ্বারা উপস্থিত হইবার অনুমতি দিতে পারিবেন।

কিন্তু কার্য্যানুষ্ঠানের কোন সময়ে মাজিষ্ট্রেট বিহিত বোধ করিলে অভিযুক্ত ব্যক্তির স্বয়ং উপস্থিত হইবার আজ্ঞা দিতে পারিবেন, এবং আবশ্যক হইলে পূর্ব্ব প্রদত্ত বিধানমতে তাহাকে বলপূর্ব্বক উপস্থিত করাইতে পারিবেন।

---

# অষ্টাদশ অধ্যায়।

## সেশন আদালতের কি হাই কোর্টের বিচার্য্য মোকদ্দমার তদন্ত বিষয়ক বিধি।

বিচারার্থে সমর্পণ করিবার ক্ষমতার কথা।

২০৭ ধারা। কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কিম্বা জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা মহকুমার কোন মাজিষ্ট্রেট কিম্বা প্রথম শ্রেণীর কোন মাজিষ্ট্রেট কিম্বা তৎপক্ষে স্থানীয় গবর্ণমেণ্ট হইতে ক্ষমতাপ্রাপ্ত কোন মাজিষ্ট্রেট সেশন আদালতের কিম্বা হাই কোর্টের বিচার্য্য কোন অপরাধ হেতুক কোন ব্যক্তিকে ঐ আদালতে কি কোর্টে সমর্পণ করিতে পারিবেন।

কিন্তু এই আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে সেশন আদালতের বিচার্য্য কোন ব্যক্তিকে বিচারার্থে হাই কোর্টে সমর্পণ করা যাইবে না।

সমর্পণার্থে প্রথমে তদন্ত লইবার কার্য্যপ্রণালির কথা।

২০৮ ধারা। সেশন আদালতের কি হাই কোর্টের বিচার্য্য মোকদ্দমায় কি মাজিষ্ট্রেটের বিবেচনায় হাই কোর্টে কি সেশন আদালতে যে মোকদ্দমার বিচার হওয়া উচিত, সেই মোকদ্দমায় মাজিষ্ট্রেটদের সম্মুখে যে তদন্ত লওয়া যায় তদ্বিষয়ে নিম্নলিখিত প্রণালীমতে কার্য্য করিতে হইবে।

২০৯ ধারা। অভিযুক্ত ব্যক্তি উপস্থিত হইলে অথবা তাঁহাকে মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত করা গেলে, মাজিষ্ট্রেট সেই বাদী থাকিলে তাহার সাক্ষ্য গ্রহণ করিবেন ও অভিযোগের পক্ষে কি অভিযুক্ত ব্যক্তির পক্ষে যে সকল সাক্ষ্য উপস্থিত করা যায় বা যাহা মাজিষ্ট্রেট তলব করেন তাহা পশ্চাল্লিখিত বিধানমতে গ্রহণ করিবেন।

উপস্থিত সাক্ষ্য গ্রহণের কথা।

কোন সাক্ষীকে কি কোন দলীল কি অন্য বস্তু উপস্থিত করাইবার নিমিত্ত বাদী কি অভিযুক্ত ব্যক্তি মাজিষ্ট্রেটের নিকটে পরওয়ানা দিবার প্রার্থনা করিলে মাজিষ্ট্রেট ঐ পরওয়ানা দিবেন। কিন্তু তদ্রূপ পরওয়ানা দেওয়া অনাবশ্যক জ্ঞান করিলে, যুক্তি লিপিবদ্ধ করিয়া, পরওয়ানা দিবেন না।

অন্য সাক্ষ্য উপস্থিত করাইবার পরওয়ানার কথা।

প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট যে আপনার যুক্তি লিপিবদ্ধ করিবেন, এই ধারার কোন কথায় এরূপ জ্ঞান করা যাইবে না।

২১০ ধারা। ২০৯ ধারার প্রথম ও দ্বিতীয় পদের উল্লিখিত সাক্ষ্য লওয়া এবং অভিযোগ সক্রান্ত সমুদয় বিষয় সম্বন্ধে মাজিষ্ট্রেট উচিত বোধ করেন সেই সমুদয় বিষয় সম্বন্ধে অভিযুক্ত ব্যক্তির পরীক্ষা করিয়া অভিযুক্ত ব্যক্তিকে বিচারার্থে সমর্পণ করিবার বিশিষ্ট হেতু নাই মাজিষ্ট্রেট এমত বোধ করিলে তাহাকে ছাড়িয়া দিবেন। কিন্তু আপনার সম্মুখে কিম্বা অন্য কোন মাজিষ্ট্রেটের সম্মুখে সেই ব্যক্তির বিচার হওয়া উচিত তাঁহার এরূপ বোধ হইলে, তিনি তদনুযায়ি কার্য্য করিবেন।

যে স্থলে অভিযুক্ত ব্যক্তিকে ছাড়িয়া দেওয়া যাইতে পারে তাহার কথা।

অভিযোগ অমূলক বিবেচনা করিলে হেতু লিপিবদ্ধ করিয়া মাজিষ্ট্রেট মোকদ্দমা চলনের এতৎ পূর্ব্ব কোন অবস্থায় অভিযুক্ত ব্যক্তিকে যে ছাড়িয়া দিতে পারিবেন না এই ধারার কোন কথাক্রমে এরূপ জ্ঞান করা যাইবে না।

২১১ ধারা। তদ্রূপ সাক্ষ্য লওয়া গেলে পর এবং তদ্রূপ পরীক্ষা, যদি করা যায় তাহা করা গেলে পর যদি মাজিষ্ট্রেট স্থির করেন যে অভিযুক্ত ব্যক্তিকে বিচারার্থে সমর্পণ করিবার বিশিষ্ট হেতু আছে তবে অভিযুক্ত ব্যক্তির নামে যে অপরাধের অভিযোগ হইল তাহা নির্দ্দেশ করিয়া আপনার স্বাক্ষরযুক্ত অভিযোগপত্র প্রস্তুত করিবেন।

কখন অভিযোগপত্র প্রস্তুত করিতে হইবে তাহার কথা।

যে অভিযোগে অভিযুক্ত ব্যক্তির বিচার হইবে সেই অভিযোগপত্র প্রস্তুত হইলে পর তাহার নিকটে পাঠ করা যাইবে ও তাহাকে বুঝাইয়া দেওয়া যাইবে ও সে চাহিলে তাহার প্রতিলিপি বিনা খরচায় তাহাকে দেওয়া যাইবে।

অভিযুক্ত ব্যক্তিকে অভিযোগ বুঝাইয়া দিবার ও অভিযোগ পত্রের প্রতিলিপি দিবার কথা।

২১২ ধারা। বিচারের কালে অভিযুক্ত ব্যক্তি সাক্ষ্য দিবার জন্য যাহাকে সমন করাইতে চাহিলে যাহাদিগকে সমন করাইতে চাহে, তৎকালে সেই সাক্ষাদিগের নাম বাচনিক জানাইতে কি লিখিয়া দিতে তাহার প্রতি আজ্ঞা হইবে।

বিচারকালে প্রতিবাদীর পক্ষ সাক্ষিদের নাম নির্দ্দেশের কথা।

মাজিষ্ট্রেট স্বীয় বিবেচনামতে তৎপশ্চাৎ কোন কালেও অভিযুক্ত ব্যক্তিকে সাক্ষিদের নামের আর এক ফর্দ দিবার অনুমতি দিতে পারেন, অভিযুক্ত ব্যক্তি বিচারকালে সাক্ষ্য দিবার জন্য অন্য ব্যক্তিদের নামে সমন দেওয়াইতে বাঞ্ছা করিলে, হাই কোর্টের সম্মুখে বিচার হইবার পূর্ব্বে ক্লার্ক অফ দি ক্রৌন সাহেবকে তাহাদের নামের নির্দ্দেশ দিবার কোন বাধা আছে, এই ধারার কোন কথাক্রমে এমত বোধ হইবে না।

অন্য নাম নির্দ্দেশের কথা।

২১৩ ধারা। ২১২ ধারামতে মাজিষ্ট্রেটকে যে সাক্ষিদের নামের ফর্দ দেওয়া যায় স্বীয় বিবেচনামতে তিনি তন্মধ্যে কোন সাক্ষিকে সমন দিয়া পরীক্ষা করিতে পারিবেন।

মাজিষ্ট্রেটের তদ্রূপ সাক্ষিদিগকে পরীক্ষা করিবার ক্ষমতার কথা।

২১৪ ধারা। ২১২ ধারামতে ফর্দ দিবার আদেশ অভিযুক্ত ব্যক্তির প্রতি হইলেও সে তাহা না দিলে অথবা সে তদ্রূপ ফর্দ দিলেও, মাজিষ্ট্রেট যাহাদের পরীক্ষা লইতে চাহেন তন্মধ্যে এমন সাক্ষী যদি থাকে তাহাদিগকে ২১৩ ধারামতে সমন করিয়া পরীক্ষা করা গেলে, মাজিষ্ট্রেট হাই কোর্টে কি, স্থলবিশেষে সেশন আদালতে বিচারার্থে অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করিবার আজ্ঞা করিতে পারিবেন এবং প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট না হইলে ঐ আজ্ঞাতে তদ্রূপ সমর্পণ করিবার হেতু লিপিবদ্ধ থাকিবে।

বিচারার্থে সমর্পণ করিবার আজ্ঞার কথা।

২১৫ ধারা। অভিযুক্ত ব্যক্তি ইউরোপীয় ব্রিটিশ প্রজা না হইলে যদি তাহার নামে এই অভিযোগ হয় যে, যে ইউরোপীয় ব্রিটিশ প্রজা তদ্রূপ অভিযোগে হাই কোর্টে বিচারার্থে সমর্পিত হইবে কিম্বা হাই কোর্টে যাহার বিচার হইবে তাহার সঙ্গে সংযুক্ত হইয়া সে অপরাধ করিয়াছে ও সেই অভিযুক্ত ব্যক্তিকে বিচারার্থে সমর্পণ করিবার বিশিষ্ট হেতু আছে মাজিষ্ট্রেট যদি এরূপ বোধ করেন, তবে তিনি সেই অভিযুক্ত ব্যক্তিকে হাই কোর্টে বিচার হইবার নিমিত্তে সমর্পণ করিবেন, সেশন আদালতে নয়।

ইউরোপীয় ব্রিটিশ প্রজার সহিত এক যোগে অভিযুক্ত ব্যক্তির কথা।

২১৬ ধারা। উপযুক্ত অবস্থাপন্ন মাজিষ্ট্রেট ২১৪ কি ২১৫ ধারামতে একবার বিচারার্থে সমর্পণ করিলে কেবল হাই কোর্ট তাহা অসিদ্ধ করিতে পারিবেন, তাহাও কেবল আইনঘটিত বিষয় ধরিয়া করিতে পারিবেন।

২১৪ কি ২১৫ ধারামতে বিচারার্থে সমর্পণ অসিদ্ধ করিবার কথা।

অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করিতে হইলে প্রতিবাদির সাক্ষিদিগকে সমন দিবার কথা।

২১৭ ধারা। অভিযুক্ত ব্যক্তি ২১২ ধারামতে সাক্ষিদের নামের নির্ঘণ্টপত্র দিলে ও তাহাকে বিচারার্থে সমর্পণ করা গেলে, ঐ কর্দ্দের লিখিত যে ব্যক্তিদিগকে আপনার সম্মুখে উপস্থিত করান নাই যে আদালতে অভিযুক্ত ব্যক্তির বিচার হইবে মাজিষ্ট্রেট তাহাদিগকে সেই আদালতে উপস্থিত হইবার সমন দিবেন।

কিন্তু উক্ত ব্যক্তিকে হাই কোর্টে সমর্পণ করা গেলে, মাজিষ্ট্রেট স্বীয় বিবেচনামতে ক্লার্ক অফদি ক্রৌনের জন্য উক্ত সাক্ষিদিগকে সমন করিবার কার্য্য রাখিয়া দিতে পারিবেন।

অনাবশ্যক ব্যক্তির খরচা আমানৎ না হইলে তাহাকে সমন করিতে অস্বীকার করিবার কথা।

পরন্তু কেবল কষ্ট দিবার কি বিলম্ব করিবার কিম্বা ন্যায়বিচারের উদ্দেশ্য নিষ্ফল করিবার জন্যে সাক্ষিদের নাম নির্ঘণ্টে কোন ব্যক্তির নাম লেখা গিয়াছে মাজিষ্ট্রেট এমত বোধ করিলে সেই সাক্ষী যে অত্যাবশ্যকীয় অভিযুক্ত ব্যক্তির প্রতি এমত জ্ঞান জন্মাইবার উপযুক্ত হেতু দর্শাইতে আজ্ঞা করিবেন। মাজিষ্ট্রেট সাহেবের সুবোধ না জন্মাইলে তিনি ঐ সাক্ষিকে সমন করিতে অস্বীকার করিতে পারিবেন কিম্বা ঐ সাক্ষিকে উপস্থিত করাইবার নিমিত্তে যত খরচ আবশ্যক জ্ঞান করেন তিনি ঐ সাক্ষিকে সমন করিবার পূর্ব্বে তত টাকা আমানত করিবার আদেশ করিতে পারিবেন।

বাদিদের ও সাক্ষিদের নিবন্ধপত্রের কথা।

২১৮ ধারা। সেশন আদালতে কি হাই কোর্টে যে বাদিদের ও অভিযোগের ও প্রতিবাদের সপক্ষ যে সাক্ষিদের উপস্থিত হওয়া আবশ্যক তাহারা মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত থাকিলে সেশন আদালতে কি হাই কোর্টে মোকদ্দমা চালাইবার কিম্বা স্থলবিশেষে সাক্ষ্য দিবার জন্য ডাকা গেলেই তাহারা উপস্থিত হইবে মাজিষ্ট্রেট সাহেবের সাক্ষাতে এই মর্ম্মের নিবন্ধপত্র লিখিয়া দিবে।

উপস্থিত হইতে কি মুচলকা লিখিয়া দিতে স্বীকার না করিলে কেফা জতে থাকিবার কথা।

কোন বাদী কি সাক্ষী সেশন আদালতে কি হাই কোর্টে উপস্থিত হইতে, কিম্বা পূর্ব্বোক্ত আজ্ঞামত মুচলকা লিখিয়া দিতে অস্বীকার করিলে যতকাল ঐ মুচলকা লিখিয়া না দেয় কিম্বা সেশন আদালতে কি হাই কোর্টে তাহার যতকাল উপস্থিত হওয়া প্রয়োজন না হয় তাবৎ তাহাকে তত কাল কেফাজতে রাখিতে পারিবেন। ঐরূপ প্রয়োজন হইলে মাজিষ্ট্রেট তাহাকে প্রহরির জিম্মায় সেশন আদালতে কি স্থলবিশেষে হাই কোর্টে পাঠাইবেন।

মোকদ্দমা সমর্পণ হইলে জ্ঞাত করিবার কথা।

২১৯ ধারা। অভিযুক্ত ব্যক্তিকে বিচারার্থে সমর্পণ করা গেলে মাজিষ্ট্রেট গবর্ণমেণ্ট কর্ত্তৃক যে কার্য্যকারক এতদ্বিষয়ে নিযুক্ত হন তাঁহার নামে আজ্ঞাপত্র দিয়া ঐ সমর্পণ হইবার কথা জানাইয়া অভিযোগপত্রের পাঠানুসারে অপরাধজ্ঞাপকপত্র দিবেন। কিন্তু যদি মাজিষ্ট্রেটের প্রত্যয় জন্মে যে উক্ত ব্যক্তি সমর্পণ হইবার ও অভিযোগপত্রের পাঠ অবগত আছেন তবে তাহার নামে আজ্ঞাপত্রাদি দিবেন না।

অভিযোগপত্র প্রভৃতি হাই কোর্টে বা সেশন আদালতে পাঠাইবার কথা।

এবং যে অভিযোগপত্র ও জবানবন্দির কাগজপত্র ও অস্ত্রশস্ত্র কি অন্য অস্থাবর দ্রব্য প্রমাণস্বরূপ উপস্থিত করা আবশ্যক হয় তাহা ঐ মাজিষ্ট্রেট সেশন আদালতে কিম্বা (হাই কোর্টে সমর্পণ হইয়া থাকিলে) ক্লার্ক অফদি ক্রৌন সাহেবের বা এতদ্বিষয়ে হাই কোর্টের নিযুক্ত অন্য কর্ম্মকারকের নিকট প্রেরণ করিবেন।

ইংরাজী অনুবাদ হাই কোর্টে পাঠাইতে হইবার কথা।

যখন হাই কোর্টে বিচারার্থে সমর্পণ করা যায়, নথীর অংশবিশেষ যদি ইংরাজী ভাষায় লিখিত না হয় তবে নথীর সঙ্গে ঐ অংশের ইংরাজী অনুবাদ পাঠাইতে হইবে।

অতিরিক্ত সাক্ষিদিগকে সমন করিবার ক্ষমতার কথা।

২২০ ধারা। সমর্পণ হইবার পর ও বিচারকার্য্যের আরম্ভ হইবার পূর্ব্বে মাজিষ্ট্রেট অতিরিক্ত সাক্ষিদিগকে সমন করিয়া তাহাদের পরীক্ষা লইতে পারিবেন ও পূর্ব্ববিহিত প্রকারে তাহাদিগকে উপস্থিত হইয়া সাক্ষ্য দিতে প্রতিজ্ঞাবদ্ধ করিতে পারিবেন।

হইতে পারিলে অভিযুক্ত ব্যক্তির সাক্ষাতে ঐ পরীক্ষা লওয়া যাইবে ও মাজিষ্ট্রেট প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট না হইলে, অভিযুক্ত ব্যক্তি যদি চাহে তাহাকে বিনাখরচে ঐ সাক্ষিদের জবানবন্দীর নকল দেওয়া যাইবে।

বিচারের অপেক্ষায় অভিযুক্ত ব্যক্তিকে রাখিতে রাখিবার কথা।

২২১ ধারা। বিচারের অপেক্ষায় মাজিষ্ট্রেট ব্যক্তির জামিন সম্বন্ধে এই আইনের বিধান প্রবল মানিয়া অভিযুক্ত ব্যক্তিকে ওয়ারেণ্ট দ্বারা হেফাজতে সমর্পণ করিবেন।

---

## ঊনবিংশ অধ্যায়।

### অভিযোগের বিধি।

#### অভিযোগ লিখিবার পাঠের বিধি।

অভিযোগপত্রে অপরাধ নির্দ্দিষ্ট করিবার কথা।

২২২ ধারা। অভিযুক্ত ব্যক্তির নামে যে অপরাধের অভিযোগ হয় এই আইন মত অভিযোগপত্রে তাহা ব্যক্ত থাকিবে।

অপরাধের বিশেষ নামই নির্দ্দিষ্ট বর্ণনা হইবার কথা।

যে আইনে কোন কর্ম্ম অপরাধ বলিয়া নির্দ্দিষ্ট হয় সেই আইনে ঐ অপরাধের বিশেষ নাম থাকিলে, অভিযোগপত্রে কেবল সেই নাম উল্লেখ করিয়া অপরাধ নির্দ্দিষ্ট হইতে পারিবে।

অপরাধের নাম নির্দ্দিষ্ট না হইলে যেরূপ বর্ণনা হইবে তাহার কথা।

যে আইনে কোন কর্ম্ম অপরাধ বলিয়া নির্দ্দিষ্ট হয় সেই আইনে ঐ অপরাধের বিশেষ নাম না থাকিলে প্রতিবাদির নামে যে বিষয় অভিযোগ হয় তাহা যেন সে জানিতে পায় এই নিমিত্ত ঐ অপরাধ নির্দ্দেশকরণের যত কথা উল্লেখ করা প্রয়োজন তাহা উল্লেখ করিতে হইবে।

যে আইনের এবং আইনের যে ধারার বিরুদ্ধ অপরাধ করা গিয়াছে বলা যায় অভিযোগপত্রে সেই আইনের সেই ধারার উল্লেখ করিতে হইবে।

**অভিযোগপত্রে যে অনুমান হইবে তাহার কথা।**

কোন স্থলে অপরাধের অভিযোগ হইলে আইন সংক্রান্ত যে নিয়ম না থাকিলে আইনমতে ঐ অভিযোগের অপরাধ হয় না সেই স্থলে ঐ নিয়ম যে পূর্ণ হইল ঐ অভিযোগই তাহার বর্ণনার তুল্য।

**অভিযোগপত্র যে ভাষায় লেখা যাইবে তাহার কথা।**

রাজধানী নগর সমূহে অভিযোগপত্র ইংরেজী ভাষায় লিখিত হইবে অন্যত্র অভিযোগপত্র ইংরেজী ভাষায় কিম্বা আদালতের ভাষায় লেখা যাইবে।

**পূর্ব্বে অপরাধ নির্ণয় হইলে অভিযোগপত্রে তাহা লিখিবার কথা।**

পূর্ব্বে যদি অভিযুক্ত ব্যক্তির কোন অপরাধ নির্ণয় হইয়া থাকে এবং আদালত যে দণ্ডের আজ্ঞা করিবার ক্ষমতা পান তাহার বৃদ্ধি কি হ্রাস করণাভিপ্রায়ে যদি পূর্ব্বনির্ণীত অপরাধ প্রমাণ করিবার কল্পনা থাকে তবে পূর্ব্বে ঐ অপরাধ নির্ণয় হইয়াছে অভিযোগপত্রে এই কথা লিখিতে হইবে। প্রথমে যদি না লেখা গিয়া থাকে তবে দণ্ডের আজ্ঞা হইবার পূর্ব্বে কোন সময়ে তাহা আদালত অভিযোগপত্রে সংযোগ করিয়া দিতে পারিবেন।

উদাহরণ।

(ক) অ ব্যক্তির নামে বলরামকে বধকরণাভিযোগ হয়। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৯৯ ও ৩০০ ধারায় উক্ত অপরাধের যে অর্থ নির্ণয় হইয়াছে সেই অর্থের মতে অ ব্যক্তির কর্ম্ম আইসে ও দণ্ডবিধির আইনের সাধারণ বর্জ্জিত কথা মধ্যে আইসে না ও ৩০০ ধারার যে পাঁচটি বর্জ্জিত কথা আছে তাহার কোন কথার মধ্যে আইসে না কিম্বা প্রথম তিন কথার মধ্যে যদিও আইসে তথাপি ঐ বর্জ্জিত কথার তিন টি বিধির মধ্যে অন্যতর উপবিধি ঐ অভিযোগের প্রতি খাটে, উক্ত অভিযোগই এই সকল কথার বর্ণনার তুল্য।

(খ) আমন ও ছুরিবার যন্ত্র দ্বারা ইচ্ছাপূর্ব্বক বলরামের গুরুতর পীড়া জন্মাইয়াছে বলিয়া ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৩২৬ ধারামতে ও তাহার নামে অভিযোগ হয়। এই স্থলে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৩৩৫ ধারায় ঐ অপরাধের নিয়ম হয় নাই ও সাধারণ বর্জ্জিত কথা ঐ অপরাধের প্রতি খাটে না উক্ত অভিযোগই এমত বর্ণনার তুল্য।

(গ) আমনের নামে বধ বা প্রবঞ্চনা বা চৌর্য্য বা অপহরণ বা পরদারগমন বা অপরাধকারে ভয় প্রদর্শন বা দ্রব্যের স্বামিত্বের চিহ্ন মিথ্যারূপে ব্যবহার করণ অপরাধের অভিযোগ হয়। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনে ঐ২ অপরাধের যেং অর্থ নির্ণয় হইয়াছে অভিযোগপত্রে তাহার উল্লেখ না করিয়া আমন বধ করিয়াছে বা প্রবঞ্চনা বা চৌর্য্য বা অপহরণ বা পরদারগমন করিয়াছে বা অপরাধ ঘটিত ভয়প্রদর্শন করিয়াছে বা দ্রব্যের স্বামিত্বের চিহ্ন মিথ্যারূপে ব্যবহার করিয়াছে কেবল এইং বর্ণনা থাকিতে পারে কিন্তু উক্ত প্রত্যেক স্থলে যে ধারামতে অপরাধের দণ্ড হইতে পারে অভিযোগপত্রে তাহার উল্লেখ করিতে হইবে।

(ঘ) রাজকীয় কার্য্যকারক অ বৈদ্যনাথ আদালতে কোন দ্রব্য বিক্রয় করিতে উদ্যত হইলে আমন ইচ্ছাপূর্ব্বক ঐ বিক্রয়ের বাধা দিয়াছে বলিয়া ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৮৪ ধারাক্রমে অ ব্যক্তির নামে অভিযোগ হয়। তদ্রূপ কথা অভিযোগপত্রে লিখিতে হইবে।

**সময়ের ও স্থানের ও ব্যক্তির বিশেষ কথা।**

২২৩ ধারা। অভিযুক্ত ব্যক্তির নামে কিরূপ অভিযোগ হইল এই কথা তাহার বিশিষ্টমতে জানিবার জন্যে কথিত অপরাধ হইবার সময়ের ও স্থানের ও কোন ব্যক্তির বিপক্ষে হইলে যে ব্যক্তির বিপক্ষে বা কোন দ্রব্য সম্বন্ধে হইলে যে দ্রব্যসম্বন্ধে অপরাধ হইয়াছে তাহার নামাদির বৃত্তান্ত যতদূর লেখা প্রয়োজন অভিযোগপত্রে তাহা লিখিতে হইবে।

**অপরাধ কি প্রকারে করা গিয়াছিল এই কথা যে স্থলে ব্যক্ত করিতে হইবে তাহার কথা।**

২২৪ ধারা। অভিযুক্ত ব্যক্তির নামে যে অভিযোগ হয় যদি মোকদ্দমার ভাব বিবেচনায় ২২২ ও ২২৩ ধারার উল্লিখিত বৃত্তান্ত দ্বারা সেই ব্যক্তি সেই কথা বিশিষ্টরূপে জানিতে না পারে তবে কথিত অপরাধ যে প্রকারে করা গিয়াছিল ইহার বিশেষ যে কথা লিখিলে পূর্ব্বোক্ত অভিপ্রায় সফল হয় তাহাও অভিযোগপত্রে লিখিতে হইবে।

উদাহরণ।

(ক) আমনের নামে অমুক সময়ে ও স্থানে অমুক দ্রব্য চুরি করিবার অভিযোগ হয়। যে প্রকারে চুরি হইয়াছিল অভিযোগপত্রে এই কথা লিখিবার আবশ্যকতা নাই।

(খ) অমুক সময়ে ও স্থানে বলরামকে প্রবঞ্চনা করিয়াছে বলিয়া আমনের নামে অভিযোগ হইলে আমন যে প্রকারে বলরামকে প্রবঞ্চনা করিয়াছে অভিযোগপত্রে সেই কথা লিখিতে হইবে।

(গ) আমনের নামে অমুক সময়ে ও স্থানে মিথ্যা সাক্ষ্য দেওয়াপরাধের অভিযোগ হইলে আমনের সাক্ষ্যের যে অংশ মিথ্যা বলিয়া কথিত হইল অভিযোগপত্রে সেই অংশ লিখিতে হইবে।

(ঘ) বলরাম নামক রাজকীয় কার্য্যকারক রাজকীয় কর্ম্ম নির্ব্বাহ করিতেছেন এমত সময়ে আমন অমুক সময়ে ও স্থানে তাঁহাকে বাধা দিয়াছিল বলিয়া আমনের নামে অভিযোগ হইলে বলরামের কর্ম্ম নির্ব্বাহ করণ সময়ে আমন কি প্রকারে তাঁহার বাধা দিয়াছিল অভিযোগপত্রে এই কথা লিখিতে হইবে।

(ঙ) আমন অমুক সময়ে ও স্থানে বলরামকে বধ করিয়াছে বলিয়া তাঁহার নামে অভিযোগ হইলে আমন কি প্রকারে বলরামকে বধ করিয়াছিল অভিযোগপত্রে এই কথা লিখিবার আবশ্যকতা নাই।

(চ) বলরামের দণ্ড না হয় এই উদ্দেশে আমন আইনের কোন আদেশ অমান্য করিয়াছে বলিয়া তাহার নামে অভিযোগ হয়। যে কার্য্য দ্বারা আজ্ঞার অমান্যতা হইয়াছে ও যে আইন লঙ্ঘন হইয়াছে অভিযোগপত্রে সেই কথা লিখিতে হইবে।

**যে আইনক্রমে অপরাধের দণ্ড হয় সেই আইনমত অর্থে অভিযোগপত্রের শব্দের অর্থ গৃহীত হইবার কথা।**

২২৫ ধারা। প্রত্যেক অভিযোগপত্রে কোন অপরাধ বর্ণন করিতে যেং শব্দের ব্যবহার হয় ঐ অপরাধ যে আইনমতে দণ্ডনীয় সেই আইনে সেইং শব্দের যেং অর্থ আছে অভিযোগপত্রে সেইং অর্থে ব্যবহার হইয়াছে বলিয়া জ্ঞান করা যাইবে।

**ভ্রমের ফলের কথা।**

২২৬ ধারা। অপরাধ যে প্রকারে লেখা যায় কিম্বা অভিযোগপত্রে যে বৃত্তান্ত লিখিবার আদেশ হইল তাহা লিখিতে কোন ভ্রম হইলে, এবং অপরাধ লিখিতে কিম্বা

ঐ বৃত্তান্ত ব্যক্ত করিতে ত্রুটি হইলে, যদি সেই ভ্রম কি ত্রুটি দ্বারা অভিযুক্ত ব্যক্তির বস্তুত ভ্রম না হইয়া থাকে তবে মোকদ্দমার বিচার করণের কোন কালে ঐ ভ্রম কি ত্রুটি গুরুতর বলিয়া জ্ঞান হইবে না।

উদাহরণ।

(ক) আসামীর নিকট কৃত্রিম মুদ্রা ছিল ও আসামী যে সময়ে তাহা পাইয়াছিল সেই সময়ে তাহা কৃত্রিম জানিত বলিয়া ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৪২ ধারামতে তাহার নামে অভিযোগ হইল। কিন্তু অভিযোগপত্রে ঐ জানিত যে কথা লেখা যায় নাই। সেই শব্দ না লেখাতে আসামীর বস্তুত ভ্রম হইয়াছে ইহা দৃষ্ট না হইলে ঐ ভ্রম গুরুতর বলিয়া জ্ঞান করিতে হইবে না।

(খ) আসামীর নামে বলরামকে বঞ্চনা করিবার অভিযোগ হয় কিন্তু কি প্রকারে তাহাকে বঞ্চনা করিয়াছিল এই কথা অভিযোগপত্রে লেখা যায় নাই কিম্বা অশুদ্ধরূপে লেখা গিয়াছে আসামী প্রতিবাদ করিয়া সাক্ষিদিগকে জাবিদা ও অন্য প্রকার যথোচিত সেই ব্যাপারের বৃত্তান্ত জানাইল। আদালত ইহা দেখিয়া সেই বঞ্চনা কার্য্য যে প্রকারে করা গিয়াছিল এই কথা না লেখা গুরুতর নয় বলিয়া অনুমান করিতে পারিবেন।

(গ) আসামীর নামে বলরামকে বঞ্চনা করিবার অভিযোগ হয় কিন্তু কি প্রকারে তাহাকে বঞ্চনা করা করিয়াছিল এই কথা ঐ অভিযোগপত্রে লেখা যায় নাই। আসামীর ও বলরামের মধ্যে অনেক ব্যাপার চলিত অতএব কোন ব্যাপার ধরিয়া ঐ অভিযোগ হইল আসামী ইহা নিশ্চয় করিতে না পারিয়া প্রতিবাদ করে নাই। এইস্থলে বঞ্চনা কি প্রকারে করা গিয়াছিল। এই কথা না লেখাই গুরুতর ভ্রম, আদালত উক্ত বৃত্তান্ত দৃষ্টে এই অনুমান করিতে পারিবেন।

(ঘ) আসামী জানুয়ারি মাসের ২১ তারিখে খোদাবক্সকে বধ করিয়াছে বলিয়া তাহার নামে অভিযোগ হয়। হত ব্যক্তির প্রকৃত নাম হায়দরবক্স ও জানুয়ারি মাসের ২০ তারিখে তাহাকে বধ করা যায়। কিন্তু আসামীর নামে সেই একটি অপরাধ ভিন্ন অন্য অপরাধের অভিযোগ হয় নাই, ও কেবল হায়দরবক্সের বধের বিষয়ে মাজিষ্ট্রেটের সম্মুখে তদন্ত লওয়া গেলে আসামী উপস্থিত হইয়া তাহা শুনিল। এই বৃত্তান্ত দৃষ্টে আসামীর ভ্রম হয় নাই ও অভিযোগপত্রে যে ভুল ছিল তাহা গুরুতর নয় আদালত এই অনুমান করিতে পারিবেন।

(ঙ) আসামী জানুয়ারি মাসের ২০ তারিখে হায়দরবক্সকে বধ করে ও খোদাবক্স তাহাকে ধরিতে গেলে জানুয়ারি মাসের ২১ তারিখে তাহাকেও বধ করে আসামীর নামে এই অভিযোগ হইল। হায়দরবক্সকে বধ করিবার অভিযোগে খোদাবক্সকে বধ করিবার নিমিত্ত তাহার বিচার হয় ও যাহারা সাক্ষী উপস্থিত ছিল তাহারা হায়দরবক্সের বধের মোকদ্দমার সাক্ষী। ইহাতে আসামীর ভ্রম হইয়াছে ও গুরুতর ভুল হইয়াছে আদালত এই অনুমান করিতে পারিবেন।

২২৭ ধারা। অভিযোগপত্র বিনা বা অসম্পূর্ণ বা

অভিযোগপত্র বিনা বা অসম্পূর্ণ অভিযোগপত্র সহিত সমর্পণ করা গেলে কার্য্যপ্রণালীর কথা।

অশুদ্ধিমূলক অভিযোগপত্র সহিত বিচারার্থে কোন ব্যক্তিকে সমর্পণ করা গেলে আদালত যাহা কোর্ট হইলে ক্লার্ক অফ দি ক্রোন এই আইনে অভিযোগপত্র লিখিবার পাঠের নিয়মে যে যে বিধি আছে সেই২ বিধিতে মনোযোগ করিয়া অভিযোগপত্র প্রস্তুত করিতে বা স্থল বিশেষে তাহা পরিবর্ত্তিত বা প্রকারান্তরে পরিবর্ত্তিত করিতে পারিবেন।

২২৮ ধারা। কোন আদালতের নিষ্পত্তি প্রচার করি

অভিযোগপত্র পরিবর্ত্তন করিতে আদালতের ক্ষমতার কথা।

বার পূর্ব্বে কোন সময়ে কিম্বা সেশন আদালতে কি হাই কোর্টে মোকদ্দমার বিচার হইলে জুরির মীমাংসা জানাইবার কিম্বা অসেসরদের মত ব্যক্ত হইবার পূর্ব্বে কোন সময়ে ঐ আদালত কোন অভিযোগপত্র পরিবর্ত্তন করিতে পারিবেন।

পরিবর্ত্তিত কথা অভিযুক্ত ব্যক্তির নিকট পাঠ করা যাইবে ও তাঁহাকে বুঝাইয়া দেওয়া যাইবে।

২২৯ ধারা। পূর্ব্ব দুই ধারার কোন ধারামতে

যেং স্থলে পরিবর্ত্তন হইলেই বিচারের কার্য্য চলিতে পারে তাহার কথা।

অভিযোগপত্র যেরূপে প্রস্তুত বা পরিবর্ত্তন করা যায় তাহাতে মোকদ্দমার কার্য্য অগৌণে চলিলেও অভিযুক্ত ব্যক্তির প্রতিবাদ করিবার বা অভিযোক্তার মোকদ্দমা চালাইবার কোন ব্যাঘাতের সম্ভাবনা নাই যদি আদালতের এমত বিবেচনা হয় তবে ঐ আদালত আপন বিবেচনামতে ঐ অভিযোগপত্র প্রস্তুত বা পরিবর্ত্তিত হইলে পর সেই নূতন বা পরিবর্ত্তিত অভিযোগপত্র প্রথম অভিযোগপত্রের ন্যায় জ্ঞান করিয়া মোকদ্দমার বিচার করিতে থাকিবেন।

২৩০ ধারা। যদি নূতন বা পরিবর্ত্তিত অভিযোগ

যেস্থলে নূতন বিচারের আজ্ঞা কিম্বা বিচার স্থগিত হইতে পারিবে তাহার কথা।

পত্র এরূপ হয় যে তাহাতে মোকদ্দমার কার্য্য অগৌণে চলিলে পূর্ব্বোক্তমতে অভিযুক্ত ব্যক্তির বা অভিযোক্তার কার্য্যের ব্যাঘাতের সম্ভাবনা আদালত এমত বিবেচনা করিলে নূতন বিচার হইবার আজ্ঞা করিতে পারিবেন অথবা যত কাল আবশ্যক তত কাল বিচার কার্য্য স্থগিত রাখিতে পারিবেন।

২৩১ ধারা। নূতন বা পরিবর্ত্তিত অভিযোগপত্রে

পরিবর্ত্তিত অভিযোগপত্রের লিখিত অপরাধ হেতুক অনুমতি পাইবার প্রয়োজন হইলে মোকদ্দমার কার্য্য স্থগিত রাখিবার কথা।

যে অপরাধ ব্যক্ত হয় তদ্ধেতুক প্রথমে অনুমতি পাওয়া আবশ্যক হইলে যতকাল ঐ অনুমতি পাওয়া না যায় ততকাল মোকদ্দমার কার্য্য চলিবে না কিন্তু পরিবর্ত্তিত অভিযোগ যে বৃত্তান্তমূলক হয় সেই বৃত্তান্তমতে অভিযোগ করিবার অনুমতি পূর্ব্বে পাওয়া গেলে মোকদ্দমা চলিতে পারিবে।

২৩২ ধারা। বিচারারম্ভ হইবার পর অভিযোগ

অভিযোগপত্র পরিবর্ত্তিত হইলে সাক্ষিদিগকে পুনশ্চ ডাকিতে পারিবার কথা।

পত্রের পরিবর্ত্তন হইলে পূর্ব্বে যে সাক্ষির সাক্ষ্য লওয়া গিয়াছিল অভিযোক্তা এবং অভিযুক্ত ব্যক্তি তাহাকে পুনশ্চ ডাকাইয়া বা সমন করিয়া সেই পরিবর্ত্তন সম্বন্ধে পরীক্ষা করিবার অনুমতি পাইবেন।

২৩৩ ধারা। কোন ব্যক্তির অপরাধ নির্ণয় হইলে

গুরুতর ভ্রম হইলে তাহার কর্ত্তব্য কথা।

বস্তুত অভিযোগপত্র না থাকাতে বা অভিযোগপত্রে ভ্রম থাকাতে তাহার প্রতিবাদ করণে ভ্রম হইয়াছে আপীল আদালতের কিম্বা সংশোধন করি-

যার ক্ষমতানুসারে কিম্বা ২৭ অধ্যায় মত ক্ষমতানুসারে কার্য্য করত হাই কোর্টের এইমত হইলে ঐ২ আদালত সেই অভিযোগপত্র যদ্রূপে প্রস্তুত করা উচিত বোধ করেন তদ্রূপ প্রস্তুত করিয়া তদনুসারে নূতন বিচার হইবার আজ্ঞা করিবেন।

মোকদ্দমার বৃত্তান্ত দৃষ্টে যে বৃত্তান্তের প্রমাণ হইল তদনুসারে অভিযুক্ত ব্যক্তির নামে কোন প্রকৃত অভিযোগ উপস্থিত করা যাইতে পারে না ঐ আদালতের এই মত হইলে আদালত ঐ অপরাধ নির্ণয় অসিদ্ধ করিবেন।

উদাহরণ।

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৯৬ ধারামতে আমদের অপরাধ নির্ণয় হইয়াছে কিন্তু সে দুইজনের মত কি প্রকৃত বলিয়া যে প্রমাণ ব্যবহার করিয়াছে কি করিতে চেষ্টা করিয়াছে সেই প্রমাণটি সে মিথ্যা কি কৃত্রিম জানিত ইহা অভিযোগপত্রে লেখা যায় নাই। আমদ সেই কথা জানিত কিন্তু অভিযোগপত্রে উহার সেই জ্ঞানের কথা লেখা না যাওয়াতে তাহার প্রতিবাদ করণে ভ্রম হইয়াছে আদালতের এই অনুভব হইলে সংশোধিত অভিযোগানুসারে নূতন বিচার হইবার আজ্ঞা করিবেন কিন্তু আনুষঙ্গিক কার্য্য দ্বারা আমদের সেই কথা জ্ঞাত না থাকা অনুমান হইলে আদালত ঐ অপরাধ নির্ণয় অসিদ্ধ করিবেন।

অভিযোগ সংযোগ করিবার কথা।

ভিন্ন২ অপরাধে ভিন্ন২ অভিযোগ হইবার কথা।

২৩৪ ধারা। কোন ব্যক্তির নামে যে২ অপরাধের নালিশ হয় তাহার ভিন্ন২ অভিযোগ থাকিবে এবং ২৩৫ ও ৩৬ ও ২৩৭ ও ৪০ ধারায় উল্লিখিত স্থল ভিন্ন উক্ত প্রত্যেক অভিযোগের স্বতন্ত্র বিচার করিতে হইবে।

উদাহরণ।

আমদ একসময়ে চুরি করিল অন্য সময়ে গুরুতর পীড়া জন্মাইল বলিয়া তাহার নামে নালিশ হয়। তাহার নামে চুরি করণের ও গুরুতর পীড়া জন্মাওনের স্বতন্ত্র অভিযোগ করিতে ও তাহার স্বতন্ত্র বিচার করিতে হইবে।

একই প্রকারের অপরাধ তিন কেন একবার করিবার অভিযোগ এক বৎসরের মধ্যে হইতে পারিবার কথা।

২৩৫ ধারা। কোন ব্যক্তি এক বৎসরের মধ্যে একই ব্যক্তির বিরুদ্ধে একই প্রকারের একাধিক অপরাধ করিয়াছে বলিয়া একং সময়ে অভিযোগ হইলে তিন অপরাধের অধিক নহে সেই অপরাধের অভিযোগ ও বিচার একই সময়ে হইতে পারিবে।

১। দুই কি অধিক অপরাধের বিচারের কথা।

২৩৬ ধারা। ১ প্রকরণ। কএক ক্রিয়া পরস্পর সংযুক্ত হওয়াতে একই ব্যাপার হইলে ও একই ব্যক্তির দ্বারা সেই ক্রিয়া ঘটিত দুই কি অধিক অপরাধ করা গেলে সেই ব্যক্তির নামে এককালে উক্ত প্রত্যেক অপরাধের অভিযোগ ও বিচার হইতে পারিবে।

২। একই অপরাধ দুই সংজ্ঞার মধ্যে আইলে তাহার কথা।

২ প্রকরণ। যৎকালের প্রচলিত যে আইনমতে অপরাধের অর্থনির্ণয় ও দণ্ড হয় এমন কোন আইনের নির্দ্দিষ্ট স্বতন্ত্র দুই অর্থের মধ্যে একই ক্রিয়া আইলে অভিযুক্ত ব্যক্তির নামে তদ্রূপ প্রত্যেক অপরাধের অভিযোগ হইয়া একই বিচার কালে বিচার হইতে পারিবে।

৩। যাহা ক্রিয়ার দ্বারা দুই কি অধিক অপরাধ হইলে কিন্তু ঐ অপরাধ সমষ্টি একই সংজ্ঞার মধ্যে আইলে তাহার কথা।

৩ প্রকরণ। অনেক ক্রিয়ার মধ্যে এক কি কএক ক্রিয়া স্বতই অপরাধ হইলেও সেই ক্রিয়া সমষ্টিতে বিভিন্ন এক অপরাধ হইলে অভিযুক্ত ব্যক্তির নামে উক্ত প্রত্যেক অপরাধের কিম্বা ঐ ভিন্ন২ অপরাধের মধ্যে কোন অপরাধের অভিযোগ হইয়া একই বিচার কালে বিচার হইতে পারিবে।

উদাহরণ।

প্রথম প্রকরণের।

(ক) রমণ যে আইনমত কয়েদ ছিল আমদ তাহাকে জোর করিয়া ছাড়াইয়া দিল এবং রমণের [illegible] নামক যে কনষ্টেবল রমণের হেফাজতে ছিল তাহাকে গুরুতর পীড়া জন্মাইল। এমত স্থলে আমদের নামে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২২৫ ও ৩৩৩ ধারামতে অপরাধের অভিযোগ হইয়া বিচার হইতে পারিবে।

(খ) আমদ পরদার গমন করিবার উদ্দেশে দিনমানে পরগৃহ প্রবেশ করিয়া সেই গৃহে প্রবিষ্ট হইলে রমণের স্ত্রীতে উপগত হয়। আমদের নামে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৫৪ ও ৪৯৭ ধারামত অপরাধের স্বতন্ত্র অভিযোগ ও তাহার সেই২ অপরাধ নির্ণয় হইতে পারে।

(গ) আমদ রমণের স্ত্রী যাদবকে ফুসলাইয়া লইয়া তাহাতে উপগত হয়। আমদের নামে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৯৮ ও ৪৯ ধারামত অপরাধের স্বতন্ত্র অভিযোগ ও তাহার সেই২ অপরাধ নির্ণয় হইতে পারে।

(ঘ) আমদের দখলে অনেক কৃত্রিম মোহর আছে। আমদ সে গুলি জাল বলিয়া জানে ও ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৬৬ ধারামতে দণ্ডনীয় কিন্তু জালকার্য্যের নিমিত্ত তাহা ব্যবহার করিতে তাহার মানস আছে। এই স্থলে আমদের নামে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৪৭৩ ধারামতে তাহার নিকট থাকা একং মোহরের নিমিত্ত তাহার নামে পৃথক২ অভিযোগ ও তাহার পৃথক২ অপরাধ নির্ণয় হইতে পারিবে।

(ঙ) রমণের নামে মোকদ্দমা করিবার যথার্থ ও ন্যায্য কারণ নাই জানিয়া আমদ তাহার হানি করিবার অভিপ্রায়ে তাহার নামে মোকদ্দমা উপস্থিত করে। আরো রমণের নামে যে অভিযোগ করিবার যথার্থ ও ন্যায্য কারণ নাই জানিয়া রমণ [illegible] অপরাধ করিয়াছে বলিয়া আমদ তাহার নামে মিথ্যা অভিযোগ করে। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২১১ ধারামতে আমদের নামে পৃথকরূপে দুই অপরাধের অভিযোগ ও দুই অপরাধ নির্ণয় হইতে পারিবে।

(চ) রমণের নামে মোকদ্দমা করিবার যথার্থ ও ন্যায্য কারণ নাই জানিয়া আমদ রমণকে হানি করিবার অভিপ্রায়ে অপরাধ করিয়াছে বলিয়া তাহার নামে মিথ্যা অভিযোগ করে। বিচার কালে আমদ রমণের প্রাণদণ্ড যোগ্য অপরাধ প্রমাণ করিবার মানসে রমণের বিপক্ষে মিথ্যা সাক্ষ্য দেয়। আমদের নামে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২১১ ও ১৯৪ ধারামতে পৃথক২ অপরাধের অভিযোগ ও সেই২ অপরাধ নির্ণয় হইতে পারিবে

(ছ) আমদ অন্যান্য কয়েক জনের সঙ্গে দাঙ্গা হাঙ্গামা করে ও গুরুতর পীড়া জন্মাওন অপরাধ এবং রাজকীয় কর্মকারক ঐ দাঙ্গা নিবৃত্ত করিবার উদ্যোগ করাতে উহার প্রতি আক্রমণ করণাপরাধ করিল। আমদের নামে ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৪৭ ও ৩২৫ ও ১৫২ ধারামত অপরাধের পৃথক২ অভিযোগ ও তাহার সেই২ অপরাধ নির্ণয় হইতে পারিবে।

২৬০ ধারা। নালিশক্রমে কার্য্যারম্ভ হইলে মোকদ্দমা শুনিবার কোন নিরূপিত দিনে বাদী উপস্থিত না হইলে ও আইনমতে অপরাধের মোকদ্দমার রফা হইতে পারিলে মাজিষ্ট্রেট স্বীয় বিবেচনামতে, পূর্ব্বে প্রকারান্তরের কথা থাকিলেও অভিযোগপত্র প্রস্তুত করিবার পূর্ব্ব কোন সময়ে অভিযুক্ত ব্যক্তিকে ছাড়িয়া দিতে পারিবেন।

বাদী উপস্থিত না থাকিবার কথা।

---

## দ্বাবিংশ অধ্যায়।

### সরাসরী বিচারের কথা।

২৬১ ধারা। এই আইনে প্রকারান্তরের কথা থাকিলেও জিলার মাজিষ্ট্রেট সাহেব এবং এতদর্থে স্থানীয় গবর্ণমেণ্ট হইতে বিশেষ ক্ষমতা প্রাপ্ত প্রথম শ্রেণীর কোন মাজিষ্ট্রেট নিম্নলিখিত সমুদয় কি অন্যতর অপরাধের সরাসরী বিচার করিতে পারিবেন।

সরাসরী বিচার করিবার ক্ষমতার কথা।

(ক) যে অপরাধের নিমিত্ত প্রাণদণ্ড কি দ্বীপান্তর প্রেরণ দণ্ড কি কশাঘাত দণ্ড কি ছয় মাসের অধিক কালের কারাদণ্ড না হয় সেই অপরাধ।

(খ) ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৬৪ ও ২৬৫ ও ২৬৬ ধারামতে ওজন ও পরিমাপণ যন্ত্র বিষয়ক অপরাধ।

(গ) উক্ত আইনের ৩২৩ ধারামতে পীড়া জন্মাওন।

(ঘ) চোরা দ্রব্যের মূল্য ৫০ টাকার অধিক না হইলে উক্ত আইনের ৩৭৯ বা ৩৮০ বা ৩৮১ ধারামতে চৌর্য্য।

(ঙ) চোরা দ্রব্যের মূল্য ৫০ টাকার অধিক না হইলে উক্ত আইনের ৪১১ ধারামতে চোরা দ্রব্য গ্রহণ ও রাখা।

(চ) চোরা দ্রব্যের মূল্য ৫০ টাকার অধিক না হইলে উক্ত আইনের ৪১৪ ধারামতে ঐ দ্রব্য গোপন বা বিক্রয় প্রভৃতি করণ।

(ছ) উক্ত ৪২৭ ধারামতে অপকার করণ।

(জ) উক্ত আইনের ৪৪৮ ধারামতে গৃহে অনধিকার প্রবেশ করণ।

(ঝ) উক্ত আইনের ৫০৪ ধারামতে শান্তিভঙ্গ করাইবার উদ্দেশে অপমান করণ ও ৫০৬ ধারামতে অপরাধ ভাবে ভয়প্রদর্শন।

(ঞ) পূর্ব্বোক্ত কোন অপরাধের সহায়তা করণ।

(ট) পূর্ব্বোক্ত কোন অপরাধ করিবার উদ্যোগ অপরাধ হইলে, তদ্রূপ উদ্যোগ।

কিন্তু যে মোকদ্দমায় জিলার মাজিষ্ট্রেট সাহেব ৩৪ ধারামতে অর্পিত বিশেষ ক্ষমতানুসারে কার্য্য করেন, সেই মোকদ্দমায় সরাসরী বিচার হইবে না।

২৬২ ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট দ্বিতীয় কি তৃতীয় শ্রেণীর মাজিষ্ট্রেটের ক্ষমতাপ্রাপ্ত মাজিষ্ট্রেটদের বেঞ্চের প্রতি নিম্নলিখিত সকল কি কোন অপরাধের সরাসরী বিচার করিবার ক্ষমতা প্রদান করিতে পারিবেন।

ন্যূন ক্ষমতাপ্রাপ্ত মাজিষ্ট্রেটদের বেঞ্চের প্রতি ক্ষমতা প্রদান করিবার কথা।

(ক) যেসকল অপরাধ ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৭৭ ও ২৭৮ ও ২৭৯ ও ২৮৫ ও ২৮৬ ও ২৮৯ ও ২৯০ ও ২৯২ ও ২৯৩ ও ২৯৪ ও ৩২৩ ও ৩৩৪ ও ৩৩৬ ও ৩৪১ ও ৩৫২ ও ৪২৬ ও ৪৪৭ ধারার মধ্যে আইসে।

(খ) মুনিসিপল আইনের বিপক্ষে ও পোলীস আইনের অন্তর্গত নগর পরিপাটী করণ সূচক ধারার বিপক্ষে যেং অপরাধের নিমিত্ত অর্থদণ্ড কি এক মাসের অনধিক কারাদণ্ড হইতে পারে সেইং অপরাধ।

(গ) পূর্ব্বোক্ত কোন অপরাধের সহায়তাকরণ।

(ঘ) পূর্ব্বোক্ত কোন অপরাধ করিবার উদ্যোগ অপরাধ হইলে, তদ্রূপ উদ্যোগ।

২৬৩ ধারা। এই অধ্যায়মতে বিচার হইলে পশ্চাল্লিখিত যেং মোকদ্দমা বর্জিত হইল তদ্ভিন্ন যে মোকদ্দমায় সমন বাহির হইবে তৎসম্পর্কে এই আইনে যে কার্য্যপ্রণালী নির্দ্দিষ্ট হইয়াছে সেই মোকদ্দমায় সেই কার্য্যপ্রণালী চলিবে ও যে মোকদ্দমায় ওয়ারেণ্ট বাহির হইবে তৎসম্পর্কে এই আইনে যে কার্য্যপ্রণালী নির্দ্দিষ্ট হইয়াছে সেই মোকদ্দমায় সেই কার্য্যপ্রণালী চলিবে।

যেং মোকদ্দমায় সমন ও ওয়ারেণ্ট দেওয়া যাইতে পারে কোনং স্থল ছাড়া সেইং মোকদ্দমায় কার্য্যপ্রণালী চালিবার কথা।

২৬৪ ধারা। যেং মোকদ্দমায় আপীল নাই সেইং মোকদ্দমায় সাক্ষিদের সাক্ষ্য কি নিষ্পত্তির হেতু মাজিষ্ট্রেটের কিম্বা মাজিষ্ট্রেটদের বেঞ্চের লিপিবদ্ধ করিবার প্রয়োজন নাই এবং রীতিমত অভিযোগপত্র ও লিখিবার প্রয়োজন নাই কিন্তু তিনি কি তাঁহারা স্থানীয় গবর্ণমেণ্ট যে পাঠের আদেশ করেন সেই পাঠে এইং কথা লিখিবেন।

যে মোকদ্দমায় আপীল নাই সেই মোকদ্দমার রিকার্ডের কথা।

(ক) ক্রমিক নম্বর।

(খ) যে তারিখে অপরাধ করা যায় সেই তারিখ।

(গ) যে তারিখে রিপোর্ট কি নালিশ করা যায় তাহা।

(ঘ) বাদী থাকিলে বাদির নাম।

(ঙ) অভিযুক্ত ব্যক্তির নাম ও তাঁহার পিতার নাম ও বাসস্থান।

(চ) যে অপরাধের নালিশ কি প্রমাণ হয় তাহা।

(ছ) প্রতিবাদি উত্তর ও তাহার পরীক্ষা হইয়া থাকিলে তাহা।

(জ) নিষ্পত্তি এবং অপরাধ নির্ণয় হইলে তাহার হেতুর সংক্ষেপ বর্ণনা।

(ঝ) দণ্ডের আজ্ঞা বা অন্য চূড়ান্ত আজ্ঞা ও

(ট) যে তারিখে আনুষ্ঠানিক কার্য্য সমাপ্ত হয় তাহা।

২৬৫ ধারা। কোন মাজিষ্ট্রেটের কি মাজিষ্ট্রেটদের বেঞ্চের সরাসরীমতে বিচারিত কোন মোকদ্দমার উপর আপীল থাকিলে ঐ মাজিষ্ট্রেট কি মাজিষ্ট্রেটদের বেঞ্চ যে সাক্ষ্যদ্বারা অপরাধ নির্ণয় করিলেন দণ্ডের আজ্ঞা করিবার পূর্ব্বে সেই সাক্ষ্যের মর্ম্ম এবং ২৬৪ ধারার উল্লিখিত বিবরণ সহিত নিষ্পত্তি লিপিবদ্ধ করিবেন।

যে মোকদ্দমার উপর আপীল হইতে পারে সেই মোকদ্দমার রিকার্ডের কথা।

এই ধারার মতে যেং মোকদ্দমা আইসে তাহার সেই নিষ্পত্তি ভিন্ন অন্য রিকার্ড থাকিবে না।

লিপিবদ্ধ করত স্বীয় বিবেচনামতে মুক্ত করণের কি অপরাধ নির্ণয়ের নিষ্পত্তি প্রকাশ না করিয়া যে কোন সময়ে কার্য্যানুষ্ঠান বন্ধ করিতে পারিবেন।

তুচ্ছ ও দুঃখদায়ক মাত্র অভিযোগের কথা।

২৫১ ধারা। নালিশ ক্রমে কোন মোকদ্দমা উপস্থিত হইলে, যদি মাজিষ্ট্রেট ২৪৮ কি ২৫৮ ধারামতে অভিযুক্ত ব্যক্তিকে মুক্ত করেন, ও বিবেচনা করেন যে অভিযোগ তুচ্ছ কি দুঃখদায়ক মাত্র তিনি স্বীয় বিবেচনামতে মুক্ত করিবার আজ্ঞা দ্বারা অভিযুক্ত ব্যক্তির কিম্বা একাধিক অভিযুক্ত ব্যক্তি থাকিলে তাহাদের প্রত্যেকের হানি পূরণের নিমিত্ত পঞ্চাশটাকার অনধিক যত টাকা ন্যায্য বোধ করেন ঐ বাদির প্রতি তত টাকা দিবার আজ্ঞাও করিতে পারিবেন।

ঐ হানিপূরণের টাকা আদায় করিবার কথা।

তদ্রূপ যে টাকা দিবার আজ্ঞা করা যায় তাহা অর্থ দণ্ডের ন্যায় আদায় করা যাইতে পারিবে এবং তদ্রূপে আদায় করা যাইতে না পারিলে মাজিষ্ট্রেটের আজ্ঞামতে বাদির ত্রিশ দিনের অনধিক সাদামা কারাদণ্ডের আজ্ঞা হইবে কিন্তু ইহার মধ্যে টাকা দেওয়া গেলে তাহাকে ছাড়িয়া দেওয়া যাইবে।

পরে সেই বিষয় সম্বন্ধে দেওয়ানী মোকদ্দমা হইলে হানিপূরণ দিবার সময়ে, এই ধারামত হানিপূরণস্বরূপ কোন টাকা দেওয়া বা আদায় করা গিয়া থাকিলে আদালত তাহা বিবেচনাধীনে লইবেন।

## একবিংশ অধ্যায়।

যে মোকদ্দমায় ওয়ারেণ্ট বাহির হয় মাজিষ্ট্রেটদের দ্বারা তাহার বিচার হইবার কথা।

যে মোকদ্দমায় ওয়ারেণ্ট বাহির হয় তাহিষয়ের কার্য্যপ্রণালীর কথা।

২৫২ ধারা। যে মোকদ্দমায় ওয়ারেণ্ট বাহির হয় মাজিষ্ট্রেটেরা সেই মোকদ্দমার বিচার কালে এই প্রণালীমতে কার্য্য করিবেন।

অভিযোগের সপক্ষ সাক্ষ্যের কথা।

২৫৩ ধারা। মাজিষ্ট্রেটের সম্মুখে অভিযুক্ত ব্যক্তি উপস্থিত হইলে কি তাহাকে আনা গেলে মাজিষ্ট্রেট বাদী থাকিলে তাঁহার কথা শুনিবেন, ও অভিযোগের পোষকতায় যে সকল সাক্ষ্য উপস্থিত করা যায় তাহা গ্রহণ করিবেন।

যেই ব্যক্তি মোকদ্দমার বৃত্তান্ত জানে ও অভিযোগের সপক্ষ সাক্ষ্য দিতে পারিবে মাজিষ্ট্রেট বাদির দ্বারে কিম্বা অন্য প্রকারে তাহাদের নাম জানিয়া লইয়া তাহাদের মধ্যে যত জনকে আবশ্যক বোধ করেন তত জনকে আপনার সম্মুখে সাক্ষ্য দিবার জন্যে সমন করিবেন।

অভিযুক্ত ব্যক্তিকে ছাড়িয়া দিবার কথা।

২৫৪ ধারা। ২৫৩ ধারার উল্লিখিত সমুদয় সাক্ষ্য গ্রহণ হইলে পর, এবং মাজিষ্ট্রেটের বিবেচনায় অভিযুক্ত ব্যক্তির যে পরীক্ষা লওয়া আবশ্যক তাহা লওয়া গেলে পর অভিযুক্ত ব্যক্তিসম্বন্ধে এমন কিছু প্রমাণ হয় নাই যাহার বিরুদ্ধ প্রমাণকারে তাহার অপরাধ নির্ণয় করিতে হয় মাজিষ্ট্রেট ইহা বোধ করিলে তাহাকে ছাড়িয়া দিবেন।

মাজিষ্ট্রেট অভিযোগ অমূলক জ্ঞান করিলে, তাঁহার হেতু লিখিয়া মোকদ্দমা চলনের এতৎপূর্ব্বে কোন সময়ে অপরাধিকে যে ছাড়িয়া দিতে পারিবেন না এই ধারার কোন কথা ক্রমে এরূপ জ্ঞান হইবে না।

আপাতত অপরাধের প্রমাণ হইলে অভিযোগ পত্র লিখিবার কথা।

২৫৫ ধারা। উক্ত সাক্ষ্য ও পরীক্ষা সম্পূর্ণরূপে কি অংশতঃ গ্রহণ করা গেলে অভিযুক্ত ব্যক্তি এই অধ্যায়মতে বিচার্য্য কোন অপরাধ করিয়াছে এরূপ অনুমান করিবার হেতু আছে মাজিষ্ট্রেট ইহা বিবেচনা করিলে এবং আপনি সেই অপরাধের বিচার ও তাহার সমুচিত দণ্ড করিতে ক্ষমতাপন্ন আছেন বোধ করিলে, তিনি অভিযুক্ত ব্যক্তির নামে অভিযোগপত্র লিখিয়া প্রস্তুত করিবেন।

উত্তরের কথা।

২৫৬ ধারা। পরে ঐ অভিযোগপত্র অভিযুক্ত ব্যক্তির নিকটে পাঠ করা যাইবে ও তাহাকে জিজ্ঞাসা করা যাইবে যে তুমি এই অপরাধে অপরাধী, না ইহার প্রতিবাদ করিতে চাহ।

অভিযুক্ত ব্যক্তি আপনাকে অপরাধী স্বীকার করিলে মাজিষ্ট্রেট সেই কথা লিপিবদ্ধ করিবেন ও স্বীয় বিবেচনামতে তদনুসারে তাহার অপরাধ নির্ণয় করিতে পারিবেন।

প্রতিবাদের কথা।

২৫৭ ধারা। অভিযুক্ত ব্যক্তি আপনাকে অপরাধী বলিতে অস্বীকার করিলে কিম্বা অপরাধী স্বীকার না করিলে অথবা বিচারের প্রার্থনা করিলে তাহার প্রতি অভিযোগের প্রতিবাদ কার্য্যে প্রবৃত্ত হইতে ও তাহার সপক্ষ সাক্ষ্য উপস্থিত করিতে আজ্ঞা হইবে ও তাহার প্রতি আদালতে কিম্বা আদালতের সীমা সরহদ্দের মধ্যে উপস্থিত অভিযোগের সপক্ষ সাক্ষিদিগকে পুনরায় ডাকিয়া কূটপরীক্ষা করিতে অনুমতি হইবে।

যদি অভিযুক্ত ব্যক্তি কোন লিখিত বর্ণনাপত্র অর্পণ করে তবে মাজিষ্ট্রেট তাহা নথীর সঙ্গে রাখিবেন।

প্রতিবাদের সপক্ষ সাক্ষ্য উপস্থিত করাইবার পরওয়ানার কথা।

২৫৮ ধারা। অভিযুক্ত ব্যক্তি মাজিষ্ট্রেটের নিকটে পূর্ব্বে ঐ মোকদ্দমায় যাহার পরীক্ষা গৃহীত হইয়াছে কি হয় নাই এমন কোন সাক্ষিকে উপস্থিত করাইবার নিমিত্ত অথবা কোন দলীল কি অন্য দ্রব্য উপস্থিত করাইবার নিমিত্ত, কোন পরওয়ানা দিবার প্রার্থনা করিলে, মাজিষ্ট্রেট ঐ পরওয়ানা দিবেন। কিন্তু উক্ত প্রার্থনা অগ্রাহ্য করা উচিত এরূপ বিবেচনা করিলে তিনি ইহার হেতু লিপিবদ্ধ করিয়া পরওয়ানা দিবেন না।

তদ্রূপ প্রার্থনামতে কোন সাক্ষিকে সমন দিবার পূর্ব্বে মাজিষ্ট্রেট আদেশ করিতে পারিবেন যে উক্ত বিচারের নিমিত্ত আদালতে উপস্থিত থাকিতে তাহার যে যুক্তিমত খরচা পড়ে তাহা আদালতে আমানত করা যায়।

মুক্ত করণের কথা।

২৫৯ ধারা। এই অধ্যায়মত কোন মোকদ্দমায় অভিযোগপত্র প্রস্তুত করা গেলে মাজিষ্ট্রেট অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দোষী নির্ণয় করিলে মুক্ত করণের আজ্ঞা লিপিবদ্ধ করিবেন।

দোষী নির্ণয় করণের কথা।

অভিযুক্ত ব্যক্তির অপরাধ নির্ণয় হইলে মাজিষ্ট্রেট আইনমতে তাহার দণ্ডের আজ্ঞা করিবেন।

বা স্বতন্ত্র অভিযোগ ও বিচার হইতে পারিবে। তদ্রূপ সকল অভিযোগের প্রতি এই অধ্যায়ের পূর্ব্বভাগের বিধান খাটিবে।

উদাহরণ।

(ক) আমজ ও বদরায় উভয়ের নামে একই বঞ্চাপরাধের নালিশ হয়। উভয়ের নামে একই অভিযোগপত্র হইতে পারে ও উভয়ের একত্রকালে বিচার হইতে পারিবে।

(খ) আমদ ও বদরায় উভয়ের নামে নরহত্যার নালিশ হয়। সেই নরহত্যা করণ সময়ে আমদ কোন ব্যক্তিকে বধ করে তাহাতে বদরায়ের সম্পর্ক ছিল না। এমত স্থলে নরহত্যা করণের অভিযোগে আমদ ও বদরায়ের একত্র বিচার হইতে এবং প্রাণাপরাধের নিমিত্ত কেবল আমদের বিচার হইতে পারিবে।

(গ) আমজ ও বদরায় একই চৌর্য্য করিয়াছে বলিয়া দুই জনের নামে নালিশ হয়। ও সেই ব্যাপারের মধ্যে বদরায় অন্য দুই চৌর্য্যাপরাধ করিয়াছে বলিয়া তাহার নামে নালিশ হয়। যে নালিশমতে আমজ ও বদরায় দুই জনের চৌর্য্যাপরাধ করিবার অভিযোগ হইল সেই অভিযোগে দুই জনের একত্র বিচার এবং অন্য দুই চৌর্য্যাপরাধে কেবল বদরায়ের বিচার হইতে পারিবে।

অনেক অভিযোগ হইয়া একের প্রমাণ হইলে অন্য সকল অভিযোগ উঠাইয়া লইবার কথা।

২৪১ ধারা। একই ব্যক্তির নামে দুই কি ততোধিক অভিযোগ হইয়া তন্মধ্যে এক কি অধিক অভিযোগমতে অপরাধ নির্ণয় হইলে বাদী কিম্বা অন্য যে কর্ম্মকারক অভিযোগের সপক্ষ কার্য্য চালান তিনি আদালতের অনুমতি গ্রহণপূর্ব্বক অন্য এক কি অধিক অভিযোগ উঠাইয়া লইতে পারিবেন কিম্বা আদালত আপন ইচ্ছামতে ঐ অন্য অভিযোগের অনুসন্ধান কি বিচারকার্য্যে নিরস্ত হইতে পারিবেন। তদ্রূপে উঠাইয়া লওয়া গেলে সেই কিম্বা সেই২ অভিযোগে মুক্ত হইবার ন্যায় গণ্য হইবে।

---

## বিংশ অধ্যায়।

### মাজিষ্ট্রেটেরা সমন দিয়া যে মোকদ্দমার বিচার করেন তাহার বিধি।

সমন দিয়া যে মোকদ্দমার বিচার হয় তাহার কার্য্যপ্রণালীর কথা।

২৪২ ধারা। মাজিষ্ট্রেটেরা সমন দিয়া যে মোকদ্দমার বিচার করেন সেই মোকদ্দমার এই প্রণালীমতে কর্ম্ম করিবেন।

অভিযোগের মর্ম্ম জানাইবার কথা।

২৪৩ ধারা। মাজিষ্ট্রেটের সম্মুখে অভিযুক্ত ব্যক্তি উপস্থিত হইলে অথবা তাহাকে আনা গেলে তাহার নামে যে অপরাধের অভিযোগ হইয়াছে তৎসংক্রান্ত বিশেষ বৃত্তান্ত তাহাকে জ্ঞাত করা যাইবে ও তাহাকে এই জিজ্ঞাসা করা যাইবে যে তোমাকে অপরাধী নির্ণয় না করিবার কোন কারণ দেখাইতে পার কি না। কিন্তু রীতিমত অভিযোগপত্র লেখা যাইবে না।

অভিযুক্ত ব্যক্তি অভিযোগের সত্যতা স্বীকার করিলে তাহার কথা।

২৪৪ ধারা। অভিযুক্ত ব্যক্তি অভিযোগ সত্য বলিয়া স্বীকার করিলে যতদূর সম্ভব তাহার ব্যবহৃত শব্দে সেই কথা লিপিবদ্ধ করা যাইবে, ও তাহাকে অপরাধী নির্ণয় করা কেন না যাইবে সে ইহার উপযুক্ত কারণ না দেখা ইলে মাজিষ্ট্রেট তাহাকে অপরাধী নির্ণয় করিতে পারিবেন।

তদ্রূপ স্বীকার না হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

২৪৫ ধারা। অভিযুক্ত ব্যক্তি ঐ অভিযোগ সত্য বলিয়া স্বীকার না করিলে মাজিষ্ট্রেট বাদী থাকিলে তাঁহার কথা ও অভিযোগের পোষকতার যে সকল সাক্ষ্য উপস্থিত করা যায় তাহও শুনিবেন এবং অভিযুক্ত ব্যক্তির কথা ও সে প্রতিবাদের পোষকতায় যে সকল সাক্ষ্য উপস্থিত করে তাহাও শুনিবেন।

মাজিষ্ট্রেট বাদির কিম্বা অভিযুক্ত ব্যক্তির প্রার্থনামতে, উচিত বোধ করিলে কোন সাক্ষিকে উপস্থিত করাইবার অথবা কোন দলীল কি অন্য দ্রব্য উপস্থিত করাইবার পরওয়ানা দিতে পারিবেন।

বিচারের কার্য্যে পক্ষে সাক্ষির উপস্থিত হইবার যে খরচ যুক্তিমতে লাগিতে পারে মাজিষ্ট্রেট উক্ত প্রার্থনামতে সমন দিবার পূর্ব্বে আদালতে ঐ খরচ আমানৎ করিবার আজ্ঞা করিতে পারিবেন।

মুক্ত করণের কথা।

২৪৬ ধারা। ২৪৫ ধারার উল্লিখিত সাক্ষ্য লইয়া এবং অন্য যে সাক্ষ্য মাজিষ্ট্রেট স্বেচ্ছামতে উপস্থিত করান তাহা লইয়া ও বিহিত বোধ করিলে অভিযুক্ত ব্যক্তির পরীক্ষা লইয়া মাজিষ্ট্রেট অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দোষী নির্ণয় করিলে মুক্ত করিবার আজ্ঞা লিপিবদ্ধ করিবেন।

দণ্ডাজ্ঞার কথা।

অভিযুক্ত ব্যক্তি অপরাধী নির্ণিত হইলে মাজিষ্ট্রেট আইনমতে তাহার দণ্ডের আজ্ঞা করিবেন।

অপরাধ নির্ণয় নালিশ বা সমনে আবদ্ধ না থাকিবার কথা।

২৪৭ ধারা। নালিশের কি সমনের ভাব যেরূপ হউক না কেন, স্বীকৃত কি প্রামাণীকৃত বৃত্তান্ত দৃষ্টে অভিযুক্ত ব্যক্তি এই অধ্যায়মতে বিচার্য্য যে অপরাধ করিয়াছে বলিয়া জানা যায়, মাজিষ্ট্রেট ২৪৪ কি ২৪৬ ধারামতে তাহার সেই অপরাধ নির্ণয় করিতে পারিবেন।

বাদী উপস্থিত না হইলে তাহার কথা।

২৪৮ ধারা। নালিশক্রমে সমন দেওয়া গিয়া থাকিলে অভিযুক্ত ব্যক্তির উপস্থিত হইবার নিরূপিত দিনে, কিম্বা তৎপশ্চাৎ যে দিনে মোকদ্দমার শুনানী হয় সেই দিনে বাদী উপস্থিত না হইলে মাজিষ্ট্রেট পূর্ব্বে তারান্তরের কথা থাকিলেও অভিযুক্ত ব্যক্তিকে মুক্ত করিবেন কিন্তু তিনি কোন কারণে সেই মোকদ্দমা শুনিবার কার্য্য স্থগিত করিয়া অন্য দিন নিরূপণ করা উপযুক্ত বোধ করিলে তাহা করিতে পারিবেন।

নালিশ উঠাইয়া লইবার কথা।

২৪৯ ধারা। এই অধ্যায়মত কোন মোকদ্দমার শেষ আজ্ঞা হইবার পূর্ব্বে কোন সময়ে নালিশ উঠাইয়া লইবার অনুমতি দিবার উপযুক্ত হেতু আছে এই বিষয়ে বাদী মাজিষ্ট্রেটের সন্তোষ জন্মাইতে পারিলে তিনি ঐ নালিশ উঠাইয়া লইবার অনুমতি দিতে পারিবেন, এবং তাহা হইলে অভিযুক্ত ব্যক্তিকে মুক্ত করিবেন।

বাদী না থাকিলে কার্য্যানুষ্ঠান বন্ধ করিবার ক্ষমতার কথা।

২৫০ ধারা। নালিশ ভিন্ন অন্য প্রকারে কোন মোকদ্দমা উপস্থিত করা গেলে কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট বা প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট কিম্বা জিলার মাজিষ্ট্রেট সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক অন্য কোন মাজিষ্ট্রেট হেতু

নথী ও নিষ্পত্তি যে ভাষায় লিখিতে হইবে তাহার কথা।

২৬৬ ধারা। ২৬৪ ধারামতে যে রিকার্ড লেখা যায় ও ২৬৫ ধারামতে যে নিষ্পত্তি লিপিবদ্ধ করা যায় তাহা উক্ত রূপে ভাষায় না হয় আদালতের ভাষায় অথবা বিচারপতি অব্যবহিতরূপে যে আদালতের অধীন সেই আদালতের আদেশ হইলে ঐ বিচারপতির স্বদেশীয় ভাষায় ঐ রিকার্ড ও নিষ্পত্তি লিখিতে হইবে।

বেঞ্চের কেরাণী রাখিতে পারিবার কথা।

মাজিষ্ট্রেটদের যে বেঞ্চ সরাসরী মতে অপরাধের বিচার করিতে ক্ষমতাপন্ন হন স্থানীয় গবর্ণমেণ্ট ঐ বেঞ্চ অব্যবহিতরূপে যে আদালতের অধীন তাঁহাদিগকে সেই আদালতের নিযুক্ত এক জন আমলা দ্বারা পূর্ব্বোক্ত রিকার্ড কি নিষ্পত্তি লেখাইয়া লইবার অনুমতি দিতে পারিবেন। রিকার্ড কি নিষ্পত্তি তদ্রূপে লিখিয়া দেওয়া গেলে ঐ বেঞ্চের যত জন উপস্থিত হইয়া ঐ আনুষ্ঠানিক কার্য্য চালান তাঁহারা প্রত্যেকে তাহাতে স্বাক্ষর করিবেন।

---

## ত্রয়োবিংশ অধ্যায়।

### হাই কোর্টের ও সেশন আদালতের সম্মুখে বিচারের বিধি।

### ক।—উপক্রমণিকা।

হাই কোর্ট।

২৬৭ ধারা। মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়মতে যে সকল হাই কোর্ট স্থাপন হইয়াছে কি হইবে, এই অধ্যায়ে "হাই কোর্ট" শব্দে সেই সকল হাই কোর্ট, ও পাঞ্জাবের চীফকোর্ট এবং সমন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সময়ে২ ইণ্ডিয়া গেজেটে বিজ্ঞাপন প্রকাশ করিয়া অন্য যে সকল আদালত এই অধ্যায়ের অভিপ্রায়ানুযায়ি হাই কোর্ট বলিয়া নির্দ্দেশ করেন সেই সকল আদালতও বুঝাইবে।

হাই কোর্টে জুরির দ্বারা বিচার হইবার কথা।

২৬৮ ধারা। এই আইনমতে কোন হাই কোর্টে যত মোকদ্দমার বিচার হয়, সকলই জুরির সহযোগে হইবে এবং এই আইনমতে, কিম্বা মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়ক্রমে যে হাই কোর্ট স্থাপিত হইয়াছে তাহার পেটেণ্টপত্রে যে সকল ফৌজদারী মোকদ্দমা হাই কোর্টের প্রতি অর্পিত হয় এ আইনে ভাবান্তরের বিধান থাকিলেও ঐ হাই কোর্ট আদেশ করিলে, জুরির সহযোগে ঐ মোকদ্দমার বিচার হইবে।

সেশন আদালতে জুরির দ্বারা বা আসেসরদের সহকারিতায় বিচার হইবার কথা।

২৬৯ ধারা। সেশন আদালতে যে বিচার হয় তাহা জুরির দ্বারা অথবা দুই কি তদধিক জন আসেসরের সহকারিতায় করা যাইবে।

সেশন আদালতে জুরির দ্বারা বিচার হয় স্থানীয় গবর্ণমেণ্টের এই আজ্ঞা করিতে পারিবার কথা।

২৭০ ধারা। কোন জিলার কোন সেশন আদালতে সকল অপরাধের কিম্বা বিশেষ কোন২ শ্রেণীর অপরাধের বিচার জুরির দ্বারা করিতে হইবে, স্থানীয় গবর্ণমেণ্ট রাজকীয় গেজেটে আদেশ প্রচার দ্বারা এমত আজ্ঞা করিতে পারিবেন, ও সময়ে২ সেই আজ্ঞা রহিত কি পরিবর্ত্তিত করিতে পারিবেন।

কোন কোনটী জুরির বিচার্য্য ও কোন কোনটী নহে এরূপ ভিন্ন২ অপরাধের নিমিত্ত এককালে অভিযুক্ত ব্যক্তির বিচার হইলে জুরির দ্বারা তাবৎ প্রত্যেক অপরাধের বিচার হইবে।

সেশন আদালতে রাজকীয় অভিযোক্তা দ্বারা বিচারের কার্য্যের অনুষ্ঠান হইবার কথা।

২৭১ ধারা। সেশন আদালতের সম্মুখস্থ প্রত্যেক মোকদ্দমার বিচার কালে রাজকীয় অভিযোক্তা অভিযোগের কার্য্য চালাইবেন।

### (খ)।—কার্য্যারম্ভের বিধি।

বিচার আরম্ভ করণের কথা।

২৭২ ধারা। আদালত বিচার কার্য্য আরম্ভ করিতে প্রস্তুত হইলে অভিযুক্ত ব্যক্তি সম্মুখে উপস্থিত হইবে অথবা তাহাকে সম্মুখে আনা যাইবে। ও তাহার নিকট অভিযোগপত্র পাঠ করিয়া বুঝাইয়া দেওয়া যাইবে, ও তাহাকে জিজ্ঞাসা করা যাইবে যে তুমি এই পত্র লিখিত অপরাধের অপরাধী, না বিচার হইবার দাওয়া রাখ।

অপরাধ স্বীকার করিলে তাহার কথা।

অভিযুক্ত ব্যক্তি আপনাকে অপরাধী স্বীকার করিলে সেই কথা লিপিবদ্ধ করা যাইবে ও তদনুসারে তাহার অপরাধ নির্ণয় হইতে পারিবে।

অপরাধ স্বীকার না করায় কি বিচার হইবার দাওয়ার কথা।

২৭৩ ধারা। অভিযুক্ত ব্যক্তি আপনাকে অপরাধী বলিতে অস্বীকার করে কি অপরাধী স্বীকার না করিলে কিম্বা বিচার হইবার দাওয়া করিলে আদালত পশ্চাল্লিখিত বিধানমতে জুরি কিম্বা আসেসরদিগকে মনোনীত করিয়া বিচারের কার্য্যে প্রবর্ত্ত হইবেন।

জুরির কি আসেসরদের পরিবর্ত্ত না করিয়া ক্রমশঃ বহু অপরাধির বিচার হইতে পারিবার কথা।

কিন্তু পশ্চাল্লিখিত আপত্তি করিবার অধিকার থাকিয়া আদালত জুরি কি আসেসরদিগকে পরিবর্ত্তন না করিয়া তাঁহাদের দ্বারা বা তাঁহাদের সহকারিতায় অভিযুক্ত যত জনের বিচার করা উচিত জ্ঞান করেন ক্রমশঃ তত জনের বিচার করিতে পারিবেন।

অভিযোগের প্রতিপোষণ হইতে না পারিলে যে কথা লেখা যাইবে তাহার কথা।

২৭৪ ধারা। অভিযোগপত্র কিম্বা তাহার কোন অংশের প্রতিপোষণ হইবার আইনমত হেতু নাই অভিযুক্ত ব্যক্তির বিচার আরম্ভ করিবার পূর্ব্বে কোন সময়ে আদালতের এরূপ বোধ হইলে বিচারপতি অভিযোগ পত্রের উপর সেই মর্ম্মের কথা লিখিয়া দিতে পারিবেন।

ঐ লিখিত কথার ফলের কথা।

ঐ কথা লেখা গেলে ঐ অভিযোগপত্রের কিম্বা স্থল বিশেষে তাহার ঐ অংশের উপর কার্য্যানুষ্ঠান স্থগিত হইবে।

### গ।—জুরি নির্ব্বাচনের বিধি।

কত জন লইয়া জুরি হইবে তাহার কথা।

২৭৫ ধারা। হাই কোর্টে বিচার হইলে নয় জন ব্যক্তিকে লইয়া জুরি হইবে। সেশন আদালতে জুরির দ্বারা বিচার হইলে স্থানীয় গবর্ণমেণ্ট বিশেষ কোন জিলার সম্পর্কে কিম্বা ঐ জিলার মধ্যে

বিশেষ কোন শ্রেণীর অপরাধ সম্পর্কে কোন আজ্ঞা করিলে তদনুসারে তিন জনের অন্যূন ও নয় জনের অনধিক বিষম সংখ্যক ব্যক্তিকে লইয়া জুরি হইবে।

সেশন আদালতে ইউরোপ কি আমেরিকা দেশীয় লোক ভিন্ন অন্য লোকদের বিচারার্থ জুরির কথা।

২৭৬ ধারা। সেশন আদালতে জুরির দ্বারা ইউরোপ ও আমেরিকা দেশীয় ভিন্ন কোন ব্যক্তির বিচার হইলে অভিযুক্ত ব্যক্তি চাহিলে জুরির অধিকাংশ ইউরোপ কি আমেরিকা দেশীয় ভিন্ন অন্য ব্যক্তিদিগকে লইয়া হইবে।

গুলিবাঁট দ্বারা জুরি মনোনীত হইবার কথা।

২৭৭ ধারা। যে ব্যক্তিদিগকে জুরির কর্ম্ম করিতে সমন করা যায় হাই কোর্ট সময়েং বিধিক্রমে যে প্রকারের আদেশ করেন সেই প্রকারে গুলিবাঁট করিয়া তাহাদের মধ্য হইতে জুরি মনোনীত করা যাইবে।

উপবিধি।

বর্ত্তমান রীতি চলিবার কথা।

(১) কিন্তু এইরূপে কোন জুরর মনোনীত করিবার বিষয়ে যে রীতি কোন আদালতে প্রচলিত আছে যত দিন উক্ত আদালতের নিমিত্ত এই ধারামত বিধি প্রচার না হয় তত দিন সেই রীতি চলিবে।

যাঁহাদিগকে সমন দেওয়া যায় নাই তাঁহাদিগকে কখন্ গ্রহণ করিতে পারা যায় তাহার কথা।

(২) জুরিতে যত জন লোকের প্রয়োজন যাহাদিগকে সমন করা গিয়াছে তাঁহাদের মধ্যে তত জন না থাকিলে অন্য যে ব্যক্তিরা উপস্থিত থাকেন আদালতের অনুমতি লইয়া তাঁহাদের মধ্য হইতে লোক মনোনীত করিয়া সংখ্যা পূর্ণ করা যাইতে পারিবে।

বিশেষ জুরির সহযোগে বিচার হইবার কথা।

(৩) কোন রাজধানীতে কোন ব্যক্তির বিচার হইলে

(ক) যে অপরাধে প্রাণদণ্ড হইতে পারে তাহার নামে এমত অপরাধের অভিযোগ হইলে, কিম্বা

(খ) অন্য কোন স্থলে হাইকোর্টের এক জন জজ আদেশ করিলে পশ্চাল্লিখিত বিশেষ জুরির ফর্দ্দ হইতে জুররদিগকে মনোনীত করা যাইবে।

জুরির নাম ডাকিবার কথা।

২৭৮ ধারা। জুরির একং ব্যক্তি মনোনীত হইলে তাঁহার নাম উচ্চ স্বরে ডাকা যাইবে, ও উপস্থিত হইলেই অভিযুক্ত ব্যক্তিকে জিজ্ঞাসা করা যাইবে যে এই ব্যক্তির দ্বারা তোমার বিচার হওয়ার কোন আপত্তি আছে কি না।

জুরির কোন ব্যক্তির বিষয়ে আপত্তির কথা।

অভিযুক্ত ব্যক্তি কিম্বা অভিযোক্তা জুরর ঐ ব্যক্তির বিষয়ে আপত্তি করিতে পারিবেন ও তাঁহার সেই আপত্তির কারণ জানাইতে হইবে।

কারণ না জানাইয়া আপত্তি করিবার কথা।

কিন্তু হাই কোর্টে মহারাণীর পক্ষে আট পর্য্যন্ত ব্যক্তির বিষয়ে ও অভিযুক্ত একই কি সকল ব্যক্তির পক্ষে আট পর্য্যন্ত ব্যক্তির বিষয়ে কারণ না জানাইয়া আপত্তি করিবার অনুমতি থাকিবে।

আপত্তির কারণের কথা।

২৭৯ ধারা। পশ্চাল্লিখিত কোন কারণে জুরির কোন ব্যক্তির বিষয়ে যে আপত্তি করা যায় তাহা আদালতের হৃদ্বোধ জনক হইলে গ্রাহ্য হইবে, অর্থাৎ

(ক) কোন ব্যক্তির পক্ষপাতী হওয়া অনুমান কিম্বা তিনি পক্ষপাতী আছেন বলিয়া যে আপত্তি।

(খ) ব্যক্তি বিশেষের বিষয়ে আপত্তি যথা তিনি ভিন্নদেশীয় লোক, কিম্বা যৎকালে যে ব্যবস্থা কি বিধি চলিত থাকে, আইনের তুল্য বলবৎ সেই বিধি কি ব্যবস্থামতে যেং গুণ থাকা আবশ্যক তাঁহার এমত কোন গুণের অভাব আছে কিম্বা তাঁহার বয়স ২১ বৎসরের কম বা ৬০ বৎসরের অধিক, বলিয়া যে আপত্তি।

(গ) তিনি আচারক্রমে কিম্বা ধর্ম্মের ক্রান্ত মানত করিয়া সাংসারিক সমস্ত বিষয় চিন্তা ত্যাগ করিয়াছেন।

(ঘ) ঐ ব্যক্তি সেই আদালতে কি তাহার অধীন কোন পদে নিযুক্ত আছেন।

(ঙ) তিনি পোলীস সংক্রান্ত কোন কর্ম্ম নির্ব্বাহ করিতেছেন, কিম্বা তাঁহার প্রতি পোলীস সংক্রান্ত কোন কার্য্যের ভার অর্পিত হইয়াছে।

(চ) যে অপরাধ হেতুক তিনি আদালতের বিবেচনামতে জুরির কর্ম্ম করিতে অযোগ্য হন তাঁহার এমত কোন অপরাধ পূর্ব্বে নির্ণয় হইয়াছে।

(ছ) সাক্ষ্য যে ভাষায় দেওয়া যায় কিম্বা দোভাষী যে ভাষায় অর্থ করিয়া দেন তিনি তাহা বুঝিতে পারেন না।

(জ) আদালতের বিবেচনামতে অন্য যে গতিক প্রযুক্ত ঐ ব্যক্তির জুররের কর্ম্ম করা অনুচিত হয় এমত কোন গতিক থাকার হেতু।

আপত্তি নিষ্পত্তির কথা।

২৮০ ধারা। কোন জুরর সম্বন্ধে যে আপত্তি করা যায় সেই আপত্তি গ্রাহ্য কি না এই বিষয়ে আদালত নিষ্পত্তি করিবেন ও আদালতের সেই নিষ্পত্তি লিপিবদ্ধ করা যাইবে ও চূড়ান্ত হইবে।

যে জুররের বিরুদ্ধে আপত্তি গ্রাহ্য হয় তাহার স্থানে অন্য লোক নিয়োগের কথা।

আপত্তি গ্রাহ্য হইলে জুরিকে ডাকিবার সমনমতে অন্য যে ব্যক্তিরা উপস্থিত থাকেন ঐ ব্যক্তির পরিবর্ত্তে তাঁহাদের অন্যতর ব্যক্তিকে নিযুক্ত করা যাইবে। ২৭৭ ধারার বিধানমতে তাঁহাকে মনোনীত করা যাইবে। অন্য ব্যক্তি না থাকিলে জুরির ফর্দ্দে যাহার নামলেখা আছে এমত অন্য যে ব্যক্তি আদালতে উপস্থিত থাকেন কিম্বা আদালত অন্য যাহাকে জুরির কর্ম্ম করিবার উপযুক্ত জ্ঞান করেন এমত কোন ব্যক্তিকে নিযুক্ত করা যাইবে। কিন্তু ইহাতে প্রয়োজন যে সেই ব্যক্তির বিষয়ে ২৭৯ ধারামতে কোন আপত্তি না হয় হইলেও গ্রাহ্য না হয়।

জুরির প্রধান ব্যক্তির কথা।

২৮ ধারা। জুরির সংখ্যা পূর্ণ হইলে তাঁহারা আপনাদের এক জনকে অধিপতি বলিয়া নিযুক্ত করিবেন।

ঐ অধিপতির কর্ত্তব্য কর্ম্ম এই২। জুরি কোন বিষয় বিবেচনা করিবার নিমিত্ত স্বতন্ত্র বসিলে তিনি অধ্যক্ষতা করিবেন, ও আদালতে জুরির নিষ্পত্তি জ্ঞাত করিবেন

কিম্বা জুরি আদালতের নিকট কোন সংবাদ জানিতে চাহিলে তিনিই সেই কথা জিজ্ঞাসা করিবেন।

ঐ জুরির অধিপতিপদে যে নিযুক্ত হইবেন এতদ্বিষয়ে জজ যে সময় যুক্তিসিদ্ধ জ্ঞান করেন সেই সময় মধ্যে যদি তাঁহাদের অধিকাংশের এক মত না হয়, তবে আদালত ঐ অধিপতিকে মনোনীত করিবেন।

জুরদিগকে শপথ দিবার কথা।

২৮২ ধারা। জুরির অধিপতি নিযুক্ত হইলে, ভারতবর্ষীয় শপথ বিষয়ক ৮৭৩ সালের আইনমতে জুরর দিগকে শপথ দেওয়া যাইবে।

জুরর উপস্থিত থাকিতে না পারিলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

২৮৩ ধারা। জুরির দ্বারা কোন মোকদ্দমার বিচার কার্য্য চলিতেছে এমন সময়ে যদি নিষ্পত্তির পূর্ব্বে ঐ জুরির কোন ব্যক্তি উপযুক্ত কোন কারণে ঐ বিচারের তাবৎ কাল উপস্থিত থাকিতে না পারেন, কিম্বা জুরির অনাতর ব্যক্তি অনুপস্থিত হইলেও যদি তাঁহাকে উপস্থিত করান যাইতে না পারে, তবে একজন নূতন জুরর গ্রহণ করা যাইবে, কিম্বা ঐ জুরির সমুদয় ব্যক্তিকে বিদায় করা যাইবে ও নূতন জুরি মনোনীত হইবেন।

ঐ রূপ প্রত্যেক স্থলে মোকদ্দমার প্রথমাবধি পুনশ্চ বিচার হইবে।

আসামীর পীড়া হইলে জুরিকে বিদায় করিয়া দিবার কথা।

২৮৪ ধারা। আসামী পীড়াপ্রযুক্ত আদালতের সম্মুখে থাকিতে না পারিলে জজ সাহেব জুরিকে বিদায় করিয়া দিতে পারিবেন।

## ঘ।—আসেসর নির্ব্বাচনের বিধি।

আসেসরদিগকে যে রূপে মনোনীত করা যাইবে তাহার কথা।

২৮৫ ধারা। আসেসরদের সহকারিতায় বিচার করিতে হইলে আসেসরদের কর্ম্ম করণার্থে যে ব্যক্তিদিগকে সমন করা যায় জজ সাহেব যেমন উচিত বোধ করেন তেমনি তাহাদের মধ্য হইতে দুই কিম্বা ততধিক আসেসর মনোনীত করা যাইবে।

আসেসর উপস্থিত থাকিতে না পারিলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

২৮৬ ধারা। আসেসরদের সাহায্যে কোন মোকদ্দমার বিচার হইতেছে এমন সময়ে নিষ্পত্তি হওনের পূর্ব্বে কোন আসেসর উপযুক্ত কোন কারণে বিচারাবশেষ না হওন পর্য্যন্ত উপস্থিত থাকিতে না পারিলে অথবা অনুপস্থিত হইলে ও তাহাকে উপস্থিত করা যাইতে না পারিলে অন্য এক কি অধিক জন আসেসরের সাহায্যে ঐ বিচার কার্য্য চলিবে।

বিচার করণ সময়ে সকল আসেসরেরই উপস্থিত হইবার বাধা হইলে কিম্বা তাঁহারা আপনারাই অনুপস্থিত হইলে, আনুষ্ঠানিক কার্য্য স্থগিত হইবে ও অন্য আসেসরদিগের সহকারিতায় মোকদ্দমার নূতন বিচার হইবে।

## ঙ।—অভিযোগের ও প্রতিবাদের সমাপ্তি পর্য্যন্ত মোকদ্দমার বিচারের বিধি।

অভিযোগের মোকদ্দমা সূচনার কথা।

২৮৭ ধারা। জুরর ও আসেসরদিগকে মনোনীত করা গেলে, যে অপরাধের অভিযোগ হইয়াছে অভিযোক্তা ভারতবর্ষীয় দণ্ড বিধি কিম্বা অন্য আইন হইতে সেই অপরাধের বর্ণনা পাঠ করিয়া এবং যে সাক্ষ দ্বারা তিনি অভিযুক্ত ব্যক্তির দোষ প্রমাণ করিতে চাহেন সংক্ষেপে তাহা বলিয়া স্বীয় মোকদ্দমার সূচনা করিবেন।

সাক্ষিদের পরীক্ষা লইবার কথা।

তদনন্তর তিনি আপনার সাক্ষিদের পরীক্ষা লইবেন।

মাজিষ্ট্রেটের সম্মুখে অভিযুক্ত ব্যক্তির পরীক্ষা লওয়া গেলে তাহা প্রমাণ স্বরূপ গ্রাহ্য হইবার কথা।

২৮৮ ধারা। যে মাজিষ্ট্রেট সমর্পণ করেন তাঁহার সম্মুখে অভিযুক্ত ব্যক্তির যে পরীক্ষা করা যায় তাহা অভিযোক্তা প্রমাণস্বরূপ দিবেন ও তাহা প্রমাণস্বরূপ পাঠ করা যাইবে।

প্রথমতদন্ত লইবার সময়ে যে সাক্ষ্য দেওয়া যায় তাহা গ্রাহ্য হইবার কথা।

২৮৯ ধারা। যে সাক্ষিকে উপস্থিত ও পরীক্ষা করা যায় সমর্পণকারি মাজিষ্ট্রেটের সম্মুখে তাহার যে সাক্ষ্য লওয়া গিয়াছিল তাহা যদি নিয়মিতরূপে অভিযুক্ত ব্যক্তির সাক্ষাতে লওয়া গিয়া থাকে, তবে আধিপত্যকারি জজের বিবেচনায় তাহা মোকদ্দমার প্রমাণমধ্যে ধরা যাইতে পারিবে।

অভিযোগের সাক্ষিদের পরীক্ষার পর কার্য্য প্রণালীর কথা।

২৯০ ধারা। অভিযোগের সপক্ষ সাক্ষিদের পরীক্ষা ও যদি অভিযুক্ত ব্যক্তির পরীক্ষা লওয়া যায় তাহা সমাপ্ত হইলে পর অভিযুক্ত ব্যক্তি সাক্ষ্য উপস্থিত করিতে চাহে কি না তাহাকে এই কথা জিজ্ঞাসা করা যাইবে।

সে যদি না বলে তবে অভিযোক্তা মোকদ্দমার সার ব্যক্ত করিবেন। তাহা হইলে পর যদি আদালত অভিযোগের সমর্থনার্থ আইনমত সাক্ষ্য নাই এরূপ বিবেচনা করেন তবে আসেসরদের সহকারিতায় মোকদ্দমার বিচার করিলে আপনার নির্ণয় লিপিবদ্ধ করিবেন ও জুরির দ্বারা বিচার হইলে জুরির প্রতি অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দোষ জানাইতে আদেশ দিবেন।

যদি অভিযুক্ত ব্যক্তি কিম্বা অনেক অভিযুক্ত ব্যক্তি থাকিলে তন্মধ্যে কেহ সাক্ষ্য উপস্থিত করিতে চাহি বলে কিম্বা সে সাক্ষ্য উপস্থিত করিতে চাহি না বলিলে, যদি অভিযোক্তা মোকদ্দমার সার ব্যক্ত করেন ও আদালত অভিযোগের সমর্থনার্থ আইনমত সাক্ষ্য আছে এরূপ বিবেচনা করেন, তাহা হইলে আদালত অভিযুক্ত ব্যক্তিকে প্রতিবাদ কার্য্যে প্রবৃত্ত হইতে আদেশ দিবেন।

প্রতিবাদের কথা।

২৯১ ধারা। অনন্তর অভিযুক্ত ব্যক্তি কিম্বা তাহার সপক্ষ উকীল যে বৃত্তান্ত কি ব্যবস্থার উপর নির্ভর করিতে চাহেন ও তাঁহার বিবেচনায় অভিযোগের সাক্ষ্য সম্বন্ধে যে কথা বলা আবশ্যক হয় তাহা বলিয়া স্বীয় প্রতিবাদ সূচনা করিবেন। তৎপরে তাঁহার সপক্ষ সাক্ষী থাকিলে তাহাদের পরীক্ষা লইতে পারিবেন ও তাহাদের কূটপরীক্ষা ও পুনঃ পরীক্ষা করা গেলে তাহার পর আপনার মোকদ্দমার সার ব্যক্ত করিতে পারিবেন।

সাক্ষিদের পরীক্ষা লইতে ও তাহাদিগকে সমন করিতে অভিযুক্ত ব্যক্তির অধিকারের কথা।

২৯২ ধারা। অভিযুক্ত ব্যক্তি পূর্ব্বে যে সাক্ষির নাম দেয় নাই এমত সাক্ষী উপস্থিত থাকিলে সে তাহার পরীক্ষা লইতে অনুমতি পাইবে। কিন্তু যে মাজিষ্ট্রেট তাহাকে বিচারার্থে সমর্পণ করেন তাঁহাকে সাক্ষিদের যে নাম দিয়াছে

দেওয়া যায় সেই নির্দ্দিষ্ট পত্রে যে সাক্ষিদের নাম লেখা থাকে ২১২ ধারার বিধানের স্থলভিন্ন অন্য স্থলে ঐই ব্যক্তি ছাড়া অন্য ব্যক্তিদিগকে সমন করাইতে অভিযুক্ত ব্যক্তির অধিকার থাকিবে না।

অভিযোক্তার উত্তর দিবার অধিকারের কথা।

২৯৩ ধারা। যদি অভিযুক্ত ব্যক্তি কিম্বা অভিযুক্ত ব্যক্তিদের মধ্যে কেহ ২৯০ ধারামতে জিজ্ঞাসিত হইলে, সাক্ষ্য উপস্থিত করিতে চাহে বলে তবে অভিযোক্তার প্রত্যুত্তর করিবার অধিকার থাকিবে।

জুরির কি আসেসরদের দ্বারা স্থানাদি দৃষ্ট হইবার কথা।

২৯৪ ধারা। অমুক স্থানে অপরাধ হইয়াছে বলিয়া যে স্থানের উল্লেখ হয়, অথবা মোকদ্দমার অনুসন্ধান পক্ষে গুরুতর ব্যাপার যে স্থানে ঘটিয়াছে জুরির কি আসেসরদের সেই স্থান দৃষ্টি করা বিহিত আদালত এমত বোধ করিলে সেই মর্ম্মের আজ্ঞা করিবেন। তাহা হইলে আদালতের কোন কার্য্যকারকের জিম্মায় ঐ জুরির কি আসেসরদের সমস্ত ব্যক্তিকে একত্র সেই স্থানে লইয়া যাওয়া যাইবে ও আদালতের নিযুক্ত কোন ব্যক্তি তাঁহাদিগকে ঐ স্থান দেখাইয়া দিবেন।

আদালতের ঐ কর্ম্মকারকের কর্ত্তব্য যে অপর কোন ব্যক্তিকে আদালতের অনুমতি না হইলে ঐ জুরির কি আসেসরদের কাহারও সঙ্গে কথা কহিতে কি পত্রাদি দিতে কি কোন প্রকারে ইঙ্গিতাদি করিতে না দেন এবং আদালত অন্যরূপ আদেশ না দিলে সেই স্থান দৃষ্টি করিলে পর তাঁহাদিগকে তৎক্ষণাৎ আদালতে পুনর্ব্বার আনা যাইবে।

জুরির কোন ব্যক্তির কি আসেসরের পরীক্ষা যে স্থলে লওয়া যাইতে পারিবে তাহার কথা।

২৯৫ ধারা। জুরির কোন ব্যক্তি কিম্বা আসেসর নিজে কোন প্রাসঙ্গিক বৃত্তান্ত অবগত থাকিলে জজ সাহেবকে তাঁহার সেই কথা জ্ঞাত করা কর্ত্তব্য। তাহা করিলে অন্য কোন সাক্ষির ন্যায় তাঁহার পরীক্ষা ও কূট পরীক্ষা ও পুনঃ পরীক্ষা লওয়া যাইতে পারিবে।

অধিবেশন করিবার দিনান্তর নিরূপণ হইলে জুরির কি আসেসরদের উপস্থিত হইবার কথা।

২৯৬ ধারা। যদি বিচারকার্য্য স্থগিত হইয়া ঐ কার্য্য করিবার অন্য দিন নিরূপণ করা যায় তবে সেই অন্য দিনে এবং বিচার কার্য্যের সমাপ্তি না হওন পর্য্যন্ত তৎপশ্চাৎ প্রত্যেক অধিবেশন কালে জুরির বা আসেসরদের উপস্থিত হইতে হইবে।

জুরিকে বদ্ধ রাখিবার কথা।

২৯৭ ধারা। কোন মোকদ্দমার বিচার করিতে এক দিবস অধিক লাগিলে তাহা হইলে কোর্ট সময়ে২ জুরির ব্যক্তিদের একত্র থাকিবার বিধি করিতে পারিবেন ও জুরির ব্যক্তিদিগকে কোর্টের কোন কর্ম্মকারকের জিম্মায় একত্র রাখিতে হইবে কি না ও যে প্রকারে রাখা যাইবে কিম্বা তাঁহারা স্ব২ গৃহে ফিরিয়া যাইতে পারিবেন এই বিষয়ে আদালত বা জজ উক্ত বিধি প্রবল মানিয়া আজ্ঞা করিতে পারিবেন।

চ।— জুরির বিচারিত মোকদ্দমার বিচার সমাপ্তির বিধি।

জুরির প্রতি উপদেশের কথা।

২৯৮ ধারা। জুরির বিচারিত মোকদ্দমায় প্রতিবাদের সপক্ষ কার্য্য সমাপ্ত হইলে এবং অভিযোক্তা প্রত্যুত্তর করিলে সেই প্রত্যুত্তর সমাপ্ত হইলে পর আদালত অভিযোগের ও প্রতিবাদের সপক্ষ সারোদ্ধার সার ব্যক্ত করিয়া ও যে আইনমতে জুরির বিচার করিতে হইবে সেই আইন ব্যক্ত করিয়া তাঁহাদিগকে উপদেশ দিবেন।

জজ সাহেবের কর্ত্তব্য কর্ম্মের কথা।

২৯৯ ধারা। তদ্রূপ মোকদ্দমায় জজ সাহেবের কর্ত্তব্য কর্ম্ম এই২।—

(ক) তিনি আইনঘটিত সমস্ত বিবাদ বিশেষত যে বৃত্তান্তের প্রমাণ করিবার প্রস্তাব হয় সেই বৃত্তান্ত প্রাসঙ্গিক কি না এই বিষয়ের সকল বিবাদ নিষ্পত্তি করিবেন ও মোকদ্দমার বিচারকালে যে সাক্ষ্য দিবার প্রস্তাব হয় তাহা গ্রাহ্য কিনা ও উভয় পক্ষ দ্বারা কি তাঁহাদের পক্ষে যে প্রশ্ন বিচারকালে উত্থিত হয় তাহা উপযুক্ত কি না ইহা নির্ণয় করিবেন এবং যে সাক্ষ্য অগ্রাহ্য অন্যতর পক্ষ তদ্বিষয়ের আপত্তি করিলে বা না করিলেও তিনি স্বীয় বিবেচনা মতে তাহা উপস্থিত করিতে বারণ করিবেন।

(খ) বিচারকালে যে দলীল প্রমাণস্বরূপ উপস্থিত করা যায় তাহার অর্থ ও ভাব নিশ্চয় করিবেন।

(গ) বিষয় বিশেষের সাক্ষ্য দেওয়া যাইতে পারে এই নিমিত্ত বৃত্তান্তঘটিত যে সকল বিষয়ের প্রমাণ করা আবশ্যক তাহা নির্ণয় করিবেন।

(ঘ) কোন প্রশ্ন উত্থিত হইলে তাহা আপনার বিবেচ্য না জুরির বিবেচ্য তিনি ইহাও নির্ণয় করিবেন ও সেই বিষয়ে তাঁহার নির্ণয় চূড়ান্ত হইবে।

জজ সাহেব যে সময়ে প্রমাণাদির সার ব্যক্ত করেন সেই সময়ে উচিত বোধ করিলে জুরির নিকট আনুষ্ঠানিক কার্য্যের প্রাসঙ্গিক বৃত্তান্তঘটিত কোন বিষয়ে কিম্বা আইন ও বৃত্তান্ত এই দুইয়ের মিশ্রিত কোন বিষয়ে আপনার মত জানাইতে পারিবেন।

উদাহরণ।

(ক) কোন ব্যক্তিকে সাক্ষিস্বরূপে ডাকা না গেলেও তিনি কোন উক্তি করিলে এবং কোন আবশ্যকতাকে তাহার উক্তির প্রমাণ গ্রাহ্য হওয়াতে তাহার সেই উক্তির প্রমাণ করিবার প্রস্তাব হয়।

এই স্থলে সেই আবশ্যকতার প্রমাণ হইয়াছে কি না এই বিষয়ের নিষ্পত্তি করা জজ সাহেবের কর্ত্তব্য জুরির কর্ত্তব্য নয়।

(খ) আসল দলীল হারাইয়াছে কি নষ্ট হইয়াছে বলিয়া ঐ দলীলের গৌণ সাক্ষ্য দিবার প্রস্তাব হয়।

আসল দলীল হারাইয়াছে কি নষ্ট হইয়াছে কি না ইহা নির্ণয় করা জজ সাহেবের কর্ত্তব্য।

জুরির কর্ত্তব্য কর্ম্মের কথা।

৩০০ ধারা। জুরির কর্ত্তব্য এই২।—

(ক) বৃত্তান্তের কোন্ ভাবটি সত্য ইহা নির্ণয় করিবেন এবং জজ সাহেবের আদেশমত তাহাদের সেই তথ্যানুসারে যে মীমাংসা করা উচিত তাহা করিবেন।

(খ) আইনের কথা ছাড়া পারিভাষিক কথা ও শব্দের অপ্রসিদ্ধ ভাব ধরিয়া যাহার ব্যবহার হয় এমত

কথা কোন দলীলে লেখা থাকিলে কি না থাকিলেও যদি তাহার অর্থ নির্ণয় করা আবশ্যক হয় তবে তাহার অর্থ নির্ণয় করিবেন।

(গ) আইনে যে সকল কথা বৃত্তান্তঘটিত কথা বলিয়া ব্যক্ত হয় সেই সকল কথা নির্ণয় করিবেন।

(ঘ) সাধারণ ও অনির্দিষ্ট অর্থের কথা বিশেষ কোন স্থলে থাকে কি না ইহা নির্ণয় করিবেন। কিন্তু সেই কথা আইন অনুযায়ি কার্য্যপ্রণালী সম্পর্কীয় কথা হইলে, কিম্বা আইনে সেই কথার অর্থ নিদ্ধারিত থাকিলে, এমত একতর স্থলে তাহার অর্থ নির্ণয় করা জজ সাহেবের কর্ত্তব্য।

উদাহরণ।

(ক) কলহাদিকে বধ করিয়াছে বলিয়া আসামীর বিচার হয়। বধ ও অপরাধঘটিত নরহত্যা এই দুই অপরাধের মধ্যে যে বিশেষ থাকে জুরির নিকট তাহা ব্যক্ত করা এবং বৃত্তান্তের কিরূপ ভাব দৃষ্টে আসামীকে বধাপরাধী বলিয়া কিম্বা অপরাধঘটিত নরহত্যার অপরাধী বলিয়া নির্ণয় করিতে হইবে ও কিরূপ ভাব দৃষ্টে তাহাকে নির্দ্দোষ করিতে হইবে এই সকল কথা ব্যক্ত করা জজ সাহেবের কর্ত্তব্য।

বৃত্তান্তের কোন্ ভাবটি যথার্থ ইহা নির্ণয় করা এবং জজ সাহেব যে উপদেশ দেন তাহা ঠিক হউক কি নাই হউক ও জুরি তাহাতে সম্মত হইলে কি না হইলেও সেই আদেশানুসারে মীমাংসা করা জুরির কর্ত্তব্য।

(খ) বিশেষ কোন বিষয়ে কোন ব্যক্তির যুক্তিমত প্রতীতি ছিল কি না। কোন কর্ম্ম যুক্তিমত কৌশলক্রমে কিম্বা উপযুক্ত যত্নক্রমে করা গিয়াছে কি না।

এই ২ প্রশ্ন জুরির বিবেচ্য।

বিবেচনা করিবার জন্য জুরির বিরলে যাইবার কথা।

৩০১ ধারা। জুরির বিচারিত মোকদ্দমায় জজ সাহেবের উপদেশ সমাপ্ত হইলে কিরূপ মীমাংসা করা কর্ত্তব্য ইহা বিবেচনা করিবার জন্যে তাঁহারা বিরলে যাইতে পারিবেন।

আদালতের অনুমতি বিনা জুরর ভিন্ন অন্য কেহ সেই জুরির কোন ব্যক্তির সঙ্গে কথা কহিতে কিম্বা তাঁহাকে পত্রাদি দিতে কিম্বা ইঙ্গিতাদি করিতে পারিবে না।

মীমাংসা জানাইবার কথা।

৩০২ ধারা। জুরী মীমাংসা বিবেচনা করিলে পর তাঁহাদের অধিপতি সেই মীমাংসা কিম্বা অধিকাংশ ব্যক্তির সেই মীমাংসা আদালতে জানাইবেন।

জুরির ঐকবাক্য না হইলে তাহার কথা।

৩০৩ ধারা। জুরির ঐকবাক্য না হইলে জজ সাহেব তাঁহাদিগকে আরো বিবেচনা করিবার নিমিত্ত বিরলে যাইবার আদেশ করিতে পারিবেন। পরে জজ সাহেবের বিবেচনায় উপযুক্ত সময় গত হইলে পর জুরি একমত না হইলেও, তাঁহারা মীমাংসা প্রকাশ করিতে পারিবেন।

প্রত্যেক অভিযোগ ধরিয়া মীমাংসা করিবার কথা।

জুরিকে জজ সাহেবের জিজ্ঞাসা করিতে পারিবার কথা।

৩০৪ ধারা। আদালত প্রকারান্তরের আদেশ না করিলে যে২ অভিযোগে অভিযুক্ত ব্যক্তির বিচার হয় জুরি সেই অভিযোগ ধরিয়া মীমাংসা জানাইবেন। ও তাঁহাদের মীমাংসা নিশ্চয়মতে জানিবার নিমিত্ত যে২ প্রশ্ন করা আবশ্যক জজ সাহেব তাঁহাদের নিকট সেই২ প্রশ্ন করিতে পারিবেন।

প্রশ্ন ও উত্তর লিখিয়া রাখিবার কথা।

সেই২ প্রশ্ন ও তাহার উত্তর লিখিয়া রাখিতে হইবে।

মীমাংসা সংশোধনের কথা।

৩০৫ ধারা। ঘটনা বা ভ্রান্তিক্রমে অন্যায় মীমাংসা জানান গেলে তাহা লিখিত হইবার পূর্ব্বে কি অব্যবহিত পরে জুরী ঐ মীমাংসা সংশোধন করিতে পারিবেন, এবং শেষে যদ্রূপ সংশোধন করা যায় তাহা তদ্রূপই থাকিবে।

হাই কোর্টে মীমাংসা যে সময়ে প্রবল হইবে তাহার কথা।

৩০৬ ধারা। হাই কোর্টে বিচারিত মোকদ্দমার জুরির সকল ব্যক্তি আপনাদের মত সম্পর্কে একবাক্য হইলে, কিম্বা তাঁহাদের ছয় জন পর্য্যন্ত একবাক্য ও জজ সাহেব তাঁহাদের মতে সম্মত হইলে, জজ সাহেব উক্ত মতানুসারে নিষ্পত্তি করিবেন।

তদ্রূপ কোন মোকদ্দমায় জুরির সকল ব্যক্তি একবাক্য হইবেন না তাঁহার ইহা যথোচিতমতে জানিলে, কিন্তু ছয় জন একবাক্য হইলে তাঁহাদের মুখ্য ব্যক্তি জজ সাহেবকে সেই কথা জানাইবেন।

অসম্মতে জুরিকে বিদায় দিবার কথা।

সেই অধিকাংশ ব্যক্তিদের মতে জজ সাহেব সম্মত না হইলে তিনি জুরিকে বিদায় করিয়া দিবেন।

তাঁহাদের ছয় জন পর্য্যন্ত একবাক্য না হইলে জজ সাহেব যত কাল যুক্তিসিদ্ধ জ্ঞান করেন তত কাল অপেক্ষা করিয়া জুরিকে বিদায় করিয়া দিবেন।

মীমাংসা সেশন আদালতে যে সময়ে প্রবল হইবে তাহার কথা।

৩০৭ ধারা। সেশন আদালতে বিচারিত মোকদ্দমায় জুরির কিম্বা তাঁহাদের অধিকাংশ ব্যক্তির যে মীমাংসা হয় জজ সাহেব তদ্ভিন্ন মত ধার্য্য করা আবশ্যক জ্ঞান না করিলে তদনুসারে নিষ্পত্তি করিবেন।

যদি অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দোষ করা যায় তবে জজ সাহেব তাহার নির্দ্দোষ হওনের আজ্ঞা লিপিবদ্ধ করিবেন। যদি অভিযুক্ত ব্যক্তির অপরাধ নির্ণয় হয় তবে জজ সাহেব আইনানুসারে তাহার দণ্ডের আজ্ঞা করিবেন।

জুরির মীমাংসাসম্বন্ধে জজ সাহেবের মতের অনৈক্য হইলে কার্য্যপ্রণালীর কথা।

৩০৮ ধারা। তদ্রূপ কোন মোকদ্দমায় যে২ অভিযোগে অভিযুক্ত ব্যক্তির বিচার হয় তৎসমুদয়ের কি তন্মধ্যে কোনটির সম্বন্ধে জুরির কিম্বা তাঁহাদের অধিকাংশ ব্যক্তির মতের সহিত জজ সাহেবের মতের যদি এত অনৈক্য হয় যে ন্যায়বিচারের পক্ষে তিনি হাই কোর্টে মোকদ্দমা অর্পণ করা আবশ্যক জ্ঞান করেন, তাহা হইলে আপন মতের হেতু লিখিয়া, ও জুরিদের মীমাংসা নির্দ্দোষ নির্ণয়ের হইলে, তাঁহার বিবেচনায় যে অপরাধ করা হইয়াছে তাহা লিখিয়া ঐ মোকদ্দমা অর্পণ করিবেন।

যখন জজ সাহেব এই ধারামতে মোকদ্দমা অর্পণ করেন যে২ অভিযোগে অভিযুক্ত ব্যক্তির বিচার হয় তন্মধ্যে কোনটির সম্বন্ধে তিনি নির্দ্দোষ নির্ণয়ের কি অপরাধ নির্ণয়ের নিষ্পত্তি লিপিবদ্ধ করিবেন না কিন্তু তিনি অভিযুক্ত ব্যক্তিকে পুনর্ব্বার হেফাজতে রাখিবার কি তাহার স্থানে হাজিরজামিন লইবার অনুমতি করিতে পারিবেন।

হাই কোর্ট আপীল হইলে যে সকল ক্ষমতানুসারে কার্য্য করিতে পারেন তদ্রূপ অর্পিত মোকদ্দমা লইয়া তন্মধ্যে কোন ক্ষমতানুসারে কার্য্য করিতে পারিবেন কিন্তু যে অভিযোগপত্র প্রস্তুত করিয়া তৎসম্মুখে উপস্থিত করা যায় তাহা লইয়া জুরি যদ্রূপে পারিতেন তদ্রূপ অভিযুক্ত ব্যক্তির নির্দ্দোষ নির্ণয় কি অপরাধ নির্ণয় করিতে পারিবেন। অপরাধ নির্ণয় করিলে সেশন আদালত যে দণ্ডের আজ্ঞা করিতে পারিতেন সেই দণ্ডের আজ্ঞা করিতে পারিবেন।

ছ।— জুরিকে বিদায় দিবার পর অভিযুক্ত ব্যক্তির পুনর্ব্বিচারের বিধি।

জুরিকে বিদায় করিয়া দিবার পর অভিযুক্ত ব্যক্তির পুনশ্চ বিচার হইবার কথা।

৩০৯ ধারা। জুরিকে বিদায় করিয়া দেওয়া গেলে অভিযুক্ত ব্যক্তিকে বদ্ধ করিয়া রাখা যাইবে কিম্বা মুচলকা লিখিয়া জামিন লইয়া তাহাকে ছাড়িয়া দেওয়া যাইবে ও অন্য জুরির দ্বারা তাহার বিচার হইবে। কিন্তু তাহার পুনশ্চ বিচার হওয়া উচিত নয় জজ সাহেবের এই বিবেচনা হইলে, তিনি অভিযোগপত্রে সেই মর্ম্মের কথা লিখিবেন, ও অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দোষী করণের তুল্য সেই কথার ফল হইবে।

জ।—আসেসরদিগের সহকারিতায় যে মোকদ্দমার বিচার হয়, তাহার সমাপ্তির বিধি।

আসেসরদের মত দিবার কথা।

৩১০ ধারা। আসেসরদের সহকারিতায় মোকদ্দমার বিচার হইলে, প্রতিবাদের পর ও অভিযোক্তা উত্তর দিলে তাহার পর আদালত প্রত্যেক জন আসেসরকে বচনক্রমে আপনার মত জানাইতে আদেশ করিবেন ও ঐ মত লিপিবদ্ধ করিবেন।

নিষ্পত্তির কথা।

তদনন্তর জজ সাহেব আপনার নিষ্পত্তি দিবেন। কিন্তু তিনি আসেসরদের মতানুসারে চলিতে বাধ্য হইবেন না।

ঝ।— হাই কোর্টের জুররদের ফর্দ্দের ও উক্ত কোর্টে জুরিদিগকে ডাকিবার বিধি।

জুরির বহীর কথা।

৩১১ ধারা। এই আইন যে বৎসরে প্রচলিত করা যায় সেই বৎসরের জুরির বহীতে নানা ব্যক্তিদের নামের যে ফর্দ্দ থাকে তাহা এই অধ্যায় মতে জুরির কর্ম্ম করিবার উপযুক্ত ব্যক্তিদের ঠিক ফর্দ্দ বলিয়া জ্ঞান হইবে। ও সেই বহীতে কেবল বিশেষ জুরির কর্ম্ম করিবার যোগ্য বলিয়া যে ব্যক্তিদের নাম লেখা থাকে তাঁহাদিগকে বিশেষ অধিকার প্রাপ্ত বলিয়া জ্ঞান হইবে, ও যে বৎসরের নিমিত্ত ঐ ফর্দ্দ প্রস্তুত করা যায় সেই বৎসরে তাঁহারা এই অধ্যায়মতে কেবল বিশেষ জুরির কর্ম্ম করিবার যোগ্য বলিয়া জ্ঞান হইবে।

বিশেষ জুরির সংখ্যার কথা।

৩১২ ধারা। বিশেষ জুরির নামের ফর্দ্দে এককালে দুই শতের অধিক ব্যক্তির নাম লেখা যাইবে না।

বিশেষ জুরির মুক্ত থাকার কথা।

বিশেষ জুরির নামের ফর্দ্দে যে ব্যক্তিদের নাম লেখা থাকে, তাঁহারা বিশেষ জুরি ভিন্ন অন্য জুরির কর্ম্ম করিতে পাইবেন না। কিন্তু ঐ বিশেষ জুরির ফর্দ্দে তাঁহাদের নাম যত দিন লেখা থাকে তাঁহাদের পক্ষে কেবল তত দিন সেই অনুগ্রহ বর্ত্তিবে।

সাধারণ ও বিশেষ জুরির নামের ফর্দ্দের কথা।

৩১৩ ধারা। হাই কোর্ট সময়ে২ যে২ বিধি নির্দ্দেশ করেন, ক্লার্ক অফ দি ক্রৌন প্রতিবৎসর আপ্রিল মাসের প্রথম দিনের পূর্ব্বে সেই২ বিধিমতে,

(ক) সাধারণ জুরির কর্ম্ম করিবার উপযুক্ত সকল ব্যক্তির নামের ফর্দ্দ ও

(খ) যাঁহারা বিশেষ জুরির কর্ম্ম করিবার যোগ্য তাঁহাদেরও নামের ফর্দ্দ প্রস্তুত করিবেন।

শেষোক্ত ফর্দ্দ প্রস্তুত করিতে গেলে তিনি ঐ ব্যক্তিদের সম্পত্তি ও সদাচার ও বিদ্যাবত্তা লক্ষ করিয়া নাম লিখিবেন।

পূর্ব্ব কোন বৎসরে বিশেষ জুরির নামের ফর্দ্দের মধ্যে নাম লেখা গিয়াছে, কেবল এই কারণে কোন ব্যক্তি বিশেষ জুরির নামের মধ্যে আপনার নাম লিখাইবার দাওয়া রাখিতে পারিবেন না।

কলিকাতার হাই কোর্ট হইলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব এবং অন্য কোন হাই কোর্ট হইলে স্থানীয় গবর্ণমেণ্ট রাজকীয় বেতনভোগি কোন কার্য্যকারককে জুরির কর্ম্ম করণ হইতে মুক্ত করিতে পারিবেন।

যে কর্ম্মকারক ফর্দ্দ প্রস্তুত করেন তাঁহার স্ববিবেচনামতে কর্ম্ম করিবার কথা।

ক্লার্ক অফ দি ক্রৌন পূর্ব্বোক্ত বিধি মানিয়া স্বীয় বিবেচনামতে যদ্রূপ উচিত বোধ করেন তদ্রূপে ঐ ফর্দ্দ প্রস্তুত করিতে সম্পূর্ণ ক্ষমতাপন্ন হইবেন। তাঁহার নিষ্পত্তির উপর আপীল নাই পুনরালোচনাও নাই

প্রাথমিক ফর্দ্দ প্রকাশ করিবার কথা।

৩১৪ ধারা। যে কর্ম্মকারক সাধারণ জুরির এবং বিশেষ জুরির কর্ম্ম করিবার উপযুক্ত ব্যক্তিদের নামের ফর্দ্দ প্রস্তুত করেন, তিনি সেই২ ফর্দ্দের পাণ্ডুলিপিতে স্বাক্ষর করিয়া তাহা প্রস্তুত করিবার পর আপ্রিল মাসের ১৫ তারিখের পূর্ব্বে স্থানীয় রাজকীয় গেজেটে একবার প্রকাশ করিবেন

সাধারণ জুরির ও বিশেষ জুরির কর্ম্ম করিবার উপযুক্ত ব্যক্তিদের নামের সংশোধিত ফর্দ্দ পূর্ব্বোক্তমতে স্বাক্ষরিত হইয়া প্রস্তুত হইলে পর, যে মাসের প্রথম দিবসের পূর্ব্বে স্থানীয় রাজকীয় গেজেটে একবার প্রকাশ করা যাইবে।

উক্ত ফর্দ্দের নকল কোর্ট হৌসের কোন প্রকাশ স্থানে লাগাইয়া দেওয়া যাইবে।

জুরির কর্ম্ম করিতে যত জনকে সমন করিতে হইবে তাহার কথা।

৩১৫ ধারা। উক্ত সংশোধিত ফর্দ্দে যে ব্যক্তিদের নাম লেখা থাকে প্রত্যেক সেশন সময়ে তাঁহাদের মধ্যে হইতে যাঁহারা বিশেষ জুরির কর্ম্ম করিবার উপযুক্ত তাঁহাদের অনূ্যন সাতাইশ জনকে, ও যাঁহারা সাধারণ জুরির কর্ম্ম করিবার উপযুক্ত তাঁহাদের অনূ্যন চৌত্রিশ জনকে সমন করা যাইবে।

কোন ব্যক্তিকে একবার সমন করা গেলে পর, যদি তাঁহাকে না লইয়া জুরির সংখ্যা পূর্ণ হইতে পারে, তবে ছয় মাসের মধ্যে তাঁহাকে আবার সমন করিতে হইবে না।

অতিরিক্ত সমনের কথা।

যেং ব্যক্তিদিগকে সমন করা গেলে, সেশনের কার্য্য চলন সময়ে তাঁহাদের সংখ্যা প্রচুর নয় জানা গেলে অন্য যে ব্যক্তিরা পূর্ব্বোক্তমতে জুরির কর্ম্ম করিতে যোগ্য হন তাঁহাদের মধ্যহইতে আর যত জনের প্রয়োজন থাকে তত জনকে ঐ সেশনের নিমিত্ত সমন করা যাইতে পারিবে।

রাজধানীর বাহিরে জুরির ব্যক্তিদিগকে সমন করিবার কথা।

৩১৬ ধারা। কোন হাই কোর্ট ফৌজদারী মোকদ্দমা আদৌ বিচার করিবার ক্ষমতানুসারে কার্য্য করিবার নিমিত্ত রাজধানী নগরভিন্ন কোন স্থানে অধিবেশন হইবার অভিপ্রায়ের নোটিস দিলে পর, যে কোন আজ্ঞা করিয়া থাকেন, তৎস্থানের সেশন আদালত সেই আজ্ঞা প্রবণ মানিয়া সেশন আদালতে জুরির ব্যক্তিদিগকে সমন করণার্থে পরে যে প্রকারের বিধান করা গেল সেই প্রকারে স্বীয় জুরির ফর্দ হইতে যত জন জুরের প্রয়োজন তাহাদিগকে সমন দিবেন।

সৈনিক জুরির কথা।

৩১৭ ধারা। উক্ত সেশন আদালত জুরির ব্যক্তি বলিয়া যত জনকে সমন করিলেন, পূর্ব্বোক্ত হাই কোর্টের সম্মুখে যে সকল ব্যক্তির নামে অপরাধের অভিযোগ হয়, তাহাদের বিচারের জন্য ঐং ব্যক্তি ছাড়া আর যত জনকে সংগ্রা জুরি হইবে, তাঁহাদের সংখ্যা পূর্ণ করিবার নিমিত্ত প্রয়োজন বোধ করিলে কোর্ট যে স্থানে অধিবেশন করিবেন তথাহইতে দশ মাইলের মধ্যবাসি প্রধান সেনাপতি সাহেবের সঙ্গে লিখন পঠন করিয়া শ্রীশ্রীমতী মহারাণীর সৈন্যদলের সনদ প্রাপ্ত ও সনদ অপ্রাপ্ত কএক জন কর্ম্মচারিকে সমন করাইবেন।

সনদ প্রাপ্ত ও সনদ অপ্রাপ্ত যত জন কর্ম্মচারিকে তজ্রূপে সমন করা যায়, এই আইনে প্রকারান্তরের বিধান থাকিলেও, তাঁহারা ঐ জুরির কর্ম্ম করিবার যোগ্য হইবেন। কিন্তু উক্ত কর্ম্মচারির সৈন্যসংক্রান্ত অত্যাবশ্যক কার্য্য থাকাতে, কিম্বা সৈন্যসংক্রান্ত অন্য বিশেষ কারণে, প্রধান সেনাপতি সাহেব জুরির কর্ম্ম-হইতে তাঁহার মুক্ত থাকার ইচ্ছা প্রকাশ করিলে তাঁহাকে সমন করা যাইবে না।

জুরির কোন ব্যক্তি উপস্থিত না হইলে তাহার কথা।

৩১৮ ধারা। কোন ব্যক্তিকে ৩১৫ কি ৩১৬ কি ৩১৭ ধারামতে সমন করা গেলে তিনি বৈধ কারণ না থাকিলেও সমনের আদেশমতে উপস্থিত না হইলে, কিম্বা উপস্থিত হইলেও জজ সাহেবের অনুমতি না পাইয়া চলিয়া গেলে কিম্বা আদালতের কার্য্য স্থগিত হইয়া অন্য সময়ে উপস্থিত হইবার আজ্ঞা পাইলেও সেই সময়ে উপস্থিত না হইলে, তাঁহাকে অবজ্ঞা করণের অপরাধী বলিয়া জ্ঞান হইবে, ও জজ সাহেব যত টাকা দণ্ড উচিত বোধ করেন তাঁহার আজ্ঞামতে ঐ ব্যক্তির তত টাকা দণ্ড হইতে পারিবে, ও সেই দণ্ডের টাকা না দিলে, যত দিন না দেন তত দিন তাঁহার দেওয়ানী জেলে কারাদণ্ড হইতে পারিবে।

ঞ।—সেশন আদালতে জুররদের ও আসেসরদের নাম নির্দ্দিষ্ট করিবার ও তাহাদিগকে সমন দিবার বিধি।

জুরর ও আসেসর স্বরূপ কর্ম্ম করিতে হই বার কথা।

৩১৯ ধারা। কোন জিলায় পশ্চাল্লিখিত ব্যক্তিভিন্ন একবিংশ বৎসরাবধি ষষ্টি বৎসর পর্য্যন্ত বয়সের যত পুরুষ বাস করেন, ঐ জিলায় যে কোন বিচার হয় তাহাতে তাঁহাদের জুরির ও আসেসরদের কর্ম্ম করিতে হইবে।

বর্জিত ব্যক্তিদের কথা।

৩২০ ধারা। নিম্নলিখিত ব্যক্তিরা জুরির কি আসেসরের কর্ম্ম হইতে মুক্ত, অর্থাৎ,

( ক ) জিলার মাজিষ্ট্রেটের ঊর্দ্ধ শ্রেণীর যে সকল কর্ম্মকারক সিবিল কর্ম্মে নিযুক্ত থাকেন তাঁহারা।

( খ ) জজেরা।

( গ ) রাজস্বের কি কষ্টমের কমিশ্যনর ও কালেক্টর সাহেবেরা।

( ঘ ) কষ্টম ডিপার্টমেণ্টে মাসুল চুরি নিবারণের কর্ম্মে নিযুক্ত ব্যক্তিরা।

( ঙ ) কালেক্টর সাহেব রাজস্ব আদায়ের কর্ম্মে নিযুক্ত যে সকল ব্যক্তিকে রাজকীয় কর্ম্ম প্রযুক্ত মুক্ত করা উচিত বোধ করেন তাঁহারা।

( চ ) যাঁহারা আপনং ধর্ম্মসম্পর্কীয় পৌরহিত্য কর্ম্ম করেন তাঁহারা ও ধর্ম্মসংক্রান্ত পদে নিযুক্ত অন্য ব্যক্তিরা।

( ছ ) সৈন্যসম্পর্কীয় কর্ম্মে নিযুক্ত সকল ব্যক্তি কিন্তু সংকালে যে আইন প্রচলিত থাকে তদনুসারে উক্ত ব্যক্তিদিগকে বিশেষমতে ঐ কর্ম্ম করিবার যোগ্য করা গেলে তাঁহারা নিযুক্ত হইতে পারিবেন।

( জ ) চিকিৎসকেরা ও অন্যং যে ব্যক্তিরা নিরত প্রকাশ্য রূপে চিকিৎসাকর্ম্ম করেন তাঁহারা।

( ঝ ) ডাকঘরের ও টেলিগ্রাফ বিভাগের কর্ম্মে নিযুক্ত ব্যক্তিরা।

( ঞ ) স্থানীয় গবর্ণমেণ্ট যে সকল ব্যক্তিকে জুরির কার্য্যে অব্যাহতি দেন তাঁহারা এবং দেওয়ানী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইনের ৬৪০ ও ৬৪১ ধারার বিধানমতে স্থানীয় গবর্ণমেণ্ট যাঁহাদিগকে আদালতে স্বয়ং উপস্থিত না হইবার অনুমতি দেন তাঁহারা।

জুরির ও আসেসরদের নাম নির্দ্দেশের কথা।

৩২১ ধারা। জুরর বা আসেসর স্বরূপ কর্ম্ম করিতে বাধ্য যে ব্যক্তিরা সেশন জজ ও জিলার কালেক্টর সাহেবের অথবা স্থানীয় গবর্ণমেণ্ট সময়েং অন্য যে কার্য্যকারককে এতৎপক্ষে নিযুক্ত করেন তাঁহার বিবেচনায় জুরির কি আসেসরের কর্ম্ম করিবার যোগ্য হন, এবং ২৭৯ ধারার (খ) অবধি ঙ পর্য্যন্ত প্রকরণ ক্রমে যাঁহাদের বিরুদ্ধে সফলরূপ আপত্তি হইবার সম্ভাবনা নাই উক্ত সেশন

জজ কি কালেক্টর সাহেব কিম্বা উক্ত অন্য কর্ম্মকারক বর্ণানুক্রমিকরে তাঁহাদের নামের এক নির্ঘণ্টপত্র লিখিয়া প্রস্তুত করিবেন।

ঐ নির্ঘণ্টপত্রে উক্ত প্রত্যেক জনের নাম ও বাসস্থান ও পদ কি ব্যবসায় লেখা থাকিবে ও তাঁহাদের কোন ব্যক্তি ইউরোপীয় কি আমেরিকা দেশীয় লোক হইলে যে জাতীয় হন তাহাও লেখা যাইবে।

*নির্ঘণ্ট প্রচার করিবার কথা।*

৩২২ ধারা। ঐ নির্ঘণ্টপত্রের প্রতিলিপি কালেক্টর সাহেবের কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারকের কাছারীতে, ও জিলার মাজিষ্ট্রেট সাহেবের ও ডিষ্ট্রিক্ট কোর্টের আদালত ঘরে, ও সেই নির্ঘণ্টপত্রের লিখিত ব্যক্তিরা যেং নগরে কি পরগণার নিকটে বাস করেন তাহার কোন প্রকাশ্য স্থানে লাগাইয়া দেওয়া যাইবে।

*নির্ঘণ্টের প্রতি আপত্তির কথা।*

৩২৩ ধারা। সেই প্রত্যেক প্রতিলিপির নিম্নভাগে এই মর্ম্মের নোটিস লেখা থাকিবে যে ঐ নির্ঘণ্ট বিষয়ে কাহার আপত্তি থাকিলে সেশন জজ ও কালেক্টর সাহেব কি পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারক অমুক সময়ে সেশন আদালত ঘরে ঐ আপত্তি শুনিয়া নিষ্পত্তি করিবেন।

*নির্ঘণ্ট সংশোধনের কথা।*

৩২৪ ধারা। সেশন জজ সাহেব উক্ত আপত্তি শুনিবার নিমিত্ত কালেক্টর সাহেবের কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারকের সঙ্গে বসিবেন ও ঐ নোটিসের নির্দ্দিষ্ট সময়ে ও স্থানে ঐ নির্ঘণ্টপত্র সংশোধন করিবেন ও তৎসংশোধনে যাঁহাদের স্বার্থ থাকে এমত কোন ব্যক্তি আপত্তি করিলে তাহা শুনিবেন, কোন ব্যক্তিকে জুরির কি আসেসরের কর্ম্ম করিবার অযোগ্য বিবেচনা করিলে কিম্বা ৩২০ ধারামতে সেই কর্ম্ম হইতে অব্যাহতি পাইবার যে বিধান আছে কোন ব্যক্তি সেই বিধান মতে নিষ্কৃতি চাহিলে তাঁহারা তাঁহাদের নাম উঠাইয়া ঐ কর্ম্মের যোগ্য অন্য যে ব্যক্তির নাম তন্মধ্যে লেখা যায় নাই তাহা লিখিবেন।

কালেক্টর সাহেবের কিম্বা পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারকের ও সেশন জজ সাহেবের মতের অনৈক্য হইলে নির্ঘণ্টপত্র হইতে প্রস্তাবিত জুররের কি আসেসরের নাম উঠাইয়া দেওয়া যাইবে।

সেশন জজ সাহেব ও কালেক্টর সাহেব কি পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারক ঐ সংশোধিত পত্রের প্রতিলিপিতে স্বাক্ষর করিয়া তাহা সেশন আদালতে পাঠাইবেন।

সেশন জজ সাহেব ও কালেক্টর সাহেব কি পূর্ব্বোক্ত অন্য কার্য্যকারক ঐ নির্ঘণ্টপত্র প্রস্তুত ও সংশোধন করণ সম্পর্কীয় যে আজ্ঞা করেন তাহা চূড়ান্ত হইবে।

এই ধারামতে নিষ্কৃতি পাইবার দাওয়া না করা গেলে, পরে নির্ঘণ্টপত্র যৎকালে সংশোধিত হইবে তৎকাল পর্য্যন্ত ঐ দাওয়া পরিত্যাগ করা গিয়াছে বলিয়া জ্ঞান করা যাইবে।

*বৎসর ২ ঐ পত্র সংশোধনের কথা।*

৩২৫ ধারা। তদ্রূপে প্রস্তুত ও সংশোধিত নির্ঘণ্টপত্র প্রতিবৎসর একবার সংশোধন করা যাইবে।

তদ্রূপ সংশোধিত নির্ঘণ্ট নূতন নির্ঘণ্টস্বরূপ জ্ঞান হইবে ও প্রথমবার প্রস্তুত নির্ঘণ্টের পূর্ব্বোক্ত যাবৎ বিধি ঐ নূতন নির্ঘণ্টের প্রতি খাটিবে।

*জুরর ও আসেসর দিগকে আদালতের সমন করিবার কথা।*

৩২৬ ধারা। সেশন আদালতের অধিবেশন কালে জুরিদ্বারা কিম্বা আসেসরদের সাহায্যাবলম্বনে যেং মোকদ্দমার বিচার হইবে সেই বিচার কালে ঐ আদালত যত জনের প্রয়োজন জ্ঞান করেন অধিবেশন করিবার নির্দ্ধারিত দিনের পূর্ব্বে ন্যূনকল্পে তিন দিন থাকিতে জিলার মাজিষ্ট্রেট সাহেবের প্রতি ঐ সংশোধিত নির্ঘণ্টপত্রের লিখিত তত জনকে আহ্বান করিবার আজ্ঞাপত্র দিবেন। ঐ সেশনের বিচার্য্য কোন মোকদ্দমায় যত জনের প্রয়োজন হয়, তাহার দ্বিগুণের ন্যূন ব্যক্তিকে সমন করাইবেন না।

ঐ সংশোধিত নির্ঘণ্টপত্রে লিখিত যে ব্যক্তিরা অব্যবহিত পূর্ব্বের ছয় মাসের মধ্যে উক্ত কর্ম্ম করিয়াছেন তাঁহাদিগকে না ধরিয়া যদি উপযুক্ত সংখ্যার ব্যক্তিদিগকে পাওয়া যাইতে পারে তবে তাঁহাদিগকে ত্যাগ করিয়া অন্য ব্যক্তিদিগকে সমন করিতে হইবে। কোন্‌ং ব্যক্তিদিগকে সমন করিতে হইবে ইহা মুক্তদ্বার আদালতে গুলিবাঁট করিয়া নির্দ্ধার্য্য হইবে, ও মাজিষ্ট্রেট সাহেবের নামে যে আজ্ঞাপত্র দেওয়া যায়, তন্মধ্যে তাঁহাদের নাম লেখা যাইবে।

*অন্য জুররদিগকে কি আসেসরদিগকে সমন করিবার ক্ষমতার কথা।*

৩২৭ ধারা। সেশন আদালতের এককালীন অধিবেশনে অনেক মোকদ্দমার বিচার করিতে হইলে ও বিচারার্থে যে জুরিকে কি যে আসেসরদিগকে সমন করা গেল, তাঁহাদের সেই সমস্ত মোকদ্দমার বিচারের উপস্থিত থাকিতে হইলে বহু ক্লেশ সম্ভাবনা অথবা অন্য কোন কারণে আবশ্যক বোধ হইলে সেশন আদালত ৩২৬ ধারার নির্দ্দিষ্ট সময়ভিন্ন অন্য সময়ে জুরর কি আসেসর দিগকে সমন করিবার আজ্ঞা দিতে পারিবেন।

*সমনের পাঠের ও তাহা জারী করিবার কথা।*

৩২৮ ধারা। জুররকে কি আসেসরকে যে সমন দেওয়া যায় তাহা লিখিয়া দেওয়া যাইবে। ও ঐ পত্রে যে সময় ও স্থান নির্দ্দিষ্ট থাকে তাঁহার প্রতি ঐ সময়ে ও স্থানে জুরির কি আসেসরের কর্ম্ম করণার্থে উপস্থিত হইবার আদেশ থাকিবে।

*গবর্ণমেণ্টের কি রেলওয়ের কার্য্যকারককে কখন অব্যাহতি দেওয়া যাইবে তাহার কথা।*

৩২৯ ধারা। জুরির কি আসেসরের কর্ম্ম করণার্থে যে ব্যক্তিকে সমন করা যায় তিনি যদি গবর্ণমেণ্টের কিম্বা রেলওয়ে কোম্পানির কর্ম্মকারক হন সেই ব্যক্তির জুরির কি স্থল বিশেষে আসেসরের কর্ম্ম করিতে হইলে রাজকীয় কার্য্যের ব্যাঘাত হইতে পারে যে দফ্তরখানায় কর্ম্ম করেন সেই দফ্তরখানার প্রধান কর্ম্মকারকের উক্তিমতে ইহা দৃষ্ট হইলে আদালত ঐ ব্যক্তির উপস্থিত না হওয়া ক্ষমা করিতে পারিবেন।

*আদালতের জুরর কি আসেসরের উপস্থিত না হওয়ার অনুমতি দিতে পারিবার কথা।*

৩৩০ ধারা। উপযুক্ত হেতু থাকিলে সেশন আদালত বিশেষ কোন অধিবেশন কালে জুরির কোন ব্যক্তির কি আসেসরের উপস্থিত না হওয়া ক্ষমা করিতে পারিবেন।

সেই ব্যক্তি যদি হাজিরজামিন দিয়া মুক্ত না থাকে তবে ঐ মোকদ্দমার বিচার সমাপ্ত না হওন পর্য্যন্ত তাহাকে হেকাজতে রাখা যাইবে।

জিলার মাজিষ্ট্রেট কি প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট ভিন্ন যে মাজিষ্ট্রেট এই ধারামতে ক্ষমার প্রস্তাব করেন, তিনি তাহার কারণ লিপিবদ্ধ করিবেন এবং কোন মাজিষ্ট্রেট এই ধারামতে তদ্রূপ প্রস্তাব করিয়া যে ব্যক্তির নিকট প্রস্তাব করা যায় তাহার পরীক্ষা লইলে আপনি মোকদ্দমার বিচার করিতে পারিবেন না ঐ ব্যক্তি যে অপরাধ করিয়াছে বলিয়া প্রতীতি হয় সেই অপরাধ উক্ত মাজিষ্ট্রেটের বিচার্য্য হইলেও পারিবেন না।

*ক্ষমার প্রস্তাব করিতে আদেশ দিতে পারিবার কথা।*

৩৩৮ ধারা। তদ্রূপ কোন অপরাধে যাহার স্পষ্টরূপে কি চক্রান্তে সম্পর্ক কি সম্বন্ধ থাকা অনুমান হয় যে আদালতে বিচারার্থে সমর্পণ করা যায় সেই আদালত ঐ মোকদ্দমার বিচার কালে উক্ত কোন ব্যক্তির সাক্ষ্য প্রাপ্তির আশয়ে মোকদ্দমা সমর্পণ করা গেলে পর কিন্তু নিষ্পত্তি হইবার পূর্ব্বে ঐ ব্যক্তিকে ক্ষমার প্রস্তাব করিতে পারিবেন কিম্বা সমর্পণকারি মাজিষ্ট্রেটকে বা জিলার মাজিষ্ট্রেট সাহেবকে পূর্ব্বোক্ত নিয়মমতে ঐ ব্যক্তির ক্ষমার প্রস্তাব করিবার আদেশ করিতে পারিবেন।

*যাহাকে ক্ষমা করিবার প্রস্তাব হয় তাহাকেও বিচারার্থে সমর্পণ করিবার আজ্ঞা করিতে পারিবার কথা।*

৩৩৯ ধারা। ৩৩৭ কিম্বা ৩৩৮ ধারামতে ক্ষমার প্রস্তাব হইলে পর, কোন ব্যক্তি ঐ ক্ষমতার প্রস্তাব গ্রাহ্য করিলেও আবশ্যক কোন কথা ইচ্ছাপূর্ব্বক গোপন করিয়া কিম্বা মিথ্যা সাক্ষ্য দিয়া ঐ ক্ষমা পাইবার প্রস্তাবের নিয়ম অনুযায়ি কার্য্য যদি না করে তবে যে অপরাধ সম্পর্কে ক্ষমার প্রস্তাব হইয়াছে কিম্বা সেই বিষয় সম্বন্ধে সে অন্য যে অপরাধ করিয়াছে বলিয়া প্রতীত হয় সেই অপরাধের নিমিত্তে তাহার বিচার হইতে পারিবে।

এই ধারামতে ক্ষমার প্রস্তাব রহিত করা গেলে ক্ষমা পাইবার আশয়ে ঐ ব্যক্তি যে কথা কহিয়াছিল তাহা তাহার বিপক্ষ প্রমাণ মধ্যে উল্লেখ হইতে পারিবে।

*অভিযুক্ত ব্যক্তির উকীল নিযুক্ত করিবার অধিকারের কথা।*

৩৪০ ধারা। ফৌজদারী আদালতে কোন ব্যক্তির নামে অপরাধের অভিযোগ হইলে, উকীলের দ্বারা সেই ব্যক্তির পক্ষসমর্থন হইবার অধিকার থাকিবে।

*অভিযুক্ত ব্যক্তি আনুষ্ঠানিক কার্য্য বুঝিতে না পারিলে তদ্বিষয়ের কথা।*

৩৪১ ধারা। অভিযুক্ত ব্যক্তি ক্ষিপ্ত না হইলেও তাহাকে আনুষ্ঠানিক কার্য্য বুঝাইয়া দিলেও সে বুঝিতে না পারিলে আদালত তদন্ত সওয়ায় কি বিচারের কার্য্য চালাইতে পারিবেন। ও হাই কোর্ট ভিন্ন অন্য আদালতে হইলে তদন্ত লইয়া যদি তাহাকে বিচারার্থে সমর্পণ করা যায় কিম্বা বিচার হইয়া যদি তাহার অপরাধ নির্ণয় হয় তবে ঐ ব্যাপারের বৃত্তান্ত সহিত ঐ আনুষ্ঠানিক কার্য্যের কাগজপত্র হাই কোর্টে পাঠান যাইবে। হাই কোর্ট তদ্বিষয়ে যে আজ্ঞা বিহিত বোধ করেন করিবেন।

*অভিযুক্ত ব্যক্তির পরীক্ষা করিতে পারিবার কথা।*

৩৪২ ধারা। তদন্ত সওয়ালের কার্য্যচলনের কোন সময়ে আদালত সময়ে২ অভিযুক্ত ব্যক্তিকে পূর্ব্বে না জানাইয়া তাহাকে যে কথা জিজ্ঞাসা করা আবশ্যক বোধ করেন করিতে পারিবেন।

অভিযুক্ত ব্যক্তি সেই প্রশ্নের উত্তর না দিলেও কিম্বা তাহার উত্তরে মিথ্যা কথা কহিলেও তৎপ্রযুক্ত দণ্ডের যোগ্য হইবে না। কিন্তু তাহার উত্তর না দেওয়াতে কি মিথ্যা উত্তর দেওয়াতে আদালত ও জুরি থাকিলে জুরি তদ্বিষয়ের যে অনুমান ন্যায্য বোধ করেন করিতে পারিবেন।

অভিযুক্ত ব্যক্তি যে উত্তর প্রদান করে তাহা কেবল উক্ত তদন্ত ও বিচার কার্য্যে নহে, ঐ উত্তর হইতে সে অন্য যে অপরাধ করিয়াছে বলিয়া বুঝা যায় সেই অপরাধের তদন্তে ও বিচার কার্য্যেও তাহার সপক্ষে কি বিরুদ্ধে প্রমাণ স্বরূপ উপস্থিত করা যাইতে পারিবে।

অভিযুক্ত ব্যক্তিকে শপথ করাইতে হইবে না।

*কোন কথা প্রকাশ করিবার প্রবৃত্তি না দিবার কথা।*

৩৪৩ ধারা। ৩৩৭ ও ৩৩৮ ধারায় যে স্থলের বিধান হইয়াছে তদ্ভিন্ন স্থলে অভিযুক্ত ব্যক্তির নিকট কোন বিষয়ের অঙ্গীকার করিয়া কি তাহাকে ভয় দেখাইয়া কিম্বা অন্য প্রকারে তাহার জানা কোন কথা প্রকাশ কি বা গুপ্ত রাখিবার প্রবৃত্তি জন্মাইয়া দিতে হইবে না।

*আনুষ্ঠানিক কার্য্য স্থগিত রাখিবার ও তাহার দিনান্তর নিরূপণ করিবার কথা হেকাজতে ফিরাইয়া দিবার কথা।*

৩৪৪ ধারা। কোন সাক্ষীর অনুপস্থিতি প্রযুক্ত কিম্বা যুক্তিসঙ্গত অন্য কারণে কোন তদন্তের কি বিচার কার্য্যের অনুষ্ঠান স্থগিত রাখা কি তাহার দিনান্তর নিরূপণ করা আবশ্যক কি উপযুক্ত হইলে আদালত হেতু লিপিবদ্ধ করিয়া আজ্ঞা লিখিয়া দিয়া সময়ে২ যে নিয়ম উচিত বোধ করেন সেই নিয়মে সেই২ কার্য্য স্থগিত রাখিয়া কি তাহার দিনান্তর নিরূপণ করিয়া যত কাল যুক্তিসিদ্ধ জ্ঞান করেন তত কালের নিমিত্ত ওয়ারেণ্ট দিয়া তদ্রূপে অভিযুক্ত ব্যক্তি হেকাজতে থাকিলে তাহাকে ফিরাইয়া দিতে পারিবেন।

কিন্তু এই ধারামতে কোন মাজিষ্ট্রেট একেবারে পঞ্চদশ দিনের অধিক কালের নিমিত্ত কোন অভিযুক্ত ব্যক্তিকে হেকাজতে ফিরাইয়া পাঠাইবেন না।

হাই কোর্ট ভিন্ন অন্য আদালত এই ধারামত আজ্ঞা করিলে উক্ত আজ্ঞা লেখা যাইবে, ও অধিপতিকারী বিচারপতি তাহাতে স্বাক্ষর করিবেন।

*ফিরাইয়া পাঠাইবার যুক্তিসঙ্গত কারণের কথা।*

ব্যাখ্যা।—অভিযুক্ত ব্যক্তি কোন অপরাধ করিয়াছে এমত সন্দেহ করিবার বিশিষ্ট প্রমাণ পাওয়া গেলে ও তাহাকে ফিরাইয়া পাঠাইলে আরো প্রমাণ পাইবার সম্ভাবনা থাকিলে তাহাই তাহাকে ফিরাইয়া পাঠাইবার যুক্তিসঙ্গত কারণ হয়।

*অপরাধ সম্বন্ধে রফা করিবার কথা।*

৩৪৫ ধারা। নিম্নলিখিত টেবিলের প্রথম দুই ঘরে লিখিত ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের কএক ধারামতে দণ্ডনীয় অপরাধ সম্বন্ধে এই টেবিলের তৃতীয় ঘরের লিখিত ব্যক্তিরা রফা করিতে পারিবেন।

| অপরাধ। | ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের যে২ ধারা খাটিবে। | যে ব্যক্তি অপরাধ সম্বন্ধে রফা করিতে পারিবেন। |
|---|---|---|
| পীড়াজন্মান | ৩২৩, ৩৩৪, ৩৩৭, ৩৩৮ | যে ব্যক্তির পীড়া জন্মান যায় সেই ব্যক্তি। |
| কোন ব্যক্তিকে অন্যায় মতে অবরোধ বা বদ্ধ করণ | ৩৪১, ৩৪২ | যে ব্যক্তিকে অবরুদ্ধ বা বদ্ধ করা যায় সেই ব্যক্তি। |
| আক্রমণ বা অপরাধযুক্ত বল প্রকাশ করণ | ৩৫২, ৩৫৮ | যে ব্যক্তির প্রতি আক্রমণ বা অপরাধ যুক্ত বল প্রকাশ করা যায় সেই ব্যক্তি। |
| বেআইনমতে বলপূর্ব্বক পরিশ্রম করান | ৩৭৪ | যে ব্যক্তিকে বলপূর্ব্বক পরিশ্রম করান যায় সেই ব্যক্তি। |
| কেবল সাধারণ কোন ব্যক্তির ক্ষতি কি লোকসান হইলে অপকার করণ। | ৪২৬, ৪২৭ | যে ব্যক্তির ক্ষতি কি লোকসান হয়, সেই ব্যক্তি। |
| অপরাধক্রমে অনধিকার প্রবেশ করণ | ৪৪৭ | যে সম্পত্তিতে অনধিকার প্রবেশ ঘটে সেই সম্পত্তি যাহার অধিকারে থাকে সেই ব্যক্তি। |
| পরগৃহে অনধিকার প্রবেশ করণ | ৪৪৮ | |
| অপরাধভাবে চাকরির চুক্তি ভঙ্গ করণ | ৪৯০, ৪৯১, ৪৯২ | যে ব্যক্তির সহিত অপরাধী চুক্তি করিয়াছে সেই ব্যক্তি। |
| পরস্ত্রী গমন | ৪৯৭ | স্ত্রীলোকেরস্বামী। |
| অপরাধভাবে অন্যের পত্নীকে ফুসলাইয়া লওয়া কি হরণ করা কি আটক করিয়া রাখা। | ৪৯৮ | |
| অপবাদ করণ | ৫০০ | যে ব্যক্তির অপবাদ করা যায়, সেই ব্যক্তি। |
| যাহা অপবাদজনক জ্ঞান হয় এমত কোন বিষয় মুদ্রিত কি খোদিত করণ। | ৫০১ | |
| যাহাতে অপবাদজনক বিষয় থাকে এমত মুদ্রিত কি খোদিত বস্তু জানিয়া বিক্রয় করণ | ৫০২ | |
| শান্তিভঙ্গের প্রবৃত্তি জন্মাইবার অভিপ্রায়ে জ্ঞানপূর্ব্বক অপমান করণ | ৫০৪ | যে ব্যক্তির অপমান করা যায় সেই ব্যক্তি। |
| যে অপরাধে সাত বৎসর পর্য্যন্ত কারাদণ্ড হইতে পারে তদ্ভিন্ন অপরাধভাবে ভয় প্রদর্শন। | ৫০৬ | যে ব্যক্তিকে ভয় প্রদর্শন যায়, সেই ব্যক্তি। |

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ৩২৩ ৩২৫ ও ৪১৭ ধারামতে যথাক্রমে দণ্ডনীয় ইচ্ছাপূর্ব্বক পীড়া জন্মান, ইচ্ছাপূর্ব্বক গুরুতর পীড়া জন্মান ও বঞ্চনা করণ অপরাধের অভিযোগ যে আদালতে উপস্থিত থাকে সেই আদালতের অনুমতি পাইলে যে ব্যক্তির পীড়া জন্মান যায় সেই ব্যক্তি কিম্বা স্থল বিশেষে যাহাকে বঞ্চনা করা যায় সেই ব্যক্তি তাহার রফা করিতে পারিবেন।

এই ধারামতে কোন অপরাধের রফা হইতে পারিলে, উক্ত অপরাধের সহায়তাকরণ কিম্বা (যে স্থলে অপরাধ করিবার উদ্যোগ অপরাধ হয় সেইস্থলে) উক্ত অপরাধ করিবার উদ্যোগ করণ ঐরূপ রফাযোগ্য হইবে

কোন ব্যক্তির এই ধারামতে রফা করিবার ক্ষমতার স্থলে অন্য কোন বাধা না থাকিলে, সেই ব্যক্তি যদি নাবালগ বা জড় বা উন্মাদগ্রস্ত হয়, যে ব্যক্তি তাহার পক্ষেচুক্তি করিতে পারেন তিনি ঐ অপরাধের রফা করিতে পারিবেন।

এই ধারামতে কোন অপরাধের রফা করা গেলে অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দোষী করণের ন্যায় ফল হইবে।

এই ধারায় যে কোন অপরাধের উল্লেখ নাই তাহার রফা হইতে পারিবে না।

৩৪৬ ধারা। রাজধানী নগরের বহির্ভূত কোন জিলার মাজিষ্ট্রেটের সম্মুখে তদন্তের কি বিচারের কার্য্যানুষ্ঠান হইতেছে এমন সময়ে যদি প্রমাণদৃষ্টে তাঁহার বোধহয় যেউক্ত জিলার অন্য কোন মাজিষ্ট্রেটেরঐ মোকদ্দমার বিচার করা কি তাহা বিচারার্থে সমর্পণ করা উচিত, তিনি সেই আনুষ্ঠানিক কার্য্য স্থগিত করিয়া আপনি যে মাজিষ্ট্রেটের অধীন থাকেন তাঁহার নিকটে কিম্বা জিলার মাজিষ্ট্রেট সাহেব উপযুক্ত ক্ষমতাপন্ন অন্য যে মাজিষ্ট্রেটের নিকট তাহা পাঠাইতে আজ্ঞা করেন তাঁহার নিকটে ঐ মোকদ্দমা প্রেরণ করিবেন ও তৎসঙ্গে ঐ মোকদ্দমার ভাব ব্যাখ্যা করিয়া সংক্ষেপ রিপোর্ট দিবেন।

মোকদ্দমা মাজিষ্ট্রেটের ক্ষমতার বহির্ভূত হইলে তাঁহার যাহা কর্ত্তব্য তদ্বিষয়ের কথা।

মোকদ্দমা যে মাজিষ্ট্রেটের নিকট পাঠান যায় তিনি ক্ষমতাপন্ন হইলে আপনি সেই মোকদ্দমার বিচার করিতে পারিবেন অথবা তাহা আপনার অধীন উপযুক্ত ক্ষমতাপন্ন কোন মাজিষ্ট্রেটের প্রতি অর্পণ করিতে কিম্বা বিচার হইবার নিমিত্ত অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করিতে পারিবেন।

পারিবেন ও হাই কোর্টের সেই নিষ্পত্তির অপেক্ষায় অভিযুক্ত ব্যক্তিকে কারাগারে পাঠাইতে পারিবেন কিম্বা তাহাকে ডাকা গেলে সে বিচার শুনিবার জন্যে উপস্থিত হইবে এই নিয়মে হাজিরজামিন লইয়া তাহাকে ছাড়িয়া দিতে পারিবেন।

হাই কোর্টের নিষ্পত্তি অনুসারে মোকদ্দমা নিষ্পত্তি করিবার কথা।

৪৩৩ ধারা। কোন প্রশ্ন পূর্ব্বোক্তমতে অর্পণ করা গেলে হাই কোর্ট তদ্বিষয়ের যে আজ্ঞা উচিত বোধ করেন করিবেন ও যে মাজিষ্ট্রেট ঐ প্রশ্ন অর্পণ করেন সেই নিষ্পত্তির নকল তাঁহার নিকটে প্রেরণ করাইবেন ও তিনি সেই নিষ্পত্তি অনুসারে মোকদ্দমার নিষ্পত্তি করিবেন।

খরচাবিষয়ক আজ্ঞার কথা।

সেই প্রশ্ন অর্পণ করিবার খরচ কাহার দিতে হইবে হাই কোর্ট এই বিষয়ের আজ্ঞা করিতে পারিবেন।

হাই কোর্টের আদৌ বিচারাধিপত্যক্রমে কোন প্রশ্ন উত্থিত হইলে পশ্চাৎ বিবেচনার নিমিত্ত তাহা রাখিবার কথা।

৪৩৪ ধারা। ফৌজদারী মোকদ্দমার আদৌ বিচার করিবার ক্ষমতাক্রমে কর্ম্ম করণকালে যে হাই কোর্টে একাধিক জজ আছেন সেই হাই কোর্টের কোন জজের সম্মুখে কোন ব্যক্তির বিচার হওয়া অপরাধ সপ্রমাণ হইলে, যদি তাঁহার বিচার কালে আইনঘটিত কোন প্রশ্ন উত্থিত হইয়া থাকে ও সেই প্রশ্নের যদ্রূপ নির্ণয় হয় তদনুসারে মোকদ্দমার নিষ্পত্তির ফলাফলের সম্ভাবনা হয় তবে সেই জজ সাহেব বিহিত বোধ করিলে হাই কোর্টের দুই কি তদধিক জন জজের কোর্টের নিষ্পত্তির নিমিত্ত ঐ প্রশ্ন অর্পণ করিতে পারিবেন।

বিবেচনার নিমিত্ত রাখা গেলে কার্য্যপ্রণালীর কথা

উক্ত জজ সাহেব তদ্রূপ কোন প্রশ্ন পশ্চাৎ বিবেচনার নিমিত্তে রাখিলে যে ব্যক্তির অপরাধের প্রমাণ হইল ঐ প্রশ্ননিষ্পত্তি হইবার অপেক্ষায় তাহাকে পুনশ্চ জেলে পাঠান যাইবে, কিম্বা জজ সাহেব উচিত বোধ করিলে তাহার হাজির জামিন লওয়া যাইতে পারিবে

এবং হাই কোর্ট সেই মোকদ্দমা, কিম্বা তাহার যে অংশ আবশ্যক তাহা পুনর্দৃষ্টি করিতে ও সেই প্রশ্ন চূড়ান্তরূপে নিষ্পত্তি করিতে পারিবেন। তাহা করিলে আদৌ যে আদালতের নিষ্পত্তি করিবার ক্ষমতা আছে সেই আদালতের দণ্ডাজ্ঞা পরিবর্ত্তন করিতে ও হাই কোর্ট যে নিষ্পত্তি ও দণ্ডাজ্ঞা উচিত বোধ করেন তাহা করিতে পারিবেন।

অধস্তন আদালতের কাগজপত্র আনাইবার ক্ষমতার কথা।

৪৩৫ ধারা। স্বীয় বিচারাধীন স্থানের কোন অধস্তন ফৌজদারী আদালত কোন আনুষ্ঠানিক কার্য্য করিয়া যে নির্ণয় কি দণ্ডের আজ্ঞা কি অন্য আজ্ঞা লিখেন কি করেন তাহা যথার্থ ও আইন অনুযায়ি ও উপযুক্ত কি না ও সেই অধস্তন আদালতের আনুষ্ঠানিক কার্য্য বিধিমতে চলিতেছে কি না, হাই কোর্ট কি কোন সেশন আদালত কি জিলার মাজিষ্ট্রেট কিম্বা এতদর্থে স্থানীয় গবর্ণমেণ্টের স্থানে ক্ষমতাপ্রাপ্ত কোন মহকুমার মাজিষ্ট্রেট ইহা জানিবার অভিপ্রায়ে উক্ত আনুষ্ঠানিক কার্য্যের কাগজপত্র আনাইয়া দৃষ্টি করিতে পারিবেন।

কোন মহকুমার মাজিষ্ট্রেট এই ধারামত কার্য্য করিবার সময়ে যদি বিবেচনা করেন যে ঐরূপ কোন নির্ণয় দণ্ডাজ্ঞা বা আজ্ঞা আইনবিরুদ্ধ বা অনুচিত হইয়াছে কিম্বা আনুষ্ঠানিক কার্য্য নিয়মমত হয় নাই তবে তিনি যে মন্তব্য লেখা উচিত জ্ঞান করেন তৎসহিত নথী জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট পাঠাইবেন।

৪৪ ও ১৪৫ ধারামতে যেং আজ্ঞা করা যায় তাহা এবং ১৭৭ ধারামত আনুষ্ঠানিক কার্য্য এই ধারার অভিপ্রায়ানুযায়ি আনুষ্ঠানিক কার্য্য নহে।

সমর্পণ করিবার আজ্ঞা দিতে পারিবার কথা।

৪৩৬ ধারা। ৪৩৫ ধারামতে বা প্রকারান্তরে কোন মোকদ্দমার কাগজপত্র দেখিয়া যদি সেশন আদালতের কি জিলার মাজিষ্ট্রেট সাহেবের এমত জ্ঞান হয় যে উক্ত মোকদ্দমা কেবল সেশন আদালতের বিচার্য্য ও অধস্তন আদালত অভিযুক্ত ব্যক্তিকে অনুচিতমতে ছাড়িয়া দিয়াছেন, সেই সেশন আদালত কি জিলার মাজিষ্ট্রেট সাহেব নূতন তদন্ত লইবার আদেশ না দিয়া যে বিষয় ধরিয়া সেশন আদালতের কি জিলার মাজিষ্ট্রেট সাহেবের বিবেচনায় অভিযুক্ত ব্যক্তিকে অনুচিতমতে ছাড়িয়া দেওয়া গিয়াছে সেই বিষয় ধরিয়া অভিযুক্ত ব্যক্তির বিচারার্থে সমর্পণ হইবার আজ্ঞা করিতে পারিবেন।

কিন্তু এরূপস্থলে আবশ্যক যে সমর্পণ করা কেন না যাইবে উক্ত আদালতকে কি মাজিষ্ট্রেটকে ইহার কারণ দর্শাইবার নিমিত্ত অভিযুক্ত ব্যক্তিকে সুযোগ দিতে হইবে।

পরন্তু অভিযুক্ত ব্যক্তি অন্য কোন অপরাধ করিয়াছে ঐ আদালতের কি মাজিষ্ট্রেট সাহেবের বিবেচনামতে ইহা প্রমাণ দ্বারা দৃষ্ট হইলে, ঐ আদালত কি মাজিষ্ট্রেট সাহেব অধস্তন আদালতের প্রতি সেই অপরাধের তদন্ত লইবার আজ্ঞা করিতে পারিবেন।

তদন্ত লইবার আজ্ঞা করিতে পারিবার কথা।

৪৩৭ ধারা। ২০৪ ধারামতে কোন নালিশ ডিসমিস করা গেলে কিম্বা অভিযুক্ত ব্যক্তিকে ছাড়িয়া দেওয়া গেলে ৪৩৫ ধারামতে বা প্রকারান্তরে কাগজপত্র দেখিয়া সেশন আদালত জিলার মাজিষ্ট্রেট সাহেবের প্রতি নিজে কিম্বা আপনার অধীন কোন মাজিষ্ট্রেটের দ্বারা সেই বিষয়ের অধিক অনুসন্ধান লইবার আদেশ করিতে পারিবেন এবং জিলার মাজিষ্ট্রেট সাহেব আপনি সেই অনুসন্ধান লইতে কিম্বা অধীন কোন মাজিষ্ট্রেটের প্রতি লইবার আদেশ করিতে পারিবেন।

হাই কোর্টে রিপোর্ট করিবার কথা।

৪৩৮ ধারা। ৪৩৫ ধারামতে বা প্রকারান্তরে কোন আনুষ্ঠানিক কার্য্যের কাগজপত্র দেখিয়া সেশন আদালত কি জিলার মাজিষ্ট্রেট সাহেব উচিত বোধ করিলে হাই কোর্টের আজ্ঞার জন্য তদ্রূপ দেখিবার ফল বিষয়ে রিপোর্ট করিতে পারিবেন এবং ঐ রিপোর্টে দণ্ডাজ্ঞা অন্যথা করিবার অনু

যে স্থলে সেশন আদালতে ও হাই কোর্টে সমর্পণ করিতে হইবে তাহার কথা।

৪৪৭ ধারা। ইউরোপীয় ব্রিটিষ প্রজার নামে যে মাজিষ্ট্রেটের নিকট যে অপরাধের নালিশ হয় সেই মাজিষ্ট্রেটের সেই অপরাধের সমুচিত দণ্ড করিবার ক্ষমতা নাই ও সেই অপরাধ প্রাণ দণ্ডের কি যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ দণ্ডের যোগ্য অপরাধ নয় তাঁহার এমত বিবেচনা হইলে যদি অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করা উচিত বোধ করেন তাহাকে সেশন আদালতে, কিম্বা তিনি প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট হইলে, হাই কোর্টে সমর্পণ করিবেন।

যে অপরাধ হইয়াছে বলিয়া বোধ হয় তাহা প্রাণ দণ্ডের কি যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ দণ্ডের যোগ্য অপরাধ হইলে অভিযুক্ত ব্যক্তিকে হাই কোর্টে সমর্পণ করা যাইবে।

এক অপরাধের জন্য প্রাণদণ্ড কি দ্বীপান্তর প্রেরণ দণ্ড ও অন্য অপরাধের নিমিত্ত তদ্রূপ দণ্ড হইতে না পারিলে অপরাধের বিচারের কথা।

৪৪৮ ধারা। যে ব্যক্তিকে ৪৪৭ ধারামতে হাই কোর্টে সমর্পণ করা যায়, তাহার নামে অনেক অপরাধের অভিযোগ হইলে, ও তন্মধ্যে এক অপরাধের নিমিত্ত প্রাণদণ্ড কি দ্বীপান্তর প্রেরণদণ্ড ও অন্য অপরাধের লঘু দণ্ড হইতে পারিলে, যে অপরাধের নিমিত্ত প্রাণদণ্ড কি দ্বীপান্তর প্রেরণ দণ্ড হইতে পারে ঐ হাই কোর্ট সেই অপরাধ ধরিয়া তাঁহার বিচার করা উচিত বোধ না করিলেও অন্য অপরাধ ধরিয়া তাহার বিচার করিতে পারিবেন।

সেশন আদালত যে দণ্ডের আজ্ঞা দিতে পারিবেন তাহার কথা।

৪৪৯ ধারা। ৩১ ধারায় প্রকারান্তরের বিধান থাকিলেও কোন সেশন আদালত আইন অনুসারে ইউরোপীয় ব্রিটিষ প্রজার এক বৎসরের অনধিককাল কারাদণ্ডের কি অর্থদণ্ডের কিম্বা উভয় দণ্ডের আজ্ঞা ভিন্ন অন্য দণ্ডাজ্ঞা করিতে পারিবেন না।

সেশন জজ আপনার ক্ষমতা ন্যূন জ্ঞান করিলে কার্য্য প্রণালীর কথা।

যে অপরাধের প্রমাণ হইয়াছে বলিয়া বোধ হয় উক্ত প্রকারের দণ্ডাজ্ঞাদ্বারা সেই অপরাধের সমুচিত দণ্ড হয় না সমর্পণ করিবার পর ও নিষ্পত্তি স্বাক্ষর করিবার পূর্ব্বে কোন সময়ে আধিপত্যকারী জজ সাহেবের এমত জ্ঞান হইলে তিনি আপনার সেই মত লিপিবদ্ধ করিয়া হাই কোর্টে মোকদ্দমা প্রেরণ করিবেন। উক্ত জজ সাহেব আপনি বাদির ও সাক্ষিদের স্থানে হাই কোর্টে উপস্থিত হইবার নিবন্ধ পত্র লইতে পারিবেন কিম্বা যে মাজিষ্ট্রেট সাহেব সমর্পণ করেন তাঁহাকে তদ্রূপ পত্র লইবার আজ্ঞা দিতে পারিবেন।

সেশন জজ ইউরোপীয় ব্রিটিষ প্রজা না হইলে কার্য্য প্রণালীর কথা।

৪৫০ ধারা। যে সেশন এলাকার মধ্যে সাধারণে ঐ অপরাধের বিচার হইতে পারে যদি সেই এলাকার সেশন জজ ইউরোপীয় ব্রিটিষ প্রজা না হন, তবে যে মাজিষ্ট্রেট সাহেব সমর্পণ করেন তিনি ঐ এলাকা যে স্থানীয় সীমার অন্তর্গত তথাকার ফৌজদারী আপীল শুনিবার উচ্চতম আদালতের আজ্ঞার জন্য ঐ বিষয়ের রিপোর্ট করিবেন।

মিশ্র জুরির দ্বারা ইউরোপীয় ব্রিটিষ প্রজাদের বিচার হইবার কথা।

৪৫১ ধারা। হাই কোর্টে কি সেশন আদালতে ইউরোপীয় ব্রিটিষ প্রজাদের বিচার হইলে প্রথম জুররের ডাক হইয়া আরম্ভ হওনের পূর্ব্বে অথবা স্থল বিশেষে প্রথম আসেসর নিযুক্ত হইবার পূর্ব্বে উক্ত প্রজা মিশ্র জুরি কি মিশ্র আসেসরদল দ্বারা বিচারের দাওয়া করিলে জুররদের কি আসেসরদের অর্দ্ধ সংখ্যার অন্যূন ব্যক্তি ইউরোপীয় কি আমেরিকাদেশীয় কিম্বা ইউরোপীয় ও আমেরিকা দেশীয় হইবে।

ইউরোপীয় ব্রিটিষ প্রজার সহিত এদেশীয় ব্যক্তির নামে অভিযোগ হইলে বিচারের কথা।

৪৫২ ধারা। যে ব্যক্তি ইউরোপীয় ব্রিটিষ প্রজা নহে কোন স্থলে তাহারই সঙ্গে২ ইউরোপীয় ব্রিটিষ প্রজার ও নামে অভিযোগ হইলে ও হাই কোর্টের কি সেশন আদালতের সম্মুখে বিচার হইবার নিমিত্তে ঐ ইউরোপীয় ব্রিটিষ প্রজাকে সমর্পণ করা গেলে ঐ দুই ব্যক্তির একত্র বিচার হইতে পারিবে, এবং ইউরোপীয় ব্রিটিষ প্রজার স্বতন্ত্র বিচার হইলে যে প্রণালীমতে কার্য্য চলিত সেই প্রণালীমতে চলিবে।

এদেশীয় লোকের স্বতন্ত্র বিচার হইবার দাওয়ার কথা।

কিন্তু ইউরোপীয় ব্রিটিষ প্রজা ৪৫১ ধারামতে মিশ্র জুরি দ্বারা বা মিশ্র আসেসর দল দ্বারা বিচারের দাওয়া করিলে এবং উক্ত যে ব্যক্তি ইউরোপীয় ব্রিটিষ প্রজা নহে সে স্বতন্ত্র বিচারের দাওয়া করিলে ২৩ অধ্যায়ের বিধানমতে শেষোক্ত ব্যক্তির স্বতন্ত্র বিচার হইবে।

কোন ব্যক্তি আপনার পক্ষে ইউরোপীয় ব্রিটিষ প্রজা সম্বন্ধে কার্য্য হইবার দাওয়া করিলে কার্য্য প্রণালীর কথা।

৪৫৩ ধারা। ইউরোপীয় ব্রিটিষ প্রজার ন্যায় কোন ব্যক্তিকে লইয়া কার্য্য হয় তাঁহার এমন দাওয়া হইলে তদন্ত লইবার কি বিচার হইবার নিমিত্ত তাঁহাকে যে মাজিষ্ট্রেট সাহেবের সম্মুখে উপস্থিত করা যায় সেই মাজিষ্ট্রেট সাহেবকে তিনি সেই দাওয়ার হেতু জানাইবেন। তাহা হইলে উক্ত মাজিষ্ট্রেট ঐ উক্তির সত্যাসত্যানুসন্ধান করিবেন, এবং ঐ ব্যক্তিকে ইহার সত্যতা প্রমাণ করিবার যুক্তিসঙ্গত সময় দিবেন ও তদনন্তর তিনি ইউরোপীয় ব্রিটিষ প্রজা কি না, ইহার নিষ্পত্তি করিবেন ও তাঁহাকে লইয়া তদনুসারে কার্য্য করিবেন। উক্ত মাজিষ্ট্রেট ঐ ব্যক্তির অপরাধ নির্ণয় করিলে ও ঐ ব্যক্তি তদ্রূপ অপরাধ নির্ণয়ের উপর আপীল করিলে মাজিষ্ট্রেটের সেই নিষ্পত্তি যে অন্যায় ইহা প্রমাণ করিবার ভার তাঁহারই প্রতি বর্ত্তিবে।

মাজিষ্ট্রেট তদ্রূপ কোন ব্যক্তিকে বিচারার্থে সেশন আদালতে সমর্পণ করিলে এবং ঐ ব্যক্তি উক্ত আদালতে ইউরোপীয় ব্রিটিষ প্রজার ন্যায় তৎসম্বন্ধে কার্য্য হইবার দাওয়া করিলে, উক্ত আদালত যদি আরো তদন্ত করা উচিত বোধ করেন তাহা করিয়া ঐ ব্যক্তি ইউরোপীয় ব্রিটিষ প্রজা কি না ইহার নিষ্পত্তি করিবেন ও তাঁহাকে লইয়া তদনুসারে কার্য্য করিবেন। উক্ত আদালত তাঁহার অপরাধ নির্ণয় করিলে ও তিনি তদ্রূপ

অপরাধ নির্ণয়ের উপর আপীল করিলে, আদালতের সেই নিষ্পত্তি যে অন্যায় ইহা প্রমাণ করিবার ভার তাঁহারই প্রতি বর্ত্তিবে।

যে আদালতে কোন ব্যক্তির বিচার হয় তিনি ইউরোপীয় ব্রিটিষ প্রজা নহেন, সেই আদালতের এই নিষ্পত্তি হইলে বিচারে যে দণ্ডাজ্ঞা কি আজ্ঞা হয় উক্ত নিষ্পত্তি তাহার উপর আপীল করিবার অন্যতর হেতু হইবে।

৪৫৪ ধারা। যে মাজিস্ট্রেটের সম্মুখে ইউরোপীয় ব্রিটিষ প্রজার বিচার হয় কিম্বা যৎকর্ত্তৃক তাঁহাকে সমর্পণ করা যায় ইউরোপীয় ব্রিটিষ প্রজার ন্যায় তাঁহার পক্ষে কার্য্য হয় ঐ ব্যক্তি তাঁহারই নিকট ইহার দাওয়া না করিলে কিম্বা সমর্পণকারি মাজিস্ট্রেটের নিকটে তদ্রূপ দাওয়া করা গিয়া অগ্রাহ্য হইলেও তাঁহাকে যে আদালতে সমর্পণ করা যায় তথায় তিনি উক্ত দাওয়া পুনশ্চ না করিলে, ইউরোপীয় ব্রিটিষ প্রজা স্বরূপ আপনার সেই বিশেষ ক্ষমতা ত্যাগ করিয়াছেন, এমত জ্ঞান হইবে এবং সেই মোকদ্দমা চলনের তৎপশ্চাৎ কোন সময়ে ঐ দাওয়া করিতে পারিবেন না।

উক্ত অবস্থায় দাওয়া না করিলে তাহা ত্যাগ করা গেল জ্ঞান হইবার কথা।

মাজিস্ট্রেট সাহেবের সম্মুখে কোন ব্যক্তিকে উপস্থিত করা গেলে সে ইউরোপীয় ব্রিটিষ প্রজা নহে মাজিস্ট্রেট সাহেব এমত বোধ না করিলে, তুমি ইউরোপীয় ব্রিটিষ প্রজা কি না তাহাকে এই কথা জিজ্ঞাসা করিবেন।

৪৫৫ ধারা। যে ব্যক্তি ইউরোপীয় ব্রিটিষ প্রজা নহে তাহাকে লইয়া এই অধ্যায় মতে ইউরোপীয় ব্রিটিষ প্রজার ন্যায় কার্য্য হইলেও যদি সে আপত্তি না করে তবে তদ্রূপ কার্য্য হইয়াছে বলিয়া তদন্ত কি স্থল বিশেষে সমর্পণ কি বিচার অসিদ্ধ হইবে না।

ইউরোপীয় ব্রিটিষ প্রজা না হইয়া এই অধ্যায় মতে বিচার হইলে তাহার কথা।

৪৫৬ ধারা। কোন ইউরোপীয় ব্রিটিষ প্রজাকে অন্য কোন ব্যক্তি অবৈধমত বদ্ধ করিয়া রাখিলে ঐ ইউরোপীয় ব্রিটিষ প্রজা কি তাঁহার পক্ষে কোন ব্যক্তি যে স্থানে তাহাকে বদ্ধ করিয়া রাখা যায় সেই স্থানে কোন অপরাধ করিলে তাঁহার উপর যে হাই কোর্টের বিচারাধিপত্য থাকিত কিম্বা তদ্রূপ অপরাধ নির্ণয়সূচক আজ্ঞার উপর তিনি যে হাই কোর্টে আপীল করিতে পারিতেন সেই হাই কোর্টের নিকট এই মর্ম্মের প্রার্থনা করিতে পারিবেন যে আমাকে যে ব্যক্তি বদ্ধ করিয়া রাখিয়াছে তাহার নিকট উক্ত হাই কোর্টের এই আজ্ঞা হয় যে আমার বিষয়ে উক্ত কোর্ট আর যে আজ্ঞা করিতে পারেন তাহার অপেক্ষায় থাকিবার জন্যে আমাকে সেই হাই কোর্টে উপস্থিত করা যায়।

ইউরোপীয় ব্রিটিষ প্রজাকে আটক করিয়া রাখা গেলে আপনাকে উপস্থিত করিবার আজ্ঞা প্রার্থনা করিবার অধিকারের কথা।

৪৫৭ ধারা। হাই কোর্ট বিহিত বোধ করিলে ঐ আজ্ঞা করিবার পূর্ব্বে আইনক্রমে কি প্রকারান্তরে সেই আজ্ঞা প্রার্থনা করিবার কারণের অনুসন্ধান লইয়া সেই প্রার্থনা গ্রাহ্য কি অগ্রাহ্য করিতে পারিবেন। অথবা প্রথমেই সেই আজ্ঞা দিতে পারিবেন। পরে সেই ব্যক্তিকে আপনার সম্মুখে উপস্থিত করা গেলে আবশ্যকমতে তদন্ত লইয়া সেই বিষয়ের জন্য যে আজ্ঞা বিহিত বোধ করেন করিতে পারিবেন।

তদ্রূপ প্রার্থনা হইলে কার্য্য প্রণালীর কথা।

৪৫৮ ধারা। যেং দেশে হাই কোর্টের ফৌজদারী আপীল শুনিবার বিচারাধিপত্য থাকে সেইং দেশে এবং মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব অন্য যে স্থানের অনুমতি দেন সেই সকল স্থানে হাই কোর্টের সেই প্রকারে আজ্ঞা দিবার ক্ষমতা থাকিবে।

হাই কোর্ট যেং স্থানে তদ্রূপ আজ্ঞা করিতে পারিবেন তাহার কথা।

৪৫৯ ধারা। পূর্ব্বাপর কথা দ্বারা ভাবান্তর প্রকাশ না পাইলে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব পূর্ব্বে যে সকল আইন প্রণয়ন করিয়াছেন ও পরে যাহা করিবেন তৎক্রমে মাজিস্ট্রেটদের ও সেশন আদালতের প্রতি বিচার করিবার ক্ষমতা প্রদত্ত হইলে তাহা ইউরোপীয় ব্রিটিষ প্রজাদের প্রতি খাটিবে তাহাতে তাঁহাদের স্পষ্ট উল্লেখ না থাকিলেও, খাটিবে।

যেং আইনে মাজিস্ট্রেটের ও সেশন আদালতের প্রতি বিচার করিবার ক্ষমতা প্রদত্ত হয় তাহা খাটিবার কথা।

কোন ইউরোপীয় ব্রিটিষ প্রজাকে কোন আদালত যে পরিমাণে দণ্ড দিতে পারিবেন বলিয়া এই অধ্যায়ে নির্দ্দিষ্ট হইয়াছে এই ধারার কোন কথাক্রমে উক্ত আদালতের প্রতি যে তৎসীমা অতিক্রম করিবার অনুমতি দেওয়া যাইতেছে অথবা শান্তিরক্ষার্থ জষ্টিস ভিন্ন কোন মাজিস্ট্রেটের প্রতি কিম্বা ইউরোপীয় ব্রিটিষ প্রজা নহেন, রাজধানীর বহিস্থ এমন কোন মাজিস্ট্রেটের প্রতি যে বিচারাধিপত্য প্রদত্ত হইতেছে এরূপ জ্ঞান করিতে হইবে না।

৪৬০ ধারা। জুরির দ্বারা বা আসেসরদের সহযোগে বিচার্য্য কোন মোকদ্দমায় যদি অভিযুক্ত ব্যক্তি কি অভিযুক্ত ব্যক্তিদের মধ্যে এক জন ইউরোপীয় ব্রিটিষ প্রজাভিন্ন ইউরোপ কি আমেরিকা দেশীয় লোক হয় তবে জুরির অর্দ্ধাংশ ইউরোপীয় কি আমেরিকা দেশীয় হন ইউরোপীয় কি আমেরিকা দেশীয় উক্ত ব্যক্তি এমন দাওয়া করিলে ও তদ্রূপ জুরি পাওয়া যাইতে পারিলে জুরির অর্দ্ধাংশ ইউরোপ কিম্বা আমেরিকা দেশীয় লোক হইবেন।

ইউরোপের কি আমেরিকার লোকদের বিচারার্থ জুরির কথা।

৪৬১ ধারা। সেশন আদালতের সম্মুখস্থ কোন মোকদ্দমায় ইউরোপ বা আমেরিকা দেশীয় নহে এরূপ কোন ব্যক্তির সহিত ইউরোপ বা আমেরিকা দেশীয় লোকের নামে অপরাধের অভিযোগ হইলে ইউরোপ ও আমেরিকা দেশীয় লোক দিগকে লইয়া যে জুরির স্থান কল্পে অর্দ্ধাংশ হইবে যদি উক্ত ইউরোপ কি আমেরিকা দেশীয় ব্যক্তি এমন জুরির দ্বারা বা আসেসরদের সহযোগে ৪৬০ ধারামতে বিচার হইবার দাওয়া করাতে ঐ রূপে তাহার বিচার হয় তবে ঐ ভিন্ন জাতীয় ব্যক্তি ইচ্ছা করিলে তাহার স্বতন্ত্র বিচার হইতে পারিবে।

ইউরোপ ও আমেরিকা দেশীয় লোকের সহিত অন্য জাতীয় লোকের অভিযোগ হইলে জুরির কথা।

৪৬২ ধারা। সেশন আদালতে যাহার বিচার হইবে এমন কোন মোকদ্দমায় ৪৫১ কি ৪৬০ ধারার বিধানমতে নিযুক্ত জুরির দ্বারা অভিযুক্ত ব্যক্তির কিম্বা অভিযুক্ত ব্যক্তিদের

৪৫১ কি ৪৬০ ধারামতে সমন করিয়া জুরি নিযুক্ত করিবার কথা।

মধ্যে এক জনের বিচার হইবার অধিকার থাকিলে সেই বিচারের নিমিত্ত জুরিস্বরূপ ইউরোপীয় ও আমেরিকা দেশীয় যত জনের প্রয়োজন হয় সেশন আদালত ঐ মোকদ্দমার বিচার হইবার নির্দ্ধারিত দিবসের পূর্ব্বে ন্যূন কল্পে তিন দিন থাকিতে পূর্ব্ব লিখিত বিধিমতে তাঁহাদিগকে সমন করাইবেন।

ও সংশোধিত নির্ঘণ্টপত্রে অন্য যে ব্যক্তিদের নাম লেখা থাকে আদালত সেই সময়ে সেই প্রকারে তাঁহাদের মধ্য হইতে তত্তুল্য সংখ্যক ব্যক্তিদিগকে সমন করাইবেন। কিন্তু যদি সেই সেশনে জুরির দ্বারা বিচারের নিমিত্ত ঐ অন্য প্রকারের তত্তুল্য সংখ্যক ব্যক্তিদিগকে পূর্ব্বে সমন করা গিয়া থাকে তবে করাইবেন না।

তদনুসারে যত ব্যক্তি উপস্থিত হন তাঁহাদের মধ্যে যে২ ব্যক্তিদিগকে লইয়া জুরি হইবে ২৭৭ ধারার নির্দ্দিষ্টমতে গুলিবাঁট করিয়া তাঁহাদিগকে মনোনীত করা যাইবে ও যাবৎ ইউরোপীয় এবং আমেরিকা দেশীয় উপযুক্ত সংখ্যার লোক কিম্বা সাধ্যমতে প্রায়ই সেই সংখ্যার লোক প্রাপ্ত হওয়া না যায় তাবৎ মনোনীত করণ কার্য্য চলিবে।

কিন্তু কোন মোকদ্দমায় উপযুক্ত সংখ্যক ইউরোপ ও আমেরিকা দেশীয় লোক প্রকারান্তরে পাওয়া যাইতে না পারিলে, আদালত আপন বিবেচনামতে জুরির সংখ্যা পূর্ণ করিবার উদ্দেশে ৩২০ ধারামতে মুক্ত বলিয়া জুরির কর্ম্ম হইতে বর্জ্জিত কোন ব্যক্তির নামে সমন দিতে পারিবেন।

৪৬৩ ধারা। ইউরোপীয় ব্রিটিশ প্রজাদের ও ইউরোপীয় ব্রিটিশ প্রজা ভিন্ন ইউরোপীয়দের ও আমেরিকা দেশীয়দের বিরুদ্ধে যে কোনং বৈধানুষ্ঠানিক কার্য্য সেশন আদালতে ও হাই কোর্টে উপস্থিত

ইউরোপীয় ব্রিটিশ প্রজাদের বিরুদ্ধে কোন২ বৈধানুষ্ঠানিক কার্য্য চালাইবার কথা।

করা যায় তাহা প্রকারান্তরের স্পষ্ট বিধান না থাকিলে এই আইনের বিধানমতে চালান যাইবে।

---

## চতুস্ত্রিংশ অধ্যায়।

### বিক্ষিপ্তমনা ব্যক্তিদের সম্বন্ধীয় বিধি।

৪৬৪ ধারা। তদন্ত কি বিচারকারী কোন মাজিষ্ট্রেটের সম্মুখে কোন ব্যক্তির নামে অপরাধের অভিযোগ হইলে সেই ব্যক্তি বিক্ষিপ্তমনা ও তন্নিমিত্ত অভিযোগের উত্তর দিতে

অভিযুক্ত ব্যক্তি বিক্ষিপ্তমনা হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

অক্ষম ঐ মাজিষ্ট্রেটের এইরূপ বোধ হইলে তিনি ঐ বিষয়ের অবস্থা নিশ্চয় করণার্থে তদন্ত লইবেন। জিলার সিবিল চিকিৎসক সাহেবের দ্বারা কিম্বা স্থানীয় গবর্ণমেণ্টের আদেশমত অন্য কোন চিকিৎসকের দ্বারা ঐ অভিযুক্ত ব্যক্তির পরীক্ষা করাইবেন এবং সাক্ষীস্বরূপ ঐ সিবিল চিকিৎসক সাহেবের কি অন্য চিকিৎসকের সাক্ষ্য গ্রহণপূর্ব্বক ঐ সাক্ষ্য লিখিয়া রাখিবেন।

মাজিষ্ট্রেট ঐ অভিযুক্ত ব্যক্তিকে বিক্ষিপ্তমনা ও তন্নিমিত্ত অভিযোগের উত্তর দিতে অক্ষম জ্ঞান করিলে সেই মোকদ্দমার অন্য সকল কার্য্য স্থগিত রাখিবেন।

৪৬৫ ধারা। কোন ব্যক্তি সেশন আদালতে কি হাইকোর্টে বিচারার্থে সমর্পিত হইলে ও তাহার বিচারকালে আদালত তাঁহাকে বিক্ষিপ্তমনা ও তন্নিমিত্ত অভিযোগের প্রতি

সেশন আদালতে কি হাই কোর্টে সমর্পিত ব্যক্তি বিক্ষিপ্ত হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

বাদ করিতে অক্ষম বোধ করিলে প্রথমে তাহার মনের অস্বাস্থ্যের ও অক্ষমতার বিচার করিবেন ও সেই বিষয় যন্ত্রোয়মতে জানিতে পারিলে তদনুযায়ি নিষ্পত্তি করিবেন। তাহা হইলে মোকদ্দমার বিচার গৌণে হইবে।

অভিযুক্ত ব্যক্তির মনের অস্বাস্থ্যের ও তাহার অক্ষমতার যে বিচার করা যায় তাহাও আদালতের সম্মুখে তাহার বিচারের একাংশ বলিয়া জ্ঞান হইবে।

৪৬৬ ধারা। কোন স্থলে অভিযুক্ত ব্যক্তিকে বিক্ষিপ্তমনা ও অভিযোগের প্রতিবাদ করিতে অক্ষম জানা গেলে তাহার যে অপরাধের অভি

অনুসন্ধান বা বিচারের অপেক্ষায় বিক্ষিপ্ত ব্যক্তিকে মুক্ত করিবার কথা।

যোগ হয় যদি সেই অপরাধ হেতুক হাজিরজামিন লওয়া যাইতে পারে তবে সেই ব্যক্তির উপযুক্তমতে তত্ত্বাবধান করা যাইবে ও সে আপনার কি অন্য কাহার হানি করিতে পাইবে না ও আজ্ঞা হইলে তাহাকে মাজিষ্ট্রেটের কি আদালতের সম্মুখে কিম্বা মাজিষ্ট্রেট কি আদালত এতদর্থে যে কার্য্যকারককে নিযুক্ত করেন তাঁহার সম্মুখে উপস্থিত করা যাইবে এতদ্বিষয়ে উপযুক্ত জামিন দেওয়া গেলে মাজিষ্ট্রেট কিম্বা স্থলবিশেষে আদালত তাহাকে ছাড়িয়া দিতে পারিবেন।

যদি সেই অপরাধের নিমিত্তে হাজির জামিন লওয়া যাইতে না পারে, কিম্বা উপযুক্ত জামিন না দেওয়া যায় তবে

তাহার রক্ষণের কথা।

মাজিষ্ট্রেট কি আদালত স্থানীয় গবর্ণমেণ্টের নিকটে ঐ ব্যাপারের রিপোর্ট করিবেন ও স্থানীয় গবর্ণমেণ্ট অভিযুক্ত ব্যক্তিকে বিক্ষিপ্তদের আশ্রয়বাটীতে কিম্বা নিরাপদে আটক করিয়া রাখিবার অন্য কোন উপযুক্ত স্থানে বদ্ধ করিয়া রাখিবার আজ্ঞা দিতে পারিবেন এবং ঐ মাজিষ্ট্রেট কি আদালত উক্ত আজ্ঞা ফলবর্ত্তী করিবেন।

৪৬৭ ধারা। ৪৬৪ কি ৪৬৫ ধারামতে গৌণ মোকদ্দমার তদন্ত লইতে কি বিচার করিতে হইলে মাজিষ্ট্রেট কিম্বা স্থলবিশেষে আদালত কোন

তদন্ত কি বিচারকার্য্য পুনশ্চ প্রবর্ত্ত হইবার কথা।

সময়ে ঐ তদন্ত কি বিচারকার্য্য পুনশ্চ প্রবর্ত্ত হইতে পারিবেন ও উক্ত মাজিষ্ট্রেটের কি আদালতের সম্মুখে অভিযুক্ত ব্যক্তির উপস্থিত হইবার কি তাহাকে আনাইবার আজ্ঞা করিতে পারিবেন।

৪৬৬ ধারামতে অভিযুক্ত ব্যক্তিকে মুক্ত করা গেলে ও এতদর্থে মাজিষ্ট্রেট কি আদালত যে কার্য্যকারককে নিযুক্ত করেন তাঁহার নিকটে ঐ বিক্ষিপ্ত ব্যক্তিকে উপস্থিত করিবার জামিন তাহাকে উপস্থিত করিলে সেই কর্ম্মকারক যদি সর্টিফিকেট দেন যে অভিযুক্ত ব্যক্তি প্রতিবাদ করিতে সক্ষম উক্ত সর্টিফিকেট প্রমাণের মধ্যে গ্রহণ করা যাইতে পারিবে।

৪৬৮ ধারা। অভিযুক্ত ব্যক্তি মাজিষ্ট্রেটের কি স্থলবিশেষে আদালতের সম্মুখে উপস্থিত হইলে কি তাহাকে পুনশ্চ উপস্থিত করা গেলে সে অভিযোগের প্রতিবাদ করিতে উপযুক্ত

অভিযুক্ত ব্যক্তি মাজিষ্ট্রেটের কি আদালতের সম্মুখে উপস্থিত হইলে তদ্বিষয়ক কর্ত্তব্যতার কথা।

ভাবাপন্ন হইয়াছে ঐ মাজিষ্ট্রেটের কিম্বা ঐ আদালতের এমত বোধ হইলে ঐ মোকদ্দমার তদন্ত কিম্বা বিচার কার্য্য চলিবে।

তৎকালেও মাজিষ্ট্রেট কি আদালত অভিযুক্ত ব্যক্তিকে অভিযোগের প্রতিবাদ করিতে অক্ষম জ্ঞান করিলে মাজিষ্ট্রেট কিম্বা আদালত পুনশ্চ ৪৬৪ কি স্থল বিশেষে, ৪৬৫ ধারার বিধানমতে কার্য্য করিবেন।

৪৬৯ ধারা। তদন্ত কি বিচার সময়ে অভিযুক্ত ব্যক্তিকে

অভিযুক্ত ব্যক্তিকে ক্ষিপ্ত দেখা গেলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

সুস্থমনা দেখা গেলেও অভিযুক্ত ব্যক্তি যে কার্য্য করিয়াছে প্রকৃতমনা হইয়া সেই কার্য্য করিলে তাহা অপরাধ হইত কিন্তু যে সময়ে ঐ ক্রিয়া করিয়াছিল সেই সময়ে মনের বিকৃতি প্রযুক্ত অভিযোগের ঐ ক্রিয়ার ভাব বুঝিতে পারে নাই ও অন্যায় কি আইনবিরুদ্ধ কর্ম্ম করিতেছে ইহা জানিতে পারে নাই মাজিষ্ট্রেটের সম্মুখে যে সাক্ষ্য দেওয়া যায় তদ্দ্বারা তাঁহার এমত জ্ঞান করিবার বিশিষ্ট হেতু থাকিলে মাজিষ্ট্রেট মোকদ্দমা করিতে প্রবৃত্ত হইবেন ও উক্ত অপরাধ কেবল সেশন আদালতের কি হাই কোর্টের বিচার্য্য হইলে অভিযুক্ত ব্যক্তিকে বিচারার্থে সেশন আদালতে কি স্থল বিশেষে হাই কোর্টে পাঠাইবেন।

৪৭০ ধারা। যে সমস্ত অপরাধ করিয়াছে বলিয়া কোন

অভিযুক্ত ব্যক্তি ক্ষিপ্ত হওয়াপ্রযুক্ত নিরপরাধী নির্ণয়ের কথা।

ব্যক্তির নামে অভিযোগ হয় সেই সময়ে মনের অস্বাস্থ্য প্রযুক্ত সে ঐ অভিযোগের ক্রিয়ার অপরাধস্বরূপ ভাব বুঝিতে পারে নাই ও অন্যায় কিম্বা আইনবিরুদ্ধ কর্ম্ম করিতেছে ইহা জানে নাই এই হেতু তাহাকে নিরপরাধী করা গেলে, সেই ব্যক্তি ঐ ক্রিয়া করিয়াছিল কি না নির্ণয়পত্রে এই কথা বিশেষমতে লিখিতে হইবে।

৪৭১ ধারা। ঐ অভিযুক্ত ব্যক্তি অভিযোগমত ক্রিয়া

উক্ত প্রকারে যাহাকে নিরপরাধী করা যায় তাহাকে নির্বিঘ্নে আটক রাখিবার কথা।

করিয়াছে নির্ণয়পত্রে ইহা ব্যক্ত হইলে ও তাহার উক্ত অক্ষমতা না হইলে যদি অভিযোগ মত ঐ ক্রিয়া অপরাধের তুল্য হইত তবে যে মাজিষ্ট্রেটের কিম্বা যে আদালতের সম্মুখে ঐ বিচার হয় সেই মাজিষ্ট্রেট বা আদালত যে স্থানে ও যেরূপে উপযুক্ত বোধ করেন সেই স্থানে ও সেই রূপে ঐ ব্যক্তিকে নির্বিঘ্নে হেফাজতে রাখিবার আজ্ঞা করিবেন ও স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞার জন্যে ঐ বিষয়ের রিপোর্ট করিবেন।

স্থানীয় গবর্ণমেণ্ট ক্ষিপ্তব্যক্তিদের আশ্রয়বাটীতে কিম্বা কারাগারে কিম্বা সুরক্ষা হইবার অন্য কোন উপযুক্ত স্থানে ঐ ব্যক্তির সুরক্ষিত হইবার আজ্ঞা করিতে পারিবেন।

৪৭২ ধারা। ৪৬৬ কিম্বা ৪৭১ ধারার বিধানমতে যে

ক্ষিপ্তব্যক্তিকে ইনস্পেকটর জেনরলের দৃষ্টি করিবার কথা।

ব্যক্তিকে বদ্ধ করা গেলে সেই ব্যক্তি কারাগারে বদ্ধ থাকিলে জেলের ইনস্পেকটর জেনেরল সাহেব কিম্বা ক্ষিপ্ত ব্যক্তিদের আশ্রয়বাটীতে বদ্ধ থাকিলে ঐ আশ্রয়বাটীর সমর্পকেরা কিম্বা তাঁহাদের কোন দুই জন ঐ ব্যক্তির মনের অবস্থা জ্ঞাত হওনার্থে তাহার সঙ্গে সাক্ষাৎ করিতে পারিবেন। ও সেই ইনস্পেকটর জেনরল সাহেব কিম্বা পূর্ব্বোক্ত দুই জন সমর্পক ছয়২ মাসান্তর ন্যূনকল্পে একবার তাহার সঙ্গে সাক্ষাৎ করিয়া স্থানীয় গবর্ণমেণ্টের নিকট তাহার মনের অবস্থার বিশেষ রিপোর্ট করিবেন।

৪৭৩ ধারা। ঐ ব্যক্তি ৪৬৬ ধারার বিধান মতে বদ্ধ

বদ্ধ ক্ষিপ্ত ব্যক্তি অভিযোগের উত্তর দিতে সক্ষম রিপোর্ট হইলে তাহার কথা।

হইলে সে অভিযোগের প্রতিবাদ করিতে সক্ষম উক্ত ইনস্পেক্টর জেনরল সাহেব কিম্বা সমর্পকেরা এই সর্টিফিকেট দিলে ঐ মাজিষ্ট্রেট কিম্বা স্থল বিশেষে আদালত যে সময় নিরূপণ করেন সেই সময়ে ঐ ব্যক্তিকে ঐ মাজিষ্ট্রেটের কি আদালতের সম্মুখে উপস্থিত করা যাইবে ও সেই মাজিষ্ট্রেট কি আদালত সেই ব্যক্তির প্রতি ৪৬৮ ধারার বিধানমতে কার্য্য করিবেন ও সেই ইনস্পেক্টর জেনরলের কি সমর্পকদের পূর্ব্বোক্ত সর্টিফিকেট প্রমাণ স্বরূপে গ্রাহ্য হইবে।

৪৭৪ ধারা। সেই ব্যক্তি ৪৬৬ কি ৪৭১ ধারার বিধা

৪৬৬ কি ৪৭১ ধারামতে বদ্ধ ক্ষিপ্ত ব্যক্তি মুক্ত হইবার যোগ্য প্রকাশ হইলে তাহার কথা।

নমতে বদ্ধ হইলে এবং তাহাকে মুক্ত করা গেলে সে আপনার কি অন্য কাহার হানি যে করিবে আমার (কিম্বা আমাদের) বিবেচনায় এমত শঙ্কা হয় না উক্ত জেলের ইনস্পেক্টর জেনরল সাহেব কিম্বা পূর্ব্বোক্ত সমর্পকেরা এই মর্ম্মের সর্টিফিকেট দিলে স্থানীয় গবর্ণমেণ্ট তাহার মুক্ত হইবার অথবা তাহাকে হেফাজতে রাখিবার আজ্ঞা করিতে পারিবেন অথবা পূর্ব্বে ক্ষিপ্ত ব্যক্তিদের রাজকীয় আশ্রয়বাটীতে প্রেরিত না হইলে তাহাকে সেই স্থানে পাঠাইবার আজ্ঞা দিতে পারিবেন এবং আজ্ঞা দিলে কোন এক জন বিচারকর্ত্তাকে ও দুই জন চিকিৎসক সাহেবকে কমিশনস্বরূপ নিযুক্ত করিতে পারিবেন।

ঐ কমিশনার আবশ্যকমত প্রমাণ গ্রহণপূর্ব্বক ঐ ব্যক্তির মনের অবস্থার বিষয়ে নিয়মিতরূপে তদন্ত লইয়া স্থানীয় গবর্ণমেণ্টে রিপোর্ট করিবেন। গবর্ণমেণ্ট যেমন উচিত বোধ করেন তেমনি ঐ ব্যক্তিকে ছাড়িয়া দিবার কিম্বা তাহার আটক থাকিবার আজ্ঞা করিতে পারিবেন।

৪৭৫ ধারা। ৪৬৬ কি ৪৭১ ধারার বিধানমতে কোন

আত্মীয়ের তত্ত্বাবধানে ক্ষিপ্তকে অর্পণ করিবার কথা।

ব্যক্তি আটক থাকিলে যদি তাহার জ্ঞাতি কুটুম্ব কি বন্ধু তাহাকে আপনাদের রক্ষণে ও তত্ত্বাবধানে লইতে ইচ্ছা করে তবে স্থানীয় গবর্ণমেণ্টের নিকটে দরখাস্ত করিলে সেই ব্যক্তির উপযুক্তমতে তত্ত্ব লওয়া যাইবে ও সে আপনার কি অন্য ব্যক্তির হানি করিতে পারিবে না ঐ গবর্ণমেণ্টের সন্তোষমতে ইহার প্রতিভূ দিলে গবর্ণমেণ্ট ঐ ব্যক্তিকে উক্ত জ্ঞাতি কুটুম্বের কি বন্ধুর নিকটে সমর্পণ করিবার আজ্ঞা দিতে পারিবেন।

তাহাকে সেই প্রকারে সমর্পণ করা গেলেও স্থানীয় গবর্ণমেণ্ট যে কর্ম্মকারককে নিযুক্ত করেন তিনি ঐ গবর্ণমেণ্টের নিরূপিত সময়ে২ ঐ ব্যক্তিকে দৃষ্টি করিতে পাইবেন এই নিয়মে তাহাকে অর্পণ করা যাইবে।

এই ধারামতে যে ব্যক্তিদিগকে সমর্পণ করা যায় তাহাদের প্রতি আবশ্যক পরিবর্ত্তন সহ ৪৭২ ও ৪৭৪ ধারার বিধান খাটিবে ও এই ধারামতে দৃষ্টি করণার্থে যে কার্য্যকারককে নিযুক্ত করা যায় তাঁহার সর্টিফিকেট লইয়া ৪৭৪ ধারামত সর্টিফিকেটের তুল্য কার্য্য হইবে।

## পঞ্চত্রিংশ অধ্যায়।

### বিচারকার্য্য সম্বন্ধীয় কোন ২ অপবাদের মোকদ্দমার আনুষ্ঠানিক কার্য্য বিষয়ক বিধি।

৪৭৬ ধারা। ১৯১ ধারার উল্লিখিত ও বিচার কার্য্য ক্রমে তৎসম্মুখে সমর্পিত কি আনীত কোন অপরাধের তদন্ত লইবার হেতু আছে কোন দেওয়ানী কি ফৌজদারী কি রাজস্ব সম্পর্কীয় আদালত এমত বোধ করিলে সেই আদালত প্রথম স্থলীয় কাথনিক তদন্ত করিলে পর জিলার মাজিষ্ট্রেটের নিকট তদন্ত বা বিচার হইবার জন্যে সেই মোকদ্দমা প্রেরণ করিতে পারিবেন। উক্ত আদালত অভিযুক্ত ব্যক্তিকে প্রহরির জিম্মায় পাঠাইতে কিম্বা তাহার স্থানে ঐ মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবার উপযুক্ত জামিন লইতে পারিবেন ও সেই বিচার কি তদন্ত হইবার সময়ে উপস্থিত হইয়া সাক্ষ্য দিবার জন্য কোন ব্যক্তিকে প্রতিজ্ঞাবদ্ধ করিতে পারিবেন।

১৯১ ধারার লিখিত স্থলে কার্য্যপ্রণালীর কথা।

তাহা হইলে ঐ মাজিষ্ট্রেট আইন অনুসারে কার্য্য করিবেন ও তিনি উপযুক্ত ক্ষমতাপন্ন অন্য মাজিষ্ট্রেটের প্রতি উক্ত তদন্ত বা বিচার কার্য্যের ভার অর্পণ করিতে পারিবেন।

৪৭৭ ধারা। সেশন আদালতের সম্মুখে ১৯১ ধারার উল্লিখিত কোন অপরাধ হইলে কিম্বা বিচার কার্য্যক্রমে তাহা উক্ত আদালতের জ্ঞানগোচরে আনা গেলে সেই আদালত ৪৫৪ ধারার বিধানের নিয়মাধীনে ঐ ব্যক্তির নামে ঐ অপরাধের অভিযোগ করিয়া আপনার কৃত অভিযোগপত্রক্রমে ঐ ব্যক্তিকে সমর্পণ করিতে কিম্বা তাহার স্থানে হাজিরজামিন লইয়া তাহার বিচার করিতে পারিবেন।

সেশন আদালতের সম্মুখে তদ্রূপ অপরাধ হইলে ঐ আদালতের ক্ষমতার কথা।

ঐ আদালত মাজিষ্ট্রেটকে উক্ত বিচার কালে সাক্ষিদিগকে উপস্থিত করাইবার আজ্ঞা দিতে পারিবেন।

৪৭৮ ধারা। কোন দেওয়ানী বা রাজস্বসম্পর্কীয় আদালতের সম্মুখে এমত অপরাধ করা গেলে কিম্বা বিচার কার্য্যক্রমে তাহা উক্ত আদালতের জ্ঞানগোচরে আনা গেলে অপরাধের বিচার কেবল সেশন আদালতে কি হাই কোর্টে হইতে পারে কিম্বা যদি উক্ত দেওয়ানী কি রাজস্বসম্পর্কীয় আদালত বিবেচনা করেন যে সেশন আদালতে কি হাই কোর্টে উহার বিচার হওয়া উচিত তবে সেই দেওয়ানী কি রাজস্ব সম্পর্কীয় আদালত ৪৭৬ ধারামতে মাজিষ্ট্রেটের দ্বারা তদন্ত লইবার জন্যে মোকদ্দমা প্রেরণ না করিয়া আপনি সেই তদন্ত লওনের কার্য্য সমাপ্ত করিতে পারিবেন ও হাই কোর্টের কিম্বা স্থলবিশেষে সেশন আদালতের সম্মুখে অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করিতে কিম্বা বিচার হইবার নিমিত্তে তাহার তথায় উপস্থিত হইবার হাজিরজামিন লইতে পারিবেন।

অনুসন্ধানের কার্য্য সমাপ্ত করিয়া সেশন আদালতে সমর্পণ করিতে দেওয়ানী আদালতের ক্ষমতার কথা।

এই ধারামতে তদন্ত লইবার জন্য দেওয়ানী বা রাজস্বসম্পর্কীয় আদালত ৪৪৩ ধারার নিয়মাধীনে মাজিষ্ট্রেটের সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন এবং ঐ তদন্ত লইবার সময়ে আদালতের কার্য্যক্রমক কার্য্য যতদূর সম্ভব ১৮ অধ্যায়ের বিধানমত হইবে ও তাহা মাজিষ্ট্রেটের দ্বারা করা গেল এমত জ্ঞান হইবে।

৪৭৯ ধারা। দেওয়ানী বা রাজস্বসম্পর্কীয় আদালত কর্ত্তৃক অপরাধিকে উক্ত প্রকারে সমর্পণ করা গেলে ঐ আদালত সমর্পণ করার আজ্ঞার ও মোকদ্দমার কাগজপত্রের সহিত অভিযোগপত্র প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি জিলার মাজিষ্ট্রেট সাহেবের কিম্বা বিচারার্থে সমর্পণ করিবার ক্ষমতাপন্ন অন্য মাজিষ্ট্রেটের নিকটে পাঠাইবেন। সেই মাজিষ্ট্রেট ঐ মোকদ্দমা এবং বাদির ও প্রতিবাদির সাক্ষিদিগকে হাইকোর্টের কি স্থলবিশেষে সেশন আদালতের সম্মুখে উপস্থিত করাইবেন।

তদ্রূপ স্থলে দেওয়ানী আদালতের কর্ত্তব্যের কথা।

৪৮০ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ১৭৫ কি ১৭৮ কি ১৭৯ কি ১৮০ কি ২২৮ ধারায় নির্দ্দিষ্ট কোন অপরাধ কোন দেওয়ানী কি ফৌজদারী কি রাজস্বসম্পর্কীয় আদালতের দৃষ্টিগোচরে কি সম্মুখে করা গেলে অপরাধী ইউরোপীয় ব্রিটিশ প্রজা হউক কি না হউক ঐ আদালত তাহাকে হেফাজতে রাখিতে পারিবেন ও সেই দিনে আদালত উচিত বোধ করিলে উঠিবার পূর্ব্বে কোন সময়ে ঐ অপরাধের বিচার করিয়া অপরাধির দুই শত টাকার অনধিক অর্থদণ্ডের আজ্ঞা করিতে পারিবেন ও সেই অর্থদণ্ড না দেওয়া গেলে তাহার একমাস পর্য্যন্ত সাদা কারাদণ্ড হইবার আজ্ঞা করিতে পারিবেন ইতিমধ্যে ঐ অর্থদণ্ড দেওয়া গেলে তাহাকে মুক্ত করা যাইবে।

কোনং স্থলে অবজ্ঞা হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

৪৮১ ধারা। উক্ত প্রত্যেক স্থলে যে কার্য্যের অপরাধ হয় ও অপরাধী সেই বিষয়ে কোন উত্তর দিলে সে উত্তর দেয় ও আদালতের যে নির্ণয় ও দণ্ডাজ্ঞা হয় আদালত এই সকল কথা লিপিবদ্ধ করিয়া রাখিবেন।

এইরূপ মোকদ্দমার নথীর কথা।

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২২৮ ধারামত অপরাধ হইলে ঐ বাক্যকায় কার্য্যকারক বিচারঘটিত যে কার্য্যে অধিবিষ্ট ছিলেন সেই কার্য্যের ভাব ও কার্য্য কত দূর চলিলে ঐ অপমান কি প্রতিবন্ধকতা করা যায় তাহা ও সেই অপমানের বা প্রতিবন্ধকতার ভাব ঐ কাগজ পত্রে লেখাইতে হইবে।

৪৮২ ধারা। ৪৮০ ধারায় উল্লিখিত ও আপনার দৃষ্টিগোচরে কি সম্মুখে কৃত কোন অপরাধে অভিযুক্ত ব্যক্তির অর্থদণ্ড না দেওয়া পর্য্যন্ত যে কারাদণ্ড হইতে পারে তদভিন্ন কারাদণ্ড কিম্বা দুই শত টাকার অধিক অর্থদণ্ড করা উচিত আদালত এমত বোধ করিলে কিম্বা ৪৮০ ধারামতে ঐ মোকদ্দমা লইয়া কার্য্য করা উচিত নয় তাহা অন্য কোন কারণে এরূপ বিবেচনা করিলে সে কার্য্যের বিবরণ ঐ অপরাধ হয় ও পূর্ব্ব লিখিত বিধানমত অ

৪৮০ ধারামতে মোকদ্দমা লইয়া কার্য্য হওয়া উচিত নয় আদালতের এমত বোধ হইলে কার্য্যপ্রণালীর কথা।

যুক্ত ব্যক্তি যে উত্তর দেয় ঐ আদালত তাহা লিপি বদ্ধ করিলে পর ঐ মোকদ্দমার বিচার করিবার জন্য অপর মাজিষ্ট্রেটের নিকটে সেই মোকদ্দমা পাঠাইবেন, ও অভিযুক্ত ব্যক্তি ঐ মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত হইবে ইহার জামিন লইবার আজ্ঞা দিতে পারিবেন। উপযুক্ত জামিন না দেওয়া গেলে অভিযুক্ত ব্যক্তিকে পুহরির জিম্মায় ঐ মাজিষ্ট্রেটের নিকটে পাঠাইবেন।

এই ধারামতে কোন ব্যক্তিকে যে মাজিষ্ট্রেটের নিকটে পাঠান যায় ইতিপূর্ব্বে যে বিধান করা গিয়াছে সেই বিধানমতে তিনি তাহার নামে নালিশ শুনিতে প্রবৃত্ত হইবেন।

৪৮৩ ধারা। ভারতবর্ষীয় রেজিষ্টরী করণবিষয়ক ১৮৭৭ সালের আইনমতে নিযুক্ত কোন রেজিষ্ট্রার এবং স্থানীয় গবর্ণমেন্ট আজ্ঞা করিলে ঐ আইনমতে নিযুক্ত কোন সব রেজিষ্ট্রার ৪৮০ ও ৪৮২ ধারার অভিপ্রায়ানুসারে দেওয়ানী আদালত বলিয়া জ্ঞান হইবে।

রেজিষ্ট্রার ৪৮০ ধারামত দেওয়ানী আদালত বলিয়া জ্ঞান হইবার কথা।

৪৮৪ ধারা। কোন ব্যক্তিকে আইনসিদ্ধ কোন কার্য্য করিতে আজ্ঞা করা গেলে তাহা করিতে অস্বীকার করা কিম্বা সেই কর্ম্ম না করা কিম্বা ইচ্ছাপূর্ব্বক অপমান করা কিম্বা কার্য্যের বাধা দেওয়া প্রযুক্ত আদালত ৪৮০ ধারামতে কোন অপরাধির দণ্ড নিরূপণ করিলে যদি সেই অপরাধী ঐ আদালতের আজ্ঞা কি আদেশ মানিতে স্বীকার করে কিম্বা আদালতের সন্তোষমতে অপরাধ স্বীকার করে তবে আদালত স্বীয় বিবেচনামতে তাহাকে মুক্ত করিতে কিম্বা তাহার দণ্ড ক্ষমা করিতে ক্ষমতাপন্ন হইবেন।

অপরাধী আজ্ঞামতে কার্য্য করিলে কিম্বা অপরাধ স্বীকার করিলে তাহার মুক্ত হইবার কথা।

৪৮৫ ধারা। আদালতের সম্মুখে কোন সাক্ষিকে যে কথা জিজ্ঞাসা করা যায় সে তাহার উত্তর দিতে কিম্বা তাহার অধিকারগত কি বশ তাবুক্ত যে দলীল উপস্থিত করিবার আদেশ হয় তাহা উপস্থিত করিতে অস্বীকার করিলে, ও অস্বীকার করণের কোন যুক্তি সঙ্গত কারণ না জানাইলে ঐ আদালত হেতু লিপিবদ্ধ করিয়া ঐ ব্যক্তির সাত দিনের অনধিক কাল সামান্য কারাদণ্ডের আজ্ঞা করিতে, কিম্বা তাহাকে তত দিন আদালতের কোন কার্য্যকারকের হেফাজতে অর্পণ করিতে পারিবেন। ইতিমধ্যে সাক্ষ্য ও উত্তর দিতে বা দলীল উপস্থিত করিতে সম্মত হইলে তাহাকে মুক্ত করা যাইবে। কিন্তু সেই সাত দিনের পরেও অস্বীকার করিতে থাকিলে তাহার প্রতি এই আইনের ৪৮০ কি ৪৮২ ধারার বিধানমতে কার্য্য হইতে পারিবে এবং রাজকীয় সনন্দ বলে স্থাপিত আদালত হইলে তাহাকে অবজ্ঞা করণাপরাধে অপরাধী জ্ঞান করা যাইবে।

উত্তর দিতে কি দলীল উপস্থিত করিতে স্বীকার না করিলে কোন ব্যক্তিকে কারাবদ্ধ করিবার কি হেফাজতে রাখিবার কথা।

৪৮৬ ধারা। কোন আদালত কর্ত্তৃক ৪৮০ কি ৪৮৫ ধারামতে কোন ব্যক্তির অপরাধ নির্ণয় হইলে, উক্ত আদালতের ডিক্রীর কি আজ্ঞার উপর সামান্যতঃ যে আদালতে আপীল হইতে পারে সে ইতি পূর্ব্বে প্রকারান্তরের কথা থাকিলেও সেই আদালতে আপীল করিতে পারিবে।

অবজ্ঞার মোকদ্দমায় অপরাধ নির্ণয় হইলে তাহার উপর আপীলের কথা।

এই ধারামত আপীলের প্রতি ৪২০ ও ৪২১ ও ৪২৩ ও ৪২৬ ও ৪২৮ ধারা বর্ত্তিবে, ও যে নির্ণয়ের কি দণ্ডাজ্ঞার বিরুদ্ধে আপীল হয় আপীল আদালত সেই নির্ণয় কি দণ্ডাজ্ঞা পরিবর্ত্তন কি অন্যথা করিতে পারিবেন।

রাজধানী নগরের ছোট আদালতে উক্ত অপরাধ নির্ণয় হইলে, হাইকোর্টে আপীল হইতে পারিবে, এবং অন্য ছোট আদালতে অপরাধ নির্ণয় হইলে ঐ আদালত যে সেশন আদালতের সেশন খণ্ডের মধ্যে থাকে সেই আদালতে আপীল হইতে পারিবে।

পূর্ব্বোক্তমতে নিযুক্ত রেজিষ্ট্রার বা সব রেজিষ্ট্রার স্বরূপ কোন কার্য্যকারক তদ্রূপ অপরাধ নির্ণয় করিলে উক্ত কার্য্যকারক যদি কোন দেওয়ানী আদালতের বিচারপতি ও হন তবে ঐ কার্য্যকারক উক্ত বিচারপতি স্বরূপ অপরাধ নির্ণয় করিলে এই ধারার পূর্ব্বাংশমতে যে আদালতে আপীল হইতে পারিত সেই আদালতে আপীল হইবে, ও স্থলান্তরে জিলার জজ সাহেবের নিকটে কিম্বা রাজধানী নগরে হাইকোর্টে আপীল হইবে।

৪৮৭ ধারা। ৪৭৭ ও ৪৮০ ও ৪৮১ ধারার নির্দ্দিষ্ট স্থল ব্যতিরেকে হাই কোর্টের জজ ও রেকর্ডের বিচারক ও প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট ভিন্ন কোন ফৌজদারী আদালতের জজ কি মাজিষ্ট্রেট ১৯৬ ধারার উল্লিখিত অপরাধ তৎসম্মুখে কিম্বা তাঁহার ক্ষমতার প্রতি অবজ্ঞা দেখাইয়া করা গেলে কিম্বা বিচার কার্য্যক্রমে ঐ জজ বা মাজিষ্ট্রেট স্বরূপ তাঁহার জ্ঞান গোচরে আনা গেলে ঐ অপরাধহেতুক কোন ব্যক্তির বিচার করিতে পারিবেন না।

১৯৬ ধারার উল্লিখিত অপরাধ কোন জজের কি মাজিষ্ট্রেটের সম্মুখে করা গেলে তাঁহার সেই অপরাধের বিচার না করিবার কথা।

যে মাজিষ্ট্রেট সেশন আদালতে কি হাই কোর্টে সমর্পণ করিবার ক্ষমতাপন্ন হন তিনি যে উক্ত আদালতে কি কোর্টে কোন মোকদ্দমা আপনি সমর্পণ করিতে পারিবেন না কিম্বা প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট যে অন্য মাজিষ্ট্রেটের নিকটে তদন্ত জন্য না পাঠাইয়া কোন মোকদ্দমা লইয়া আপনি কার্য্য করিতে পারিবেন না, ৪৭৬ কি ৪৮২ ধারার কোন কথাদ্বারা এরূপ বিধান হইবার জ্ঞান হইবে না।

## ষট্ ত্রিংশ অধ্যায়।

### স্ত্রী ও সন্তানাদির ভরণপোষণের বিধি।

৪৮৮ ধারা। কোন ব্যক্তির উপযুক্ত সঙ্গতি থাকিতেও সে আপন স্ত্রীর কিম্বা নিজ প্রতিপালনে অক্ষম কোন ঔরস কি জারজ সন্তানের ভর

স্ত্রী ও সন্তানাদির ভরণ পোষণের আজ্ঞার কথা।

পোষণ করিতে উপেক্ষা কি অস্বীকার করে ইহার উপযুক্ত প্রমাণ হইলে জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কিম্বা মহকুমার মাজিষ্ট্রেট কি প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট ঐ স্ত্রীর কি সন্তানের ভরণ পোষণের নিমিত্তে মাসেং সর্ব্বশুদ্ধ পঞ্চাশ টাকার অনধিক যত টাকা উচিত বোধ করেন ঐ ব্যক্তির তত টাকা দিবার আজ্ঞা করিতে পারিবেন। মাজিষ্ট্রেট সময়েং যেরূপ আদেশ করেন, তদনুসারে সেই টাকা ঐ ব্যক্তিকে দিতে হইবে।

ভরণপোষণের ঐ টাকা দিবার আজ্ঞার তারিখ অবধি ঐ টাকা দেওয়া যাইবে।

সেই আজ্ঞা প্রবল করিবার কথা।

যদি সেই ব্যক্তি ইচ্ছাপূর্ব্বক ঐ আজ্ঞামত কার্য্য করিতে উপেক্ষা করে, তবে যত বার ঐ আজ্ঞা লঙ্ঘন হয় তত বার ঐ মাজিষ্ট্রেট ওয়ারেণ্ট দিয়া অর্থদণ্ড আদায়ের পূর্ব্বনির্দ্দিষ্ট নিয়মমতে ঐ দেনা টাকা আদায় করিবার ও যে মাসের ঐ টাকা না দিয়া থাকে সেই মাসের নিমিত্ত ঐ ব্যক্তির এক মাসের অনধিক কাল কারাবদ্ধ হইবার আজ্ঞা করিতে পারিবেন।

উপবিধি।

কিন্তু যদি ঐ ব্যক্তি কহে যে, স্ত্রী আমার সঙ্গে বাস করিলে আমি তাহার ভরণ পোষণ করিতে প্রস্তুত আছি, ও স্ত্রী যদি তাহার সঙ্গে বাস করিতে স্বীকার না করে, তবে ঐ স্ত্রী অস্বীকার করিবার যে কারণ জানায় ঐ মাজিষ্ট্রেট সেই কারণ বিবেচনা করিতে পারিবেন। ও সেই পুরুষ উপপত্নী রাখে কি আপন স্ত্রীর প্রতি নিষ্ঠুর নির্দ্দয়াচার করিয়াছে ইহা যদি প্রমাণমতে জানিতে পান, তবে পুরুষ পূর্ব্বোক্ত প্রস্তাব করিলেও মাজিষ্ট্রেট এই ধারামত আজ্ঞা করিতে পারিবেন।

স্ত্রী যদি উপপতির সঙ্গে বাস করে কিম্বা যদি অনুপযুক্ত কারণে আপন স্বামির সঙ্গে বাস করিতে অস্বীকার করে, কিম্বা যদি উভয়ে পরস্পরের সম্মতিক্রমে স্বতন্ত্র বাস করে, তবে এই ধারামতে স্বামির স্থানে ঐ স্ত্রীর বৃত্তি পাইবার অধিকার নাই।

বৃত্তি পরিবর্ত্তন করিবার কথা।

৪৮৯ ধারা। ৪৮৮ ধারামতে যে ব্যক্তি মাসিক বৃত্তি পায় কি ঐ ধারামতে যাহার প্রতি স্বীয় স্ত্রীকে কি সন্তানকে মাসিক বৃত্তি দিবার আজ্ঞা হয়, ইহার মধ্যে কোন ব্যক্তির সঙ্গতি পরিবর্ত্তন হওয়া প্রমাণ হইলে, ঐ মাজিষ্ট্রেট স্বীয় আজ্ঞামত উক্ত বৃত্তি যদ্রূপে পরিবর্ত্তন করা উচিত বোধ করেন করিতে পারিবেন, কিন্তু মাসে মোটে পঞ্চাশ টাকার অধিক দিবার আজ্ঞা করিবেন না।

ভরণপোষণের আজ্ঞা প্রবল করিবার কথা।

৪৯০ ধারা। যে ব্যক্তির ভরণপোষণের নিমিত্ত ঐ আজ্ঞা করা যায় তাহাকে কিম্বা তাহার অভিভাবক থাকিলে উক্ত অভিভাবককে বিনা ফীতে ঐ আজ্ঞার নকল দেওয়া যাইবে। ও যে ব্যক্তির নামে ঐ আজ্ঞা দেওয়া যায় সেই ব্যক্তি যে কোন স্থানে থাকুক সেই স্থানের কোন মাজিষ্ট্রেট উভয় পক্ষের অনন্যতা বিষয়ে ও যে টাকার দাওয়া হয় তাহা দেওয়া যায় নাই এই বিষয় প্রমাণমতে জানিলে ঐ আজ্ঞা প্রবল করিতে পারিবেন।

## সপ্তত্রিংশ অধ্যায়।

### রাজবন্দি বিষয়ক বিধি।

রাজবন্দিরূপে কোন ব্যক্তিকে আবদ্ধ করিবার আজ্ঞা প্রচারণের কথা।

৪৯১ ধারা। পশ্চাল্লিখিত রাজ্য সংক্রান্ত সমুদয় কি কোন হেতুবশতঃ, ভবিষ্যৎ বিচার কার্য্যানুষ্ঠানের প্রতি তৎকালাৎ দৃষ্টি না রাখিয়া কোন ব্যক্তিকে আবদ্ধ রাখা উচিত পরে গবর্ণমেণ্টে ব ভারত অভিষিক্ত মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনেরল সাহেবের কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত মান্দ্রাজের শ্রীযুত গবর্ণর সাহেবের কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত বোম্বাইয়ের শ্রীযুত গবর্ণর সাহেবের এই মত হইলে পরে রাজবন্দী বলিয়া অভিহিত উক্ত ব্যক্তিকে যে কার্য্যকারকের হেফাজতে রাখিতে হইবে সেই কার্য্যকারকের প্রতি গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে গবর্ণমেণ্টের এক জন সেক্রেটরির স্বাক্ষরযুক্ত সমর্পণের ওয়ারেণ্ট দেওয়া যাইবে। উক্ত ব্যক্তি অতঃপর রাজবন্দী নামে অভিহিত হইবে।

উপরে যে হেতুর উল্লেখ হইল তাহা এই২

(ক) পররাষ্ট্রের সহিত ব্রিটিষ গবর্ণমেণ্টের যে মিত্রতাবন্ধন আছে তাহারি রক্ষণ,

(খ) ব্রিটিষ গবর্ণমেণ্টকর্ত্তৃক রক্ষিত হইবার জন্য এতদ্দেশীয় যে রাজা ও রাজ্যাধিকারেরা আছে, তাহাদের অধিকৃত স্থানে শান্তিরক্ষা

(গ) পররাষ্ট্রের শত্রুতা কি আভ্যন্তরিক উপদ্রব হইতে ব্রিটিষ রাজ্য নিরাপদে রাখা।

ওয়ারেণ্টের পাঠের ও ক্রমের কথা।

৪৯২ ধারা। উক্ত ওয়ারেণ্টে তদুল্লিখিত রাজবন্দিকে ব্রিটিষ ভারতবর্ষের কোন দুর্গে কি জেলখানায় কি অন্য স্থানে আবদ্ধ করিয়া রাখিবার আজ্ঞা থাকিবে।

রাজবন্দিদের আবেদনপত্র গবর্ণমেণ্টে পাঠাইবার কথা।

৪৯৩ ধারা। এই অধ্যায়মতে কি এই আইন দ্বারা রহিত করা কোন ব্যবস্থামতে কোন রাজবন্দিকে যে কার্য্যকারকের হেফাজতে রাখা যায়, যে গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে উক্ত বন্দিকে তদ্রূপে রাখা যায় সেই গবর্ণমেণ্টে তিনি সময়েং যে প্রত্যেক আবেদনপত্র প্রেরণ করিতে চাহেন, সেই কার্য্যকারক আপনি যে মন্তব্য লেখা আবশ্যক বিবেচনা করেন তৎসহ সেই আবেদনপত্র উক্ত গবর্ণমেণ্টে পাঠাইবেন।

রাজবন্দিকে আবদ্ধ রাখিবার ভাব ও তাহার স্বাস্থ্য ও বৃত্তি সম্বন্ধে গবর্ণমেণ্টে রিপোর্ট করিবার কথা।

৪৯৪ ধারা। যে কার্য্যকারকের হেফাজতে কোন রাজবন্দিকে রাখা যায়, উক্ত বন্দিকে স্বীয় হেফাজতে লই বার পর তিনি যত শীঘ্র পারেন বন্দিকে যে প্রকারে আবদ্ধ করিয়া রাখা যায় তাহাতে তাহার স্বাস্থ্যের হানি হইবার সম্ভাবনা কি না এবং তাহার ভরণপোষণ জন্য যে টাকা ধার্য্য হইয়াছে তাহাতে পদমর্য্যাদানুসারে তাহার আপনার ও তৎসঙ্গে যে পরিবার থাকে তাহাদের যাহা কিছু প্রয়োজন তাহার যথোচিত সঙ্কুলান হইতেছে কি না এই বিষয়ে উক্ত গবর্ণমেণ্টে রিপোর্ট করিবেন।

৪৯৫ ধারা। ৪৯১ ধারার লিখিত কোন হেতু বশত গবর্ণমেণ্ট কোন বিচারসম্পর্কীয় আদালতের নিষ্পত্তি কি কোন বিচারকার্য্যের অনুষ্ঠান ব্যতিরেকে কোন ভূস্বামির রাজধানী নগরের বহিস্থ ভূমি ক্রোক করা আবশ্যক জ্ঞান করিলে, যে জিলার মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধীন স্থানে উক্ত ভূমি থাকে ঐ ভূমি ক্রোক করিতে সেই মাজিষ্ট্রেট সাহেবের প্রতি আদেশ করিবেন এবং তদনুসারে উক্ত ভূমি ক্রোক করা যাইবে।

*গবর্ণমেণ্টের আজ্ঞাক্রমে মফস্বলে ভূমি ক্রোক করিবার কথা।*

৪৯৬ ধারা। তদ্রূপ ক্রোককৃত ভূমি কালেক্টর সাহেবের কার্য্যাধ্যক্ষতাধীনে থাকিবে ও গবর্ণমেণ্টের আদেশমতে তাহার কার্য্য নির্ব্বাহ হইবে।

*ক্রোককৃত ভূমি কার্য্যাধ্যক্ষতাধীনে রাখা যাইবার কথা।*

উক্ত ভূমি যতকাল তদ্রূপ ক্রোক করা থাকে, গবর্ণমেণ্টের ও ভূস্বামির সম্মতি বিনা দেওয়ানী আদালতের ডিক্রীজারীক্রমে কিম্বা অর্থদণ্ড আদায়ের নিমিত্ত কিম্বা অন্যরূপে তাহা বিক্রীত হইতে পারিবে না।

*ও ডিক্রীজারীক্রমে বিক্রীত না হইবার কথা।*

কিন্তু গবর্ণমেণ্ট আদেশ করিলে, উক্ত ভূমির সমস্ত বার্ষিক নিট উপস্বত্ব কিম্বা তাহার কোন অংশ ঐ ভূস্বামির বিরুদ্ধে দেওয়ানী আদালতের ডিক্রীর টাকা পরিশোধার্থ প্রয়োগ করা যাইতে পারিবে।

*ডিক্রীর টাকা পরিশোধার্থ গবর্ণমেণ্টের বন্দোবস্ত করিবার কথা।*

৪৯৭ ধারা। যে গবর্ণমেণ্টের আদেশক্রমে উক্ত ভূমি ক্রোক করা যায়, সেই গবর্ণমেণ্টের যখন এরূপ মত হয় যে যে অবস্থায় উক্ত ভূমি ক্রোক করা আবশ্যক হইয়াছিল, সেই অবস্থা নাই ও সাধারণের শঙ্কা কি অসুবিধা না জন্মাইয়া ঐ ভূমির কার্য্যাধ্যক্ষতাভার উক্ত ভূস্বামিকে দেওয়া যাইতে পারে, তখন উক্ত গবর্ণমেণ্ট কালেক্টর সাহেবের প্রতি এই আদেশ দিবেন যে তিনি উক্ত ভূমি ক্রোকহইতে মুক্ত করেন ও তাহা যতকাল গবর্ণমেণ্টের কর্তৃত্বাধীন ছিল তন্মধ্যে যে টাকা আদায় হয় তাহার হিসাব নিকাশ করেন ও ক্রোককালে ভূমির যে নিট উপস্বত্ব জন্মিয়াছে ঐ ভূস্বামিকে তাহা দেন।

*গবর্ণমেণ্ট ক্রোক হইতে ভূমি মুক্ত করিবার আজ্ঞা দিলে কার্য্য প্রণালীর কথা।*

৪৯৮ ধারা। কোন রাজবন্দিকে সমর্পণ করিবার এই অধ্যায়মত ওয়ারেণ্ট কোন রাজধানী নগরের জেলের সুপরিণ্টেণ্ডেণ্ট সাহেবের প্রতি কিম্বা কোন দুর্গের অধ্যক্ষের প্রতি কিম্বা ব্রিটিশভারতবর্ষের কোন জেল কি অন্য যে স্থানে উক্ত রাজবন্দিকে আবদ্ধ করিয়া রাখা বিহিত বোধ হয় সেই স্থানের অধ্যক্ষতাভারপ্রাপ্ত কার্য্যকারকের প্রতি দেওয়া যাইবে এবং ঐ ওয়ারেণ্টে উল্লিখিত জেলে কি দুর্গে কি অন্য স্থানে উক্ত রাজবন্দিকে আবদ্ধ করিয়া রাখিবার আজ্ঞা থাকিবে।

*যে কার্য্যকারকের প্রতি রাজবন্দিকে সমর্পণ করিবার ওয়ারেণ্ট দেওয়া যাইবে তাহার কথা।*

৪৯৯ ধারা। এই অধ্যায়মতে কি এই আইন দ্বারা রহিত করা কোন ব্যবস্থামতে আবদ্ধ করিয়া কোন রাজবন্দিকে যে জেলে কি দুর্গে কি স্থানে আবদ্ধ রাখা যায়, মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব তাঁহাকে তথাহইতে ব্রিটিশভারতবর্ষের অন্য কোন জেলে কি দুর্গে কি স্থানে লইয়া যাইবার আজ্ঞা করিতে পারিবেন।

*রাজবন্দিকে আবদ্ধ করিয়া রাখিবার একস্থান হইতে স্থানান্তরে লইয়া যাইবার কথা।*

৫০০। ধারা এই অধ্যায়ের কোন কথা ইউরোপীয় ব্রিটিশ প্রজাদের প্রতি বর্ত্তিবে না।

*ইউরোপীয় ব্রিটিশ প্রজাদের প্রতি না বর্ত্তিবার কথা।*

---

## অষ্টত্রিংশ অধ্যায়।

### হাবিয়াস কর্পস ভাবাপন্ন আজ্ঞার বিধি।

৫০১ ধারা। ফোর্ট উলিয়ম ও মান্দ্রাজ ও বোম্বাই রাজধানীর হাইকোর্ট যে সময়ে উচিত বোধ করেন সেই সময়ে এই২ আজ্ঞা করিতে পারেন।

*হাবিয়াস কর্পস নামক পরওয়ানার ভাবাপন্ন আজ্ঞা দিবার ক্ষমতার কথা।*

(ক) কোন ব্যক্তি কোর্টের ফৌজদারী মোকদ্দমা আদৌ শুনিবার ক্ষমতাধীন স্থানের মধ্যে থাকিলে তাহাকে লইয়া আইনমতে কার্য্য হয়, এই নিমিত্ত তাহাকে কোর্টের সম্মুখে আনাইবার আজ্ঞা।

(খ) উক্ত স্থানের মধ্যে কোন ব্যক্তি বেআইনীমতে কি অনুচিতমতে রাজকীয় কার্য্যকারকের কি সামান্য কোন ব্যক্তির নিকট বদ্ধ থাকিলে তাহাকে ছাড়িয়া দিবার আজ্ঞা।

(গ) উক্ত স্থানের অন্তর্গত কোন জেলে যে ব্যক্তি বদ্ধ থাকে উক্ত কোর্টে উপস্থিত কোন বিষয়ে কিম্বা যে বিষয়ের অনুসন্ধান লওয়া যাইবে সেই বিষয়ে সাক্ষীস্বরূপে তাহার সাক্ষ্য লইবার জন্যে তাহাকে ঐ কোর্টের সম্মুখে আনাইবার আজ্ঞা।

(ঘ) কোর্ট মার্শ্যালের সম্মুখে কিম্বা মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের কোন কমিশ্যনের বলে কর্ম্মকারী কোন কমিশ্যনরদের সম্মুখে বিচার হইবার জন্যে কিম্বা উক্ত কোর্ট মার্শ্যালের কি কমিশ্যনরদের সম্মুখে উপস্থিত কোন বিচার সাক্ষ্য দিবার জন্যে পূর্ব্বোক্তমত বদ্ধ কোন আসামীকে আনাইবার আজ্ঞা।

(ঙ) উক্ত স্থানের মধ্যে কোন আসামীর বিচার হইবার জন্যে তাহার বদ্ধ থাকার এক স্থান হইতে অন্য স্থানে চালান করিবার আজ্ঞা।

(চ) ধৃত করিবার পরওয়ানা জারী করিয়া শরিফ সাহেব নীপাই ফলস (অর্থাৎ ব্যক্তিকে পাই নাই) বলিয়া যে রিটর্ণ দেন তদনুসারে উক্ত স্থানের মধ্যের কোন আসামীকে আনিবার আজ্ঞা।

এই ধারামতে যে প্রণালীক্রমে কার্য্য করা যাইবে উক্ত প্রত্যেক হাই কোর্ট সময়ে২ সেই প্রণালী বিষয়ক বিধি প্রচলন করিতে পারিবেন।

এই অধ্যায়মতে কি এতদ্দ্বারা রহিত করা কোন ধারামতে যে রাজবন্দিদিগকে আটক করিয়া রাখা যায় তাহাদের প্রতি এই ধারার কোন কথা খাটে না।

---

## নবম খণ্ড।

### অতিরিক্ত বিধান।

---

### ঊনচত্বারিংশ অধ্যায়।

#### রাজকীয় অভিযোক্তাদের সম্বন্ধীয় বিধি।

৫০২ ধারা। মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেব কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট কোন স্থানে কোন মোকদ্দমার বা কোন শ্রেণীর মোকদ্দমার রাজকীয় অভিযোক্তা নামক এক বা একাধিক কার্য্যকারক নিযুক্ত করিতে পারিবেন।

রাজকীয় অভিযোক্তা নিযুক্ত করিবার ক্ষমতার কথা।

সেশন আদালতের বিচারার্থে যে মোকদ্দমা সমর্পণ করা যায় জিলার মাজিষ্ট্রেট সাহেব কিম্বা তাঁহার কর্তৃত্বাধীনে মহকুমার মাজিষ্ট্রেট, রাজকীয় অভিযোক্তা অনুপস্থিত থাকিলে, কিম্বা নিযুক্ত না হইয়া থাকিলে, ঐ মোকদ্দমার কার্য্যার্থে আসিষ্টাণ্ট ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের শ্রেণীর নিম্নস্থ পোলীসের কর্ম্মকারক ভিন্ন অন্য কোন ব্যক্তিকে রাজকীয় অভিযোক্তার কর্ম্ম করিতে নিযুক্ত করিতে পারিবেন।

৫০৩ ধারা। যে আদালতে রাজকীয় অভিযোক্তার প্রতি সমর্পিত মোকদ্দমার তজবিজ লওয়া যায় কি বিচার কি আপীল হয় তিনি লিখিত অনুমতিপত্র বিনা সেই আদালতে উপস্থিত হইয়া উত্তর প্রত্যুত্তর করিতে পারিবেন। ও তাঁহার প্রতি সমর্পিত কোন মোকদ্দমায় যদি সামান্য কোন ব্যক্তি অন্য ব্যক্তির নামে অভিযোগ করিবার নিমিত্ত কোন উকীলকে আদেশ করেন, তবে মোকদ্দমা চালাইবার ভার রাজকীয় অভিযোক্তার প্রতি বর্ত্তিবে ও আদেশপ্রাপ্ত উকীল তাঁহার আজ্ঞাধীনে কর্ম্ম করিবেন।

যে মোকদ্দমা চালাইবার ভারপ্রাপ্ত হন সেই মোকদ্দমার সকল আদালতে রাজকীয় অভিযোক্তার উত্তর প্রত্যুত্তর করিতে পারিবার কথা।

সামান্য কোন ব্যক্তির উকীল তাঁহার আজ্ঞাধীন থাকিবার কথা।

৫০৪ ধারা। রাজকীয় অভিযোক্তার প্রতি যে মোকদ্দমা চালাইবার ভার থাকে সেই মোকদ্দমায় কোন ব্যক্তির নামে যে অভিযোগ হয় তিনি জুরির দ্বারা বিচার হইলে, তাঁহাদের রায় দিবার পূর্ব্বে, ও অন্য স্থলে, নিষ্পত্তি প্রকাশ করিবার পূর্ব্বে আদালতের অনুমতি লইয়া সেই অভিযোগ উঠাইয়া লইতে পারিবেন। ঐ রূপে যদি অভিযোগ উঠাইয়া লওয়া যায়, তবে।

অভিযোগ উঠাইয়া লিলে তাহার ফলের কথা।

(ক) অভিযোগপত্র প্রস্তুত হইবার পূর্ব্বে তাহা করিলে অভিযুক্ত ব্যক্তিকে ছাড়িয়া দেওয়া যাইবে।

(খ) অভিযোগপত্র প্রস্তুত হইবার পর, কিম্বা যে স্থলে এই আইনমতে অভিযোগপত্রের প্রয়োজন নাই, সেই স্থলে, ঐ রূপ করিলে অভিযুক্ত ব্যক্তিকে নির্দ্দোষ করা যাইবে।

৫০৫ ধারা। কোন মাজিষ্ট্রেট মোকদ্দমার তজবিজ লইলে কি বিচার করিলে আসিষ্টাণ্ট ডিষ্ট্রিক্ট সুপরিণ্টেণ্ডেণ্টের শ্রেণীর নিম্নস্থ পোলীস কর্ম্মকারক ভিন্ন কোন ব্যক্তিকে অভিযোক্তাস্বরূপ মোকদ্দমা চালাইবার অনুমতি দিতে পারিবেন। কিন্তু তদ্রূপ অনুমতি না পাইলে আডবোকেট জেনরল কি গবর্ণমেণ্ট এডবোকেট কি গবর্ণমেণ্ট সলিসিটর কি রাজকীয় অভিযোক্তা কিম্বা এতদর্থে স্থানীয় গবর্ণমেণ্টের স্থানে সাধারণ বা বিশেষমতে ক্ষমতাপ্রাপ্ত কোন কার্য্যকারক ভিন্ন কোন ব্যক্তির সেই কার্য্য করিবার অধিকার নাই।

অভিযোগ চালাইবার অনুমতির কথা।

কোন ব্যক্তি অভিযোগ কার্য্য চালাইলে আপনি কিম্বা উকীলের দ্বারা তাহা চালাইতে পারিবেন।

---

### চত্বারিংশ অধ্যায়।

#### হাজির জামিন বিষয়ক বিধি।

৫০৬ ধারা। যে অপরাধের নিমিত্ত হাজির জামিন লওয়া যাইতে পারে না এমত অপরাধে অভিযুক্ত ব্যক্তি ভিন্ন কোন ব্যক্তিকে পোলীস থানার অধ্যক্ষ কর্তৃক ওয়ারেণ্ট বিনা ধৃত কিম্বা আটক করা গেলে, কিম্বা কোন আদালতের সম্মুখে সে উপস্থিত হইলে কি তাহাকে আনা গেলে, ও সেইক্ষণে পোলীসের কর্ম্মকারকের হেফাজতে থাকিবার কি উক্ত আদালতের আনুষ্ঠানিক কার্য্য চলিবার কোন সময়ে হাজিরজামিন দিতে প্রস্তুত থাকিলে, তাহার স্থানে হাজিরজামিন লইয়া তাহাকে ছাড়িয়া দেওয়া যাইবে। পরন্তু পশ্চাল্লিখিত বিধানমতে ঐ ব্যক্তি জামিন বিনা নিবন্ধ পত্র লিখিয়া উপস্থিত হইবার প্রতিজ্ঞাবদ্ধ হইলে উক্ত কর্ম্মকারক কি আদালত উচিত বোধ করিলে তাহাকে ছাড়িয়া দিতে পারিবেন।

যেস্থলে হাজিরজামিন লওয়া যাইতে পারে তাহা নির্দ্দিষ্ট হইবার কথা।

৫০৭ ধারা। যে অপরাধ হইলে হাজিরজামিন লওয়া যাইতে পারে, কোন ব্যক্তির নামে এমত অপরাধের অভিযোগ হওয়াতে তাহাকে কোন পোলীস থানার অধ্যক্ষ ওয়ারেণ্ট বিনা ধৃত করিলে কিম্বা আটক করিয়া রাখিলে কিম্বা সে কোন আদালতের সম্মুখে উপস্থিত হইলে কিম্বা তাহাকে আনা গেলে তাহাকে হাজির জামিনক্রমে ছাড়িয়া দেওয়া যাইতে পারিবে, কিন্তু তাহার নামে যে অপরাধের অভিযোগ হইল সেই অপরাধের অপরাধী এমত জ্ঞান করিবার যুক্তিমত কারণ দৃষ্ট হইলে তাহাকে ঐ রূপে ছাড়িয়া দেওয়া যাইবে না।

হাজিরজামিন লইবার অযোগ্য যে অপরাধে ব্যক্তির জামিন লওয়া যাইতে পারিবে তাহার কথা।

যে স্থলে লওয়া যাইতে পারে তাহার কথা।

ঐ ব্যক্তি যে উক্ত অপরাধ করিয়াছে ইহা বিশ্বাস করিবার যুক্তিমত কারণ দৃষ্ট হয় না, কিন্তু তাহার অপরাধের আরো তদন্ত লইবার বিশিষ্ট হেতু আছে, অনুসন্ধান কি তদন্ত কি বিচারকার্য্য চলিবার কোন সময়ে উক্ত কর্ম্মকারকের কি আদালতের এই রূপ বিবেচনা হইলে ঐ তদন্ত না লওন পর্য্যন্ত অভিযুক্ত ব্যক্তির নিকট হাজিরজামিন লইয়া কিম্বা ঐ কর্ম্মকারকের বা আদালতের বিবেচনামতে পশ্চাল্লিখিত বিধান অনুসারে জামিন বিনা উপস্থিত হইবার নিবন্ধপত্র তাহার স্থানে লেখাইয়া লইয়া তাহাকে ছাড়িয়া দেওয়া যাইতে পারিবে।

পশ্চাৎ এই আইনমত কোন কার্য্যানুষ্ঠান হইবার কোন সময়েই কোন আদালত এই ধারামতে মুক্ত কোন ব্যক্তিকে ধৃত করাইয়া হেফাজতে অর্পণ করিতে পারিবেন।

হাজিরজামিন লইবার কি করাইয়া দিবার আজ্ঞা করিবার ক্ষমতার কথা।

৫০৮ ধারা। এই ধারামতে যে কোন নিবন্ধপত্র লেখাইয়া লওয়া যায় মোকদ্দমার অবস্থার প্রতি বিশেষ দৃষ্টি রাখিয়া তাহার টাকা ধার্য্য করা যাইবে এবং ঐ টাকা অত্যধিক হইবে না, এবং কোন ব্যক্তিকে হাজিরজামিন দিবার অনুমতি দেওয়া যায়, কিম্বা পোলীসের কর্ম্মকারক কিম্বা মাজিষ্ট্রেট যত টাকার জামিন চাহেন তাহা কমাইয়া দেওয়া যায়, অপরাধ নির্ণয়ের উপর আপীল হউক কি না হউক, হাই কোর্ট কি সেশন আদালত যে কোন স্থলেই এমত আজ্ঞা দিতে পারিবেন।

অভিযুক্ত ব্যক্তির ও জামিনদের নিবন্ধ পত্রের কথা।

৫০৯ ধারা। কোন ব্যক্তির পক্ষে হাজিরজামিন কি তাহার নিজের নিবন্ধপত্র লইয়া তাহাকে ছাড়িয়া দিবার পূর্ব্বে পোলীসের কর্ম্মকারক কি স্থল বিশেষে আদালত যত টাকা উপযুক্ত জ্ঞান করেন ঐ অভিযুক্ত ব্যক্তি ও তাহাকে হাজির জামিন লইয়া ছাড়িয়া দেওয়া গেলে, এক কি অধিক জন বিশিষ্ট প্রতিভূ তত টাকার নিবন্ধপত্র লিখিয়া দিবে। নিবন্ধপত্রের নিয়ম এই যে, ঐ ব্যক্তি ঐ নিবন্ধপত্রের নির্দ্দিষ্ট সময়ে ও স্থানে উপস্থিত হইবে, ও পোলীসের কর্ম্মকারকের কি স্থলবিশেষে আদালতের অন্য আজ্ঞা না হওন পর্য্যন্ত উপস্থিত হইতে থাকিবে।

যদি মোকদ্দমার প্রয়োজন হয় উক্ত নিবন্ধপত্রে এই নিয়মও থাকিবে যে, যে ব্যক্তিকে হাজিরজামিন লইয়া ছাড়িয়া দেওয়া যায় সেই অভিযোগের উত্তর দিবার জন্যে আহূত হইলে হাই কোর্টে কি সেশন আদালতে কি অন্য আদালতে উপস্থিত হইবে।

হেফাজত হইতে মুক্ত হইবার কথা।

৫১০ ধারা। নিবন্ধপত্র লিখিয়া দেওয়া গেলে পর যাহার উপস্থিত হইবার নিমিত্ত উহা লিখিয়া দেওয়া যায় সেই ব্যক্তিকে মুক্ত করা যাইবে। যদি সে কোন কারাগারে থাকে, তবে যে আদালত তাহার হাজির জামিন লন সেই আদালত জেলের অধ্যক্ষের নামে তাহাকে মুক্ত করিবার আজ্ঞা দিবেন। তাহা হইলে ঐ কার্য্যকারক তাহাকে মুক্ত করিবেন।

প্রথমে যে হাজির জামিন লওয়া যায় তাহা প্রচুর না হইলে প্রচুর জামিন দিবার আজ্ঞার কথা।

৫১১ ধারা। ভ্রান্তি কি প্রতারণাক্রমে বা প্রকারান্তরে অল্প টাকার জামিন লওয়া গিয়া থাকিলে, কিম্বা হাজির জামিন পশ্চাৎ অপ্রচুর হইলে, আদালত ধৃত করিবার ওয়ারেন্ট বাহির করিয়া হাজির জামিন ক্রমে মুক্ত ব্যক্তিকে আপনার সম্মুখে আনাইবার আজ্ঞা করিয়া উপযুক্ত হাজির জামিন দিবার আজ্ঞা করিতে পারিবেন, না দিলে তাহাকে কারাবদ্ধ করিতে পারিবেন।

প্রতিভূদের মুক্ত হইবার কথা।

৫১২ ধারা। অভিযুক্ত ব্যক্তিকে হাজিরজামিন লইয়া ছাড়িয়া দেওয়া গেলে, তাহার উপস্থিত হওয়ার ও উপস্থিত থাকার সমুদয় কি কোন২ প্রতিভূ কোন সময়েই কোন মাজিষ্ট্রেটের নিকটে সম্পূর্ণরূপে কিম্বা আপন২ নিবন্ধপত্র হইতে মুক্ত হইবার প্রার্থনা করিতে পারিবেন।

তদ্রূপ প্রার্থনা হইলে মাজিষ্ট্রেট উক্তরূপে মুক্ত ব্যক্তিকে আপনার সম্মুখে উপস্থিত করাইবার আদেশ করিয়া তাহাকে ধরিয়া আনিবার ওয়ারেন্ট দিবেন।

সেই ব্যক্তি ওয়ারেন্টক্রমে উপস্থিত হইলে কিম্বা স্বেচ্ছামতে আপনাকে ধরা দিলে মাজিষ্ট্রেট ঐ প্রতিভূদের নিবন্ধপত্র সম্পূর্ণরূপে কিম্বা প্রার্থকদের সম্বন্ধে রহিত হইবার আজ্ঞা করিয়া ঐ অভিযুক্ত ব্যক্তিকে উপযুক্ত অন্য প্রতিভূ দিতে আজ্ঞা করিবেন। তাহা দিতে না পারিলে তাহাকে কারাবদ্ধ করিতে পারিবেন।

---

## এক চত্বারিংশ অধ্যায়।

### সাক্ষিদের পরীক্ষার্থ কমিশন বিষয়ক বিধি।

যে স্থলে সাক্ষির অনুপস্থিত থাকিবার অনুমতি দেওয়া যাইতে পারে তাহার কথা।

৫১৩ ধারা। সুবিচারার্থে কোন সাক্ষির পরীক্ষা প্রয়োজনীয় ও যে বিলম্ব কি খরচ কি কষ্ট না হইলে উক্ত সাক্ষিকে উপস্থিত করা যাইতে পারে না তাহা বিষয়ের অবস্থাগতিক বিবেচনায় যুক্তিসিদ্ধ নহে এই আইনমত কোন তদন্ত কি বিচার কি অন্য আনুষ্ঠানিক কার্য্যক্রমে কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের কি জিলার মাজিষ্ট্রেটের কি সেশন আদালতের কি হাই কোর্টের এরূপ বোধ হইলে উক্ত মাজিষ্ট্রেট কি আদালত কি কোর্ট সেই সাক্ষির স্বয়ং অনুপস্থিত থাকিবার অনুমতি দিতে পারিবেন ও উক্ত সাক্ষির সাক্ষ্য লইবার নিমিত্ত যে জিলার মাজিষ্ট্রেটের কিম্বা প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের বিচারাধীন স্থানে সাক্ষী থাকে তাঁহার নামে কমিশন লিখিয়া দিতে পারিবেন।

কমিশন দিবার ও তাহার কার্য্যপ্রণালীর কথা।

শ্রীশ্রীমতী মহারাণীর সহিত সন্ধিবদ্ধ যে রাজার বা রাজ্যাধিকারের দেশে ব্রিটিস ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের প্রতিনিধি কার্য্যকারক আছে, সাক্ষী সেই দেশে বাস করিলে কমিশন ঐ কার্য্যকারকের নামে দেওয়া যাইবে।

যে মাজিষ্ট্রেটকে কি কার্য্যকারককে কমিশ্যন দেওয়া যায় তিনি স্বয়ং কিম্বা জিলার মাজিষ্ট্রেট হইলে তিনি বা প্রথম শ্রেণীর যে মাজিষ্ট্রেটকে এতদর্থে নিযুক্ত করেন সেই মাজিষ্ট্রেট সাক্ষী যে স্থানে থাকে সেই স্থানে যাইবেন কিম্বা ঐ সাক্ষিকে আপনার নিকট তলব করিবেন। এই আইনমতে ওয়ারেন্টের মোকদ্দমার বিচার কালে যে প্রকারে সাক্ষ্য লওয়া যায় ও যেং ক্ষমতামতে কার্য্য হয় সেই মাজিষ্ট্রেট সেই প্রকারে ঐ সাক্ষির সাক্ষ্য লইতে পারিবেন ও তদর্থে সেই ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন।

*সাক্ষী রাজধানী মধ্যের মধ্যে থাকিলে কমিশ্যনের কথা।*

৫১৪ ধারা। সাক্ষী কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের বিচারাধীন স্থানের মধ্যে থাকিলে যে মাজিষ্ট্রেট বা আদালত কমিশ্যন লিখিয়া দেন সেই মাজিষ্ট্রেট বা আদালত ঐ প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের নামে কমিশ্যন দিতে পারিবেন। তাহা হইলে ঐ মাজিষ্ট্রেটের সম্মুখে যে মোকদ্দমা উপস্থিত থাকে সেই মোকদ্দমার সাক্ষিদিগকে উপস্থিত করিয়া তাহাদের সাক্ষ্য লইবার তাঁহার যে ক্ষমতা থাকে সেই ক্ষমতামতে তিনি সেই সাক্ষিকে উপস্থিত করাইয়া তাহার সাক্ষ্য লইতে পারিবেন।

শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৯ ও ৪ বৎসরের ৪৬ অধ্যায়ের আইনের ও ধারামতে হাই কোর্টের যে কমিশ্যন লিখিয়া দিবার ক্ষমতা আছে এই ধারার কোন কথায় তাহার কোন বিঘ্ন হইবে না।

*সাক্ষির পরীক্ষা লইতে পক্ষদের ক্ষমতার কথা।*

৫১৫ ধারা। এই আইনমত যে কোন আনুষ্ঠানিক কার্য্যে কমিশ্যন বাহির হয়, তাহাতে উভয় পক্ষ যে মাজিষ্ট্রেট কি আদালত কমিশ্যনের আদেশ করেন সেই মাজিষ্ট্রেট কি আদালত যাহা প্রাসঙ্গিক জ্ঞান করেন এমন প্রশ্ন লিখিয়া পাঠাইতে পারিবেন ও যে মাজিষ্ট্রেটের কি কার্য্যকারকের নামে কমিশ্যন দেওয়া যায় তিনি ঐ প্রশ্নের উপর উক্ত সাক্ষির পরীক্ষা লইবেন।

যে মাজিষ্ট্রেটের বা কার্য্যকারকের নামে কমিশ্যন লিখিয়া দেওয়া যায় উক্ত পক্ষেরা উকীলের দ্বারা কিম্বা হেফাজতে না থাকিলে, স্বয়ং তাঁহার সম্মুখে উপস্থিত হইতে পারিবে এবং উক্ত সাক্ষিকে পরীক্ষা করিতে ও জেরা বিশেষে কূট পরীক্ষা কি পুনঃ পরীক্ষা করিতে পারিবে।

*প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের কমিশ্যন দিবার জন্য প্রার্থনা করিতে পারিবার কথা।*

৫১৬ ধারা। প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কিম্বা জিলার মাজিষ্ট্রেট ভিন্ন অন্য মাজিষ্ট্রেটের সম্মুখে এই আইনমত কোন তদন্ত বা বিচার বা অন্য আনুষ্ঠানিক কার্য্যকালে যদি বিচারার্থে যে সাক্ষির সাক্ষ্য লওয়া আবশ্যক তাহার পরীক্ষা লইবার জন্যে কমিশ্যন দেওয়া উচিত দৃষ্ট হইলে, এবং ঐ সাক্ষিকে উপস্থিত করিতে হইলে যত বিলম্ব ব্যয় বা অসুবিধা ঘটিবে তাহা মোকদ্দমার অবস্থা বিবেচনায় অযৌক্তিক বোধ হইলেই, সেই মাজিষ্ট্রেট জিলার মাজিষ্ট্রেটের নিকট কারণ জানাইয়া কমিশ্যন প্রার্থনা করিবেন ও সেই জিলার মাজিষ্ট্রেট পূর্ব্বলিখিত বিধানমতে কমিশ্যন দিতে পারিবেন কিম্বা ঐ প্রার্থনা অগ্রাহ্য করিতে পারিবেন।

*কমিশ্যন ফিরিয়া পাঠাইবার কথা।*

৫১৭ ধারা। ৫১৩ কি ৫১৬ ধারামতে কোন কমিশ্যন দেওয়া গেলে তদনুসারে নিয়মিতরূপে কার্য্য হইলে পর যে আদালত হইতে কমিশ্যন বাহির হইয়াছিল, ঐ কমিশ্যনমতে যে সাক্ষির সাক্ষ্য লওয়া গেল তাঁহার ঐ সাক্ষ্য সহিত ঐ কমিশ্যন সেই আদালতে ফিরিয়া পাঠাইতে হইবে। ও সেই কমিশ্যন ও তাহার প্রত্যর্পণ ও ঐ সাক্ষির সাক্ষ্য যুক্তিমত সকল সময়ে পক্ষেরা দেখিতে পাইবেন, ও ন্যায়ানুগত বর্জ্জিত স্থল ভিন্ন তাহা কোন পক্ষ কর্ত্তৃক মোকদ্দমার প্রমাণস্বরূপ পঠিত হইতে পারিবে ও তাহা মোকদ্দমার কাগজপত্রের একাংশ হইবে।

*তদন্ত কি বিচার কার্য্য স্থগিত থাকিবার কথা।*

৫১৮ ধারা। কোন স্থলে ৫ ও কি ৫১৬ ধারামতে কমিশ্যন দেওয়া গেলে, তদনুসারে কার্য্য হইয়া কমিশ্যন যাবতে ফিরিয়া আসিতে পারে যুক্তিমত এরূপ যথোচিত নির্দ্দিষ্ট সময়ের নিমিত্ত তদন্ত কি বিচার কি অন্য আনুষ্ঠানিক কার্য্য স্থগিত রাখা যাইতে পারিবে।

---

## ষট্‌ত্রিংশ অধ্যায়।

### সাক্ষ্য বিষয়ক বিশেষ বিধি।

*চিকিৎসক সাক্ষির সাক্ষ্যের কথা।*

৫১৯ ধারা। মাজিষ্ট্রেটের দ্বারা অভিযুক্ত ব্যক্তির সম্মুখে সিবিল চিকিৎসকের কিম্বা চিকিৎসাকর্ম্মকারী অন্য সাক্ষির পরীক্ষা লওয়া গেলে ও তাহার সাক্ষ্য স্বাক্ষরিত হইলে, সেই পরীক্ষিত ব্যক্তিকে সাক্ষিস্বরূপ ডাকা না গেলেও এই আইনমত কোন তদন্ত কি বিচার কার্য্যে কি অন্য আনুষ্ঠানিক কার্য্যে তাঁহার সেই সাক্ষ্য প্রমাণস্বরূপ দেওয়া যাইতে পারিবে।

*চিকিৎসা কর্ম্মকারী সাক্ষিকে আদালতের সমন করিতে পারিবার কথা।*

আদালত তদ্রূপ উচিত বোধ করিলে চিকিৎসক সাক্ষিকে সমন করিতে পারিবেন ও তাঁহার সাক্ষ্য সম্বন্ধীয় বিষয়ে পরীক্ষা করিতে পারিবেন।

*রাসায়নিক দ্রব্য পরীক্ষকের রিপোর্টের কথা।*

৫২০ ধারা। এই আইনমত কোন আনুষ্ঠানিক কার্য্য ক্রমে গবর্ণমেণ্টের পক্ষে রাসায়নিক দ্রব্য পরীক্ষককে কিম্বা রাসায়নিক দ্রব্যের সহকারি পরীক্ষককে যে কোন বিষয় কি দ্রব্য পরীক্ষা করিয়া কি তাহার মূলাংশ পৃথক করিয়া রিপোর্ট করণার্থে দেওয়া যায় তদ্বিষয়ে তাঁহার রিপোর্ট বলিয়া যে দলীল থাকে তাহাতে ঐ পরীক্ষকের স্বাক্ষর থাকিলে তাহা এই আইনমত তদন্ত কি বিচার কি অন্য আনুষ্ঠানিক কার্য্যে প্রমাণস্বরূপে গ্রাহ্য হইবে।

*কোন স্থলে সরল মনের অনুমান হইবার কথা।*

৫২১ ধারা। ভারতবর্ষীয় দণ্ড বিধির আইনের ৪৭ ধারার দ্বিতীয় কি তৃতীয় কি পঞ্চম কি ষষ্ঠ কি সপ্তম কি অষ্টম কি নবম কি দশম দফার কথামতে প্রতিবাদ করিতে গিয়া কোন অবস্থার লক্ষ্য প্রমাণ কালে যাবৎ বিপরীত দৃষ্ট না হয় সরল মনের অনুমান করা যাইবে।

৫২২ ধারা। অভিযুক্ত ব্যক্তির অপরাধ পূর্ব্বে নির্ণয় হইয়াছে কিম্বা তাহাকে পূর্ব্বে নির্দ্দোষ করা গিয়াছে ইহার প্রমাণ এই আইনমতে তদন্ত কি বিচার কি অন্য আনুষ্ঠানিক কার্য্যে প্রচলিত আইনে অন্য যে কোন প্রকারের বিধান থাকে তদতিরিক্ত নিম্ন-লিখিত প্রকারে করা যাইবে ;—

পূর্ব্বে অপরাধ নির্ণয় বা নির্দ্দোষ হওনের প্রমাণ যে রূপে করা যাইবে তাহার কথা।

(ক) যে আদালতে ঐ ব্যক্তির অপরাধ নির্ণয় কি তাহাকে নির্দ্দোষ করা যায় সেই আদালতের যে কার্য্যকারকের জিম্মায় কাগজপত্র থাকে তিনি ঐ কাগজপত্র হইতে উদ্ধৃত কথা সত্য আর কি আজ্ঞার নকল বলিয়া সর্টিফিকেট লিখিলে ও তাহাতে স্বাক্ষর করিলে সেই উদ্ধৃত কথা দ্বারা, কিম্বা

(খ) অপরাধ নির্ণয়ের কথা হইলে যে জেলে দণ্ড কি তাহার কোন অংশ দেওয়া যায় সেই জেলের অধ্যক্ষের সর্টিফিকেট দ্বারা, কিম্বা সমর্পণ করিবার যে ওয়ারেণ্টক্রমে দণ্ড দেওয়া হয় সেই ওয়ারেণ্ট উপস্থিত করণ দ্বারা।

৫২৩ ধারা। অভিযুক্ত ব্যক্তি পলায়ন করিয়াছে ও তাহাকে শীঘ্র ধরা যাইবার সম্ভাবনা নাই, এরূপ প্রমাণ হইলে, তাহার নামে যে অপরাধের নালিশ হয় সেই অপরাধহেতুক তাহার বিচার করিবার কিম্বা বিচারার্থে তাহাকে সমর্পণ করিবার ক্ষমতাপন্ন আদালত তাহার অনুপস্থানে অভিযোগের পক্ষে কোন সাক্ষী উপস্থিত করা গেলে তাহাদের সাক্ষ্য লিখিয়া রাখিতে পারিবেন পরে সেই আসামীকে ধরা গেলে যদি ঐ সাক্ষিদিগকে উপস্থিত করা যাইতে না পারে তবে সেই অপরাধের তদন্ত বা বিচার কালে তাহাদের ঐ সাক্ষ্য প্রমাণস্বরূপ উপস্থিত করা যাইতে পারিবে।

অভিযুক্ত ব্যক্তির অনুপস্থানে সাক্ষ্য লিপিবদ্ধ হইবার কথা।

---

## ত্রিচত্বারিংশ অধ্যায়।

### নিবন্ধপত্র বিষয়ক বিধি।

৫২৪ ধারা। সদাচরণের নিবন্ধপত্রের স্থল ভিন্ন অন্য স্থলে কোন কর্ম্মকারক কিম্বা আদালত কোন ব্যক্তিকে জামিন সহিত কিম্বা জামিন বিনা নিবন্ধপত্র লিখিয়া দিতে আজ্ঞা করিলে ঐ আদালত কি কর্ম্মকারক ঐ নিবন্ধ লিখিয়া দিবার পরিবর্ত্তে যত টাকা নির্দ্ধার্য্য করেন ঐ ব্যক্তিকে নগদ কিম্বা তত টাকার গবর্ণমেণ্টের প্রমিসারি নোট আমানত করিবার অনুমতি দিতে পারিবেন।

মুচলকার পরিবর্ত্তে টাকা দিবার কথা।

৫২৫ ধারা। এই আইনমতে যে আদালত কর্ত্তৃক নিবন্ধপত্র গৃহীত হয় সেই আদালতের কিম্বা কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের আদালতের কি প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের হুকুমমতে।

নিবন্ধপত্রের টাকা দণ্ড হইলে কার্য্যপ্রণালীর কথা।

কিম্বা কোন আদালতের সম্মুখে উপস্থিত হইবার নিবন্ধপত্র হইলে, ঐ আদালতের হুকুমমতে

যদি প্রমাণ হয় যে নিবন্ধপত্রের টাকা দণ্ড হইয়াছে ঐ আদালত উক্ত প্রমাণের হেতু লিখিবেন, ও যে কোন ব্যক্তি উক্ত নিবন্ধপত্রদ্বারা বদ্ধ থাকেন তাহাকে অর্থদণ্ডের টাকা দিবার কিম্বা না দেওনের কারণ দর্শাইবার আদেশ দিবেন।

ঐ দণ্ডের টাকা না দেওয়া গেলে, ও না দিবার উপযুক্ত কারণ দর্শান না গেলে, আদালত উক্ত ব্যক্তির অস্থাবর দ্রব্য ক্রোক ও নীলাম করিবার ওয়ারেণ্ট দিয়া ঐ টাকা আদায় করিতে প্রবৃত্ত হইতে পারিবেন।

যে আদালত ওয়ারেণ্ট দেন, সেই আদালতের বিচারাধীন স্থানের মধ্যে ঐ ওয়ারেণ্টমতে কার্য্য করা যাইতে পারিবে, ও তন্মধ্যে এই অনুমতি থাকিবে যে ঐ সীমার বহির্ভূত যে স্থানে উক্ত ব্যক্তির কোন অস্থাবর দ্রব্য থাকে সেই স্থান যে জিলার মাজিষ্ট্রেট সাহেবের বিচারাধীন তিনি ঐ ওয়ারেণ্টের পৃষ্ঠে লিখিয়া দিলে ঐ দ্রব্যও ক্রোক করিয়া নীলাম করা যাইতে পারিবে।

সেই দণ্ডের টাকা না দেওয়া গেলে, ও উক্ত প্রকারে ক্রোক ও নীলাম করণ দ্বারা আদায় হইতে না পারিলে যে আদালত ওয়ারেণ্ট দেন, সেই আদালতের আজ্ঞাক্রমে ঐ ব্যক্তিকে দেওয়ানী জেলখানায় ছয় মাসের অনধিক কাল বদ্ধ করা যাইতে পারিবে।

আদালত আপনার বিবেচনামতে উল্লিখিত অর্থদণ্ডের একাংশ রক্ষা করিয়া অংশ মাত্র আদায়করণ প্রবল করিতে পারিবেন।

৫২৬ ধারা। প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কিম্বা জিলার মাজিষ্ট্রেট ভিন্ন কোন মাজিষ্ট্রেট ৫২৫ ধারামতে যে আজ্ঞা করেন তাহার উপর জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট আপীল হইতে পারিবে কিম্বা আপীল না হইলেও তাঁহার দ্বারা ঐ আজ্ঞা সংশোধন করা যাইতে পারিবে।

৫২৫ ধারামত আজ্ঞার উপর আপীল হইবার ও ঐ আজ্ঞা সংশোধনের কথা।

৫২৭ ধারা। হাই কোর্টের কিম্বা সেসন আদালতের সম্মুখে উপস্থিত হইয়া হাজির থাকিবার যে নিবন্ধপত্র লিখিয়া দেওয়া যায় হাই কোর্ট কিম্বা সেসন আদালত কোন মাজিষ্ট্রেটকে সেই পত্রক্রমে পাওনা টাকা আদায় করিবার আজ্ঞা দিতে পারিবেন।

কোন ২ নিবন্ধপত্রক্রমে আদেয় অর্থদণ্ড আদায় করিবার আজ্ঞা দিতে পারিবার কথা।

---

## চতুশ্চত্বারিংশ অধ্যায়।

### দ্রব্য লইয়া কার্য্য হইবার বিধি।

৫২৮ ধারা। কোন ফৌজদারী আদালতে তদন্ত কি বিচারকার্য্য সমাপ্ত হইলে, আদালতের সম্মুখে উপস্থিত করা যে দলীল কি অন্য দ্রব্য সম্পর্কে অপরাধ করা গিয়াছে কিম্বা অপরাধ করণার্থে যাহার ব্যবহার হইয়াছে কিম্বা ঐ তদন্ত কি বিচারকার্য্যে যাহা প্রমাণস্বরূপ আনা গিয়াছে তদ্রূপ দ্রব্য লইয়া যাহা করিতে হইবে আদালত এই বিষয়ে যে আজ্ঞা বিহিত বোধ করেন করিবেন।

যে দ্রব্য সম্পর্কে অপরাধ করা যায় তাহা লইয়া যাহা করিতে হইবে এই বিষয়ের আজ্ঞার কথা।

হাই কোর্ট কি সেশন আদালত তদ্রূপ আজ্ঞা করিলে যে ব্যক্তি উক্ত দ্রব্য পাইবার স্বত্ববান তাহাকে স্বীয় কার্য্যকারকদ্বারা ঐ দ্রব্য দিবার সুবিধা না হইলে, উক্ত কোর্ট কি আদালত সমর্পণকারি মাজিষ্ট্রেটকে উক্ত আজ্ঞা ফলবতী করিবার আদেশ দিবেন।

যে মোকদ্দমার আপীল আছে, সেই মোকদ্দমার এই ধারামতে আজ্ঞা করা গেলে, আপীল করিবার সময় যাবৎ গত না হয়, অথবা ঐ সময়ের মধ্যে আপীল করা গেলে, যাবৎ ঐ আপীল ডিসমিস না হয়, তাবৎ উক্ত আজ্ঞাদিতে কার্য্য করা যাইবে না।

ব্যাখ্যা।—যে দ্রব্য সম্পর্কে অপরাধ করা গিয়াছে সেই দ্রব্য হইলে, এই ধারার "দ্রব্য" যে শব্দ আছে তাহাতে যে দ্রব্য প্রথমে কোন পক্ষের অধিকারে কি তত্ত্বাধীনে ছিল সেই দ্রব্যমাত্র বুঝাইবে না, কিন্তু সেই দ্রব্য লইয়া অন্য যে দ্রব্য গড়ান যায় কিম্বা সেই দ্রব্য বদলাইয়া যে দ্রব্য করা যায় তাহাও বুঝাইবে, এবং দ্রব্যান্তর কি বিনিময় করণদ্বারা অব্যবহিতভাবে কি প্রকারান্তরে যে দ্রব্য পাওয়া যায় তাহাও বুঝাইবে।

৫২৯ ধারা। ৫২৮ ধারাক্রমে আজ্ঞা না দিয়া কোন আদালত জিলার মাজিষ্ট্রেট সাহেবের প্রতি কিম্বা মহকুমার মাজিষ্ট্রেটের প্রতি ঐ দ্রব্য সমর্পণ করিবার আজ্ঞা দিতে পারিবেন। তাহা হইলে ঐ দ্রব্য পোলীসের দ্বারা ধৃত হইয়া পশ্চাল্লিখিতমতে তাঁহার নিকট রিপোর্ট করা গেলে তিনি যদ্রূপে করিতেন ঐ দ্রব্য লইয়া তদ্রূপেই কার্য্য করিবেন।

জিলার মাজিষ্ট্রেট সাহেবের বা মহকুমার মাজিষ্ট্রেটের প্রতি দ্রব্য অর্পণ সূচক আজ্ঞা দিবার কথা।

৫৩০ ধারা। যাহা চোরা বা চোরা দ্রব্য গ্রহণ অপরাধ হয় বা যাহার মধ্যে ঐ অপরাধ পড়ে কোন ব্যক্তির যদি এরূপ অপরাধ নির্ণয় হয় এবং ইহার প্রমাণ হয় যে অন্য কোন ব্যক্তি ঐ দ্রব্য চোরা না জানিয়া বা বিশ্বাস করিবার কারণ না দেখিয়া তাহা ক্রয় করিয়াছে, এবং যাহার অপরাধ নির্ণয় হয় তাহার নিকট হইতে এই আইনমতে কোন টাকা লওয়া হইয়াছে, তবে ক্রেতা প্রার্থনা করিলে ও অধিকার পাইবার স্বত্ববান ব্যক্তিকে ঐ চোরা দ্রব্য ফিরাইয়া দিলে আদালত এই আজ্ঞা করিতে পারিবেন যে ঐ টাকা হইতে ক্রেতার প্রদত্ত মূল্যের অনধিক টাকা তাহাকে দেওয়া যায়।

ঐ দোষীর নিকট যে টাকা পাওয়া যায় তাহা নির্দ্দোষী ক্রেতাকে দিবার কথা।

৫৩১ ধারা। যে আদালতে আপীল কি দৃঢ়ীকরণ কি বিচারার্পণ কি নিষ্পত্তির সংশোধন হইতে পারে সেই আদালত আপনার অধীন আদালতের কৃত ৫২৮ বা ৫২৯ ধারামত কোন আজ্ঞা স্বীয় বিবেচনার অপেক্ষায় স্থগিত করিতে এবং সংশোধন কি পরিবর্ত্তন কি অসিদ্ধ করিতে পারিবেন।

৫২৮ বা ৫২৯ ধারামত আজ্ঞা স্থগিত করিবার কথা।

৫৩২ ধারা। ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৯২ কি ২৯৩ কি ৫০১ কি ৫০২ ধারামতে অপরাধ নির্ণয় হইলে, যে দ্রব্য সম্বন্ধে অপরাধ নির্ণয় হয় তাহার মত দণ্ডার্হ অপরাধির অধিকারে কি তত্ত্বাবধারণে থাকে আদালত তৎসমুদয় বিনষ্ট করিবার আজ্ঞা দিতে পারিবেন।

অপরাধ সম্পর্কীয় ও অন্য বিষয় বিনষ্ট করিবার কথা।

ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২৭২ কি ২৭৩ কি ২৭৪ কি ২৭৫ ধারামতে অপরাধ নির্ণয় হইলে যে খাদ্য কি পানীয় কি ঔষধ কি চিকিৎসা সম্পর্কীয় দ্রব্য সম্বন্ধে অপরাধ নির্ণয় হয়, আদালত তদ্রূপে তাহা বিনষ্ট করিবার আজ্ঞা দিতে পারিবেন।

৫৩৩ ধারা। কোন ব্যক্তির অপরাধঘটিত বলসহিত কোন অপরাধ নির্ণয় হইলে ও সেই অপরাধঘটিত বলদ্বারা কোন ব্যক্তিকে স্থাবর দ্রব্যের অধিকার চ্যুত করা গিয়াছে উক্ত আদালত ইহা দেখিতে পাইলে ঐ ব্যক্তির পুনরায় অধিকার পাইবার আজ্ঞা করিতে পারিবেন।

স্থাবর দ্রব্যের অধিকার ফিরিয়া দিবার ক্ষমতার কথা।

কোন ব্যক্তি দেওয়ানী মোকদ্দমা করিয়া সেই স্থাবর দ্রব্যে আপনার অধিকার বা স্বার্থ আছে বলিয়া প্রমাণ করিতে পারিলে পূর্ব্বোক্ত আজ্ঞা দ্বারা ঐ অধিকারের বা স্বার্থের বিঘ্ন হইবে না।

৫৩৪ ধারা। যে দ্রব্য ৫১ ধারামতে প্রাপ্ত বা যাহা চোরা বলিয়া অভিযোগ কি সন্দেহ হয় কিম্বা যাহা এরূপ অবস্থায় পাওয়া যায় যে তৎসম্বন্ধে কোন অপরাধ করা হইয়াছে বলিয়া সন্দেহ জন্মে সেই দ্রব্য পোলীস কর্ম্মকারকদ্বারা ধৃত হইয়া থাকিলে তদ্বিষয়ে কোন মাজিষ্ট্রেটের নিকটে অবিলম্বে রিপোর্ট করা যাইবে ও তাহা হইলে ঐ মাজিষ্ট্রেট যে রূপে উচিত বোধ করেন সেই রূপে ঐ দ্রব্যের অধিকার পাইবার স্বত্ববান ব্যক্তিকে তাহা দিবার আজ্ঞা করিবেন। কিম্বা ঐ ব্যক্তিকে নিশ্চয়মতে জানা যাইতে না পারিলে মাজিষ্ট্রেট ঐ দ্রব্য রাখিবার ও উপস্থিত করিবার বিষয়ে যে আজ্ঞা উচিত জ্ঞান করেন করিবেন।

৫১ ধারামতে প্রাপ্ত বা চোরা দ্রব্য পোলীস কর্ত্তৃক ধৃত হইলে কার্য্য প্রণালীর কথা।

ঐ সম্পত্তির অধিকার পাইবার স্বত্ববান ব্যক্তিকে জানা থাকিলে, মাজিষ্ট্রেট যে রূপ (যদি কোন) নিয়মে উচিত বোধ করেন তদ্রূপ নিয়মে ঐ সম্পত্তি তাহাকে দিবার আজ্ঞা করিতে পারিবেন। উক্ত ব্যক্তিকে জানা না থাকিলে মাজিষ্ট্রেট ঐ সম্পত্তি রাখিতে পারিবেন এবং ঐ সম্পত্তির মধ্যে যে২ দ্রব্য আছে ঘোষণাপত্রে সেই২ দ্রব্যের বিশেষ বর্ণনা লিখিয়া প্রকাশকরণপূর্ব্বক সেই দ্রব্যের উপর যে কেহ ব্যক্তির দাওয়া থাকে তাঁহাকে ঐ ঘোষণাপত্রের তারিখ অবধি ছয় মাসের মধ্যে কোন সময়ে তাঁহার সম্মুখে উপস্থিত হইয়া আপনার দাওয়া প্রমাণ করিতে আজ্ঞা দিবেন।

দ্রব্যের স্বামী অপরিচিত হইলে যাহা কর্ত্তব্য তাহার কথা।

৫৩৫ ধারা। ঐ সময়ের মধ্যে কোন ব্যক্তি ঐ দ্রব্যের উপর আপন দাওয়া সপ্রমাণ না করিলে ও সেই দ্রব্য যাহার নিকটে পাওয়া যায় সে ন্যায়মতে তাহা পাইয়াছিল ইহা দেখাইতে না পারিলে গবর্ণমেণ্ট ঐ দ্রব্য লইয়া যাহা ইচ্ছা তাহা করিতে পারিবেন, ও প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কি জিলার মাজিষ্ট্রেট সাহেবের কিম্বা মহকুমার

ছয় মাসের মধ্যে দাওয়াদার উপস্থিত না হইলে কার্য্যপ্রণালীর কথা।

ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের আজ্ঞাক্রমে কিম্বা প্রথম শ্রেণীর ম্যাজিস্ট্রেট স্থানীয় গবর্ণমেণ্ট হইতে এতৎপক্ষে ক্ষমতা প্রাপ্ত হইলে তাঁহার আজ্ঞাক্রমে তাহা বিক্রয় করা যাইতে পারিবে।

এই ধারামতে আজ্ঞা করা গেলে তদ্রূপ আজ্ঞাকারক আদালতের দণ্ডাজ্ঞার উপর যে আদালতে আপীল হইতে পারে সেই আদালতে আপীল হইবার অনুমতি থাকিবে।

আশুক্ষয়শীল দ্রব্য বিক্রয় করিতে পারিবার কথা।

৫৩৬ ধারা। ঐ দ্রব্যের অধিকার পাইবার স্বত্ববান্ ব্যক্তি অজ্ঞাত কি অনুপস্থিত থাকিলে ও উক্ত দ্রব্য আশুক্ষয়শীল হইলে কিম্বা তাহা বিক্রয় করাতে স্বামির লাভ আছে ম্যাজিস্ট্রেট এরূপ বিবেচনা করিলে ম্যাজিস্ট্রেট যে কোন সময়ে তাহা বিক্রয় করিবার আদেশ দিতে পারিবেন এবং উক্ত বিক্রয়ের নিট উৎপন্ন সম্বন্ধে যত দূর সম্ভব, ৫৩৪ ও ৫৩৫ ধারার বিধান খাটিবে।

---

## পঞ্চচত্বারিংশ অধ্যায়।

ফৌজদারী মোকদ্দমা হস্তান্তর করণ বিষয়ক বিধি।

হাই কোর্টের মোকদ্দমা হস্তান্তর করিবার কিম্বা স্বয়ং বিচার করিবার ক্ষমতার কথা।

৫৩৭ ধারা। যখন কোন হাই কোর্টকে দেখান যায় যে (ক) তদধীন কোন ফৌজদারী আদালতে ন্যায়সঙ্গত ও অপক্ষপাতে তদন্ত কি বিচার পাওয়া যাইতে পারে না, বা

[খ] অসাধারণ কাঠিন্যযুক্ত আইনঘটিত প্রশ্ন উত্থিত হইবার সম্ভাবনা, বা

(গ) যে স্থানে কি যে স্থানের নিকটে অপরাধ করা যায় তদ্দর্শন তদন্ত কি বিচারার্থে সেই স্থান দেখা আবশ্যক বা

[ঘ] এই ধারামতে আজ্ঞা দিলে পক্ষদের ও সাক্ষিদের সাধারণত সুবিধা হইবে

তখন উক্ত কোর্ট নিম্নলিখিত রূপ আজ্ঞা করিতে পারিবেন

(১) যে আদালত ১৭৮ হইতে ১৮৫ পর্যন্ত ধারাক্রমে কোন অপরাধের তদন্ত ও বিচার করিবার ক্ষমতাপন্ন নহেন কিন্তু অন্যান্য প্রকারে তৎকার্যক্ষম সেই আদালত কর্তৃক উক্ত অপরাধের তদন্ত কি বিচার হয়, কিম্বা

(২) বিশেষ কোন ফৌজদারী মোকদ্দমা কি আপীল কি বিশেষ শ্রেণীর তদ্রূপ মোকদ্দমা কি আপীল, স্বীয় কর্তৃত্বাধীন এক ফৌজদারী আদালত হইতে সমান কি অধিক ক্ষমতাপন্ন তদ্রূপ অন্য কোন ফৌজদারী আদালতে প্রেরিত হয় কিম্বা

(৩) বিশেষ কোন ফৌজদারী মোকদ্দমা কি আপীল আপনার নিকটে প্রেরিত হইয়া বিচার হয়।

হাই কোর্ট প্রেসিডেন্সী ম্যাজিস্ট্রেটের আদালতভিন্ন অন্য আদালত হইতে আপনার সম্মুখে বিচারার্থে কোন মোকদ্দমা উঠাইয়া আনিলে, ২৬৮ ধারার নির্দিষ্ট স্থলভিন্ন যে আদালত হইতে মোকদ্দমা উঠাইয়া আনা যায় তদ্রূপে উঠাইয়া আনা না গেলে সেই আদালতে যে কার্য্যপ্রণালী অবলম্বিত হইত সেই মোকদ্দমার বিচারে সেই কার্য্য প্রণালী অবলম্বন করিবেন।

এই ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইল তদনুসারে কার্য্য হইবার প্রার্থনা প্রস্তাবনাক্রমে করা যাইবে এ প্রার্থনা আডবোকেট জেনরল না হইলে এফিডেবিট কি প্রতিজ্ঞাদ্বারা তাহার পোষকতা করিতে হইবে।

অভিযুক্ত ব্যক্তি এই ধারামতে প্রার্থনা করিলে হাই কোর্ট তাঁহার প্রতি এই নিয়মে নির্বন্ধপত্র লিখিয়া দিবার আদেশ করিতে পারিবেন যে অপরাধ নির্ণয় হইলে সে অভিযোক্তার খরচা দিবে।

এই ধারামতে প্রার্থনা হইলে রাজকীয় অভিযোক্তাকে নোটিস দিবার কথা।

কোন অভিযুক্ত ব্যক্তি তদ্রূপ প্রার্থনা করিলে রাজকীয় অভিযোক্তার নামে ঐ প্রার্থনার নোটিস লিখিয়া যেহ হেতুতে প্রার্থনা করা গেল সেইহ হেতুপত্রের নকল ঐ নোটিসের সঙ্গে দিবে, এবং সেই নোটিস দেওয়ার ও প্রার্থনাপত্র শুনিবার সময়ের মধ্যে ন্যূনকল্পে চব্বিশ ঘণ্টা না গেলে ঐ প্রার্থনাপত্রের দোষগুণানুসারে কোন আজ্ঞা করা যাইবে না।

২৮ ধারামতে যে কোন আজ্ঞা করা যায় এই ধারার কোন কথা ক্রমে তাহার ব্যতিক্রম হইবে না।

ভারতবর্ষীয় গবর্ণমেণ্টের ফৌজদারী মোকদ্দমা ও আপীল হস্তান্তর করিবার কথা।

৫৩৮ ধারা। বিশেষ কোন ফৌজদারী মোকদ্দমা কি আপীল এক হাই কোর্ট হইতে উঠাইয়া লইয়া অন্য হাই কোর্টে অর্পণ করিলে কিম্বা এক হাই কোর্টের অধীন কোন ফৌজদারী আদালত হইতে উঠাইয়া লইয়া অন্য হাই কোর্টের অধীন সমান কি অধিক ক্ষমতাবিশিষ্ট অন্য ফৌজদারী আদালতে অর্পণ করিলে ন্যায়বিচারের উদ্দেশ্য সফল হয়, কিম্বা উভয় পক্ষের কি সাক্ষিদের সুবিধা হয়ে মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের এমত বোধ হইলে তিনি ইণ্ডিয়া গেজেটে জ্ঞাপনপত্র প্রকাশ করিয়া সেই মোকদ্দমার কি আপীলের তদ্রূপ হস্তান্তর হওয়ার আজ্ঞা করিতে পারিবেন।

যে আদালতে সেই মোকদ্দমা কি আপীল অর্পণ করা যায় সেই আদালতেই প্রথম উপস্থিত করা গেলে ঐ আদালত সেই মোকদ্দমা কি আপীল লইয়া যেরূপ কার্য্য করিতেন তদ্রূপে কার্য্য করিবেন।

মোকদ্দমা ম্যাজিস্ট্রেটের উঠাইয়া লইবার কি অর্পণ করিবার ক্ষমতার কথা।

৫৩৯। জিলার ম্যাজিস্ট্রেট সাহেব কিম্বা মহকুমার ম্যাজিস্ট্রেট আপন অধীন কোন ম্যাজিস্ট্রেটের নিকট হইতে কোন ফৌজদারী মোকদ্দমা উঠাইয়া লইয়া অথবা তাঁহাকে যে মোকদ্দমা অর্পণ করিয়াছেন তাহা ফিরাইয়া লইয়া আপনি তাহার তদন্ত লইতে কি বিচার করিতে পারিবেন কিম্বা তদন্ত লইয়া বিচার করণার্থ উপযুক্ত ক্ষমতাপন্ন আপনার অধীন অন্য কোন ম্যাজিস্ট্রেটের প্রতি তদন্ত লইয়া বিচার করিবার নিমিত্ত ঐ মোকদ্দমা অর্পণ করিতে পারিবেন।

*জিলার মাজিষ্ট্রেট সাহেবদিগকে বিশেষ প্রকারের সকল মোকদ্দমা উঠাইয়া লইবার ক্ষমতা দিতে পারিবার কথা।*

জিলার মাজিষ্ট্রেট সাহেব তাঁহার অধীন মাজিষ্ট্রেটদের নিকট হইতে যে কোন প্রকারের মোকদ্দমা উঠাইয়া লওয়া নির্দিষ্ট বোধ করেন তাহা উঠাইয়া লন কিম্বা বিশেষ পক্ষের সকল মোকদ্দমা উঠাইয়া লন গবর্ণমেণ্ট তাঁহার প্রতি এই ক্ষমতা প্রদান করিতে পারিবেন।

---

## ষট্চত্বারিংশ অধ্যায়।

### অনিয়মিত আনুষ্ঠানিক কার্য্যবিষয়ক বিধি।

*অনিয়মিতক্রিয়াহেতুক আনুষ্ঠানিক কার্য্য ব্যর্থ না হইলে তাহার কথা।*

৫৪০ ধারা। কোন মাজিষ্ট্রেট আইনমতে নিম্নলিখিত কোন কার্য্য করিবার অর্থাৎ—

(ক) ৯৯ ধারামতে তলাশী পরওয়ানা দিবার

(খ) ১৫৬ ধারামতে পোলীসকে অপরাধের অনুসন্ধান লইবার আজ্ঞা করিবার

(গ) ৭৭ ধারামতে মৃত্যুর কারণানুসন্ধান করিবার

(ঘ) কোন ব্যক্তি তাঁহার বিচারাধীন স্থানের বহির্ভূত স্থানে অপরাধ করিলে ১৮৭ ধারামতে নিজ বিচারাধীন স্থানে তাঁহাকে ধরিবার পরওয়ানা দিবার,

(ঙ) ৯২ ধারার (ক) কিম্বা (খ) প্রকরণমতে কোন অপরাধ গ্রাহ্য করিবার

(চ) ১৯০ ধারামতে কোন মোকদ্দমা হস্তান্তর করিবার

(ছ) ৩০৭ বা ৩৩৮ ধারামতে ক্ষমার প্রস্তাব করিবার,

(জ) ৪০৬ বা ৫৩৭ ধারামতে সম্পত্তি বিক্রয় করিবার

(ঝ) ৫৩৯ ধারামতে যদি মোকদ্দমা উঠাইয়া লইয়া আপনি বিচার করিবার ক্ষমতাপন্ন না হইয়া ভ্রান্তিক্রমে সরলমনে ঐ কার্য্য করেন তবে ক্ষমতা ছিল না বলিয়া তাঁহার আনুষ্ঠানিক কার্য্য অন্যথা করা যাইবে না।

*অনিয়মিত যে কার্য্য দ্বারা আনুষ্ঠানিক কার্য্য অসিদ্ধ হয় তাহার কথা।*

৫৪১ ধারা। কোন মাজিষ্ট্রেট আইনমতে নিম্নলিখিত কার্য্য করিতে ক্ষমতাপন্ন না হইয়াও যদি সেইরূপ কার্য্য করেন অর্থাৎ

(ক) অন্য মাজিষ্ট্রেটের লিখিত ছবকাটী অনুসারে যদি ৩৫৯ ধারামতে দণ্ডের আজ্ঞা করেন

(খ) ৯২ ধারার (গ) প্রকরণমতে যদি অপরাধ গ্রাহ্য করেন

(গ) যদি ৮৯ ধারামতে দ্রব্য ক্রোক ও বিক্রয় করেন,

(ঘ) যদি সংক্ষেপমতে অপরাধির বিচার করেন,

(ঙ) যদি আপীলী মোকদ্দমার নিষ্পত্তি করেন,

(চ) ৪০৫ ধারামতে যদি কাগজপত্র আনান

(ছ) যদি ডাকঘরে পত্রের কিম্বা টেলিগ্রাফ বিভাগে তারযোগে প্রেরিতব্য সম্বাদের তলাশী পরওয়ানা দেন

(জ) যদি ৫২৫ ধারামতে প্রদত্ত আজ্ঞা ৫২৬ ধারামতে সংশোধন করেন

(ঝ) যদি শান্তিরক্ষার জামিন দিবার আজ্ঞা করেন

(ঞ) যদি শান্তিরক্ষার মুচলকা ক্ষমা করেন

(ট) যদি সদাচরণের জামিন দিবার আজ্ঞা করেন

(ঠ) কোন ব্যক্তি আইনমতে সদাচরণ করিতে নিবদ্ধ হইলে যদি তাহাকে মুক্ত করেন

(ড) স্থান বিশেষে বহু অনিষ্ট কার্য্য সম্বন্ধে যদি ১৩৪ ধারামতে আজ্ঞা করেন,

(ঢ) যদি ১৪৫ ধারামতে আজ্ঞা প্রচার করেন,

(ণ) সাধারণের অনিষ্টকার্য্য পুনশ্চ না করণার্থে যদি ৩৪ ধারামতে অঙ্গীকারের আজ্ঞা করেন

(ত) ১২ অধ্যায়মতে যদি আজ্ঞা করেন, কিম্বা

(থ) যদি ভরণপোষণের আজ্ঞা করেন,

তবে তাঁহার আনুষ্ঠানিক কার্য্য অসিদ্ধ হইবে।

*অনুপযুক্ত স্থানে আনুষ্ঠানিক কার্য্য হইবার কথা।*

৫৪২ ধারা। তদন্ত কি বিচার কি অন্য আনুষ্ঠানিক কার্য্য অনুপযুক্ত সেশন ডিবিজন কি জিলায় কি মহকুমায় কি অন্য স্থানে হইয়াছে বলিয়া কেবল সেই কারণে কোন ফৌজদারী আদালতের নির্ণয় কি দণ্ডাজ্ঞা কি অন্য আজ্ঞা অসিদ্ধ হইবে না কিন্তু সেই ভ্রম হেতুক সদ্বিচারের ব্যাঘাত হইয়াছে, ইহা দৃষ্ট হইলে নূতন বিচার হইবার আজ্ঞা হইতে পারিবে।

*অনিয়মিতরূপে ব্যক্তিকে সমর্পণ করা গেলে তাহা যে রূপে সিদ্ধ করা যাইতে পারে তাহার কথা।*

৫৪৩ ধারা। কোন মাজিষ্ট্রেট কি অন্য কর্ত্তৃপক্ষ আইনমতে নিয়মিতরূপে প্রদত্ত ক্ষমতানুসারে কার্য্য করিতেছেন বিবেচনায় তদ্রূপ ক্ষমতাপন্ন না হইয়া যদি সেশন আদালতের বা হাই কোর্টের বিচারার্থে অভিযুক্ত ব্যক্তিকে সমর্পণ করেন, তবে যে আদালতের প্রতি সমর্পণ করা যায় সেই আদালত আনুষ্ঠানিক কার্য্যের কাগজপত্র পাঠ করিয়া অভিযুক্ত ব্যক্তির পক্ষে অন্যায় হয় নাই বিবেচনা করিলে, এবং তদন্ত করণের সময়ে ও সমর্পণের আজ্ঞা হওনের পূর্ব্বে অভিযুক্ত ব্যক্তির কিম্বা অভিযোক্তার পক্ষ হইতে সমর্পণকারি মাজিষ্ট্রেটের বিচারাধিপত্য বিষয়ে আপত্তি না হইয়া থাকিলে ঐ আদালত সেই সমর্পণ কার্য্য গ্রাহ্য করিতে পারিবেন।

কিন্তু অভিযুক্ত ব্যক্তির পক্ষে অন্যায় হইয়াছে উক্ত আদালতের যদি এইরূপ বিবেচনা হয় কিম্বা তদ্রূপ আপত্তি হইয়া থাকে, তবে উক্ত আদালত সেই সমর্পণ কার্য্য অসিদ্ধ করিয়া উপযুক্ত মাজিষ্ট্রেটের দ্বারা নূতন তদন্ত লইবার আজ্ঞা করিতে পারিবেন।*

*১৬৫ বা ৩৬৪ ধারার বিধান না পালন করিবার কথা।*

৫৪৪ ধারা। ১৬৪ বা ৩৬৪ ধারামতে লিপিবদ্ধ করা অভিযুক্ত ব্যক্তির স্বীকারোক্তি বা অন্য উক্তি যে আদালতের সম্মুখে প্রমাণস্বরূপ উপস্থিত করা হয় সেই আদালত যদি দেখেন যে ঐ উক্তি লিপিকারী মাজিষ্ট্রেট ঐ ধারার বিধান সম্পূর্ণরূপে পালন করেন নাই তবে

প্রতিবাদী নিয়মিতরূপে ঐ লিপিবদ্ধ কথা যে কহিয়াছিল ইহার প্রমাণ লইবেন, কিন্তু যদি সেই অবস্থায় মোকদ্দমার গুণাগুণ সম্বন্ধে প্রতিবাদ কালে অভিযুক্ত ব্যক্তির হানি না হইয়া থাকে তবে ঐ উক্তি গ্রাহ্য করিবার বাধা হইবে না।

৪৫৪ ধারার ২ প্রকরণের নির্দিষ্ট প্রশ্ন জিজ্ঞাসা করিতে ত্রুটি হইবার কথা।

৫৪৫। যে মোকদ্দমার প্রতি ৪৫৪ ধারার দ্বিতীয় প্রকরণ বর্ত্তে সেই মোকদ্দমার কোন ব্যক্তিকে, "তুমি ইউরোপীয় ব্রিটিষ প্রজা কি না" এই প্রশ্ন জিজ্ঞাসা করিবার ত্রুটি হইলে যদিও ইহা দৃষ্ট হয় যে ঐ ব্যক্তি এই আইনমতে উক্ত প্রজাস্বরূপ যে ২ স্বত্বের দাওয়া করিতে পারে তাহা জানিত, তথাপি তাহাতে অনুষ্ঠানিক কার্য্যের সিদ্ধতা সম্বন্ধে কোন বিঘ্ন হইবে না।

অভিযোগপত্র প্রস্তুত না হইবার ফলের কথা।

৫৪৬। অভিযোগপত্র প্রস্তুত না করা গেলেও ন্যায় বিচারের কোন ব্যাঘাত হয় নাই আপীল শুনিবার কি মোকদ্দমা পুন দৃষ্টি করিবার আদালতের এমত জ্ঞান হইলে সেই অভিযোগপত্র প্রস্তুত না হওয়াতে নির্ণয় কি দণ্ডাজ্ঞা অসিদ্ধ হইবে না।

অভিযোগপত্র প্রস্তুত না হওয়াতে ন্যায় বিচারের ব্যাঘাত হইয়াছে আপীল শুনিবার কি মোকদ্দমা পুন দৃষ্টি করিবার আদালতের এমত বোধ হইলে অভিযোগপত্র প্রস্তুত করিবার ও মোকদ্দমার বিচার কালীন যে সময়ে অভিযোগপত্র প্রস্তুত করা উচিত ছিল তদবধি বিচার কার্য্যের পুনরারম্ভ হইবার আজ্ঞা দিতে পারিবেন।

আসেসরদের বিচার্য্য মোকদ্দমা জুরির দ্বারা বিচার হইবার কথা।

জুরির বিচার্য্য মোকদ্দমা আসেসরদের দ্বারা বিচার হইবার কথা।

৫৪৭ ধারা। আসেসরদের সহকারিতায় যে অপরাধ বিচার্য্য হয় জুরির দ্বারা তাহার বিচার হইলে কেবল তৎপ্রযুক্ত সেই বিচার অসিদ্ধ হইবে না।

জুরির দ্বারা বিচার্য্য অপরাধের বিচার আসেসরদের সহকারিতায় করা গেলে যদি আদালতের নির্ণয়পত্র লিপিবদ্ধ হইবার পূর্ব্বে আপত্তি না করা যায় তবে কেবল আসেসরদের সহকারিতায় হওয়াপ্রযুক্ত বিচার অসিদ্ধ হইবে না।

অভিযোগ পত্রে কিম্বা আনুষ্ঠানিক কার্য্যে ভ্রম কি প্রমাদপ্রযুক্ত নিষ্পত্তি কি দণ্ডাজ্ঞা পরিবর্ত্তন হইবার কথা।

৫৪৮ ধারা। পূর্ব্ব প্রদত্ত বিধান স্থলভিন্ন নালিশের কি সমনের কি অভিযোগপত্রের কি নিষ্পত্তিপত্রের কিম্বা বিচার করণসময়ের বা তৎপূর্ব্বের অন্য আনুষ্ঠানিক কার্য্যে কোন ভ্রম কি প্রমাদ কি অনিয়ম হইলে

কিম্বা ৯৬ ধারার আদেশমত কোন অনুমতির অভাব হইলে।

কিম্বা জুরির প্রতি উপদেশ বাক্যের মধ্যে কোন অন্যায় কথা থাকিলে, যদি সেই ভ্রম কি প্রমাদ কি অনিয়ম কি অভাব কি অন্যায় কথা দ্বারা ন্যায়বিচারের ত্রুটি না হইয়া থাকে, তবে ২৭ অধ্যায়মতে কার্য্য হইলে কিম্বা সেই মোকদ্দমার উপর আপীল হইলে কিম্বা তাহা পুন দৃষ্টি করণার্থে উপস্থিত হইলে ঐ ভ্রমপ্রভৃতি হেতুক উপযুক্ত ক্ষমতাপন্ন আদালতের নির্ণয় কি দণ্ডাজ্ঞা কি আজ্ঞা অসিদ্ধ কি পরিবর্ত্তন করা যাইবে না।

আনুষ্ঠানিক কার্য্যে রীতির দোষ থাকাতে ক্রোক বেআইনী না হইবার ও ক্রোককারি ব্যক্তি অনধিকার প্রবেশ কারী বলিয়া জ্ঞান না হইবার কথা।

৫৪৯ ধারা। এই আইনের বলে যে ক্রোক করা যায় তৎসম্বন্ধে কি অপরাধ নির্ণয়পত্রে কি ক্রোকী পরওয়ানায় কি তৎসম্পর্কীয় অন্য কার্য্যে রীতিগত কোন দোষ কি অভাব প্রযুক্ত, তাহা বেআইনী বলিয়া জ্ঞান হইবে না ও যে ব্যক্তি ক্রোক করে তাহাকে অনধিকারপ্রবেশকারী বলিয়া জ্ঞান হইবে না।

---

## সপ্ত চত্বারিংশ অধ্যায়।

### বিবিধ বিধি।

যে২ কোর্টের ও যে২ ব্যক্তিদের সম্মুখে আফিডেবিট করা যাইতে পারিবে তাঁহাদের কথা।

৫৫০ ধারা। কোন হাই কোর্টের, কিম্বা ঐ কোর্টের কোন কার্য্যাধ্যক্ষের সম্মুখে যে আফিডেবিটের কি প্রতিজ্ঞাপত্রের ব্যবহার করিতে হইবে, তৎসম্পর্কীয় শপথ কি প্রতিজ্ঞা সেই কোর্টের কিম্বা ক্লার্ক অফ দি ক্রৌনের, কিম্বা তৎকার্য্যার্থে, নিযুক্ত কোন কমিশনরের কি অন্য ব্যক্তির সম্মুখে কিম্বা ব্রিটিষ ভারতবর্ষের কোন রিকার্ড কোর্টে আফিডেবিট গ্রহণের কোন জজ কি কমিশনর সাহেবের সম্মুখে কিম্বা ইঙ্গলণ্ডের কি ঐরলণ্ডের চান্সরি কোর্টে শপথ করাইবার কোন কমিশনরের সম্মুখে কিম্বা স্কটলণ্ড দেশে যে কোন মাজিষ্ট্রেট আফিডেবিট কি প্রতিজ্ঞা করাইতে ক্ষমতাপন্ন হন তাঁহার সম্মুখে ঐ আফিডেবিট ও প্রতিজ্ঞাপত্র করা যাইতে পারিবে।

গুরুতর সাক্ষিকে সমন করিবার কিম্বা উপস্থিত ব্যক্তির পরীক্ষা লইবার ক্ষমতার কথা।

৫৫১ ধারা। এই আইনমত তদন্ত কি বিচার কি অন্য আনুষ্ঠানিক কার্য্য করিবার কোন সময়ে কোন আদালত সাক্ষিকে সমন করিতে পারিবেন ও সমন না হইয়া যে ব্যক্তি আদালতে উপস্থিত থাকে সাক্ষিস্বরূপ তাহারও সাক্ষ্য লইতে পারিবেন যাহার পরীক্ষা পূর্ব্বে লওয়া গিয়াছে এমন কোন ব্যক্তিকে আবার ডাকাইয়া পুনর্ব্বার তাহার পরীক্ষা লইতে পারিবেন এবং ন্যায়মতে মোকদ্দমার নিষ্পত্তি হইবার নিমিত্তে তদ্রূপ কোন ব্যক্তির সাক্ষ্য অত্যাবশ্যক বোধ হইলে ঐ আদালত তাহাকে ডাকাইয়া তাহার পরীক্ষা লইবেন কিম্বা তাহাকে আবার ডাকাইয়া তাহার পুন পরীক্ষা লইবেন।

কারাদণ্ডের স্থান নির্দ্দেশ করিবার ক্ষমতার কথা।

৫৫২ ধারা। প্রচলিত আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে এই আইনমতে যে ব্যক্তির কারাদণ্ড বা হেফাজতে সমর্পণ হইতে পারে তাহাকে যে স্থানে অবরুদ্ধ করিয়া রাখিতে হইবে, স্থানীয় গবর্ণমেণ্ট তাহার আদেশ করিতে পারিবেন।

*কারাবদ্ধ ব্যক্তির পর্য্যোয় জন্যে তাহাকে আনাইতে আজ্ঞা করিবার ক্ষমতার কথা।*

৫৫৩ ধারা। বন্দিদের সাক্ষ্য গ্রহণ বিষয়ক ১৮৬৯ সালের আইনে ভাবান্তরের বিধান থাকিলেও কোন প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের সম্মুখে উপস্থিত কোন মোকদ্দমায় তিনি সাক্ষী কিম্বা অভিযুক্ত ব্যক্তি বলিয়া আপন এলাকার সীমার অন্তর্গত জেলখানায় বদ্ধ কোন ব্যক্তির সাক্ষ্য লইতে চাহিলে, ঐ জেলের অধ্যক্ষের নামে আজ্ঞাপত্র লিখিয়া ঐ পত্রের লিখিত সময়ে সাক্ষ্য দিবার জন্য ঐ ব্যক্তিকে উপযুক্ত পুহরিরক্ষিতায় আপনার নিকট আনাইতে আজ্ঞা করিবেন।

জেলের অধ্যক্ষ সেই আজ্ঞা পাইলে তদনুসারে কার্য্য করিবেন ও পূর্ব্বোক্ত কার্য্যের নিমিত্ত ঐ বন্দী যত ক্ষণ জেলখানায় ফিরিয়া না আইসে ততক্ষণ তাহার নির্ব্বিঘ্নে রক্ষা করিবার বিধান করিবেন।

*দোভাষির যথার্থই অর্থ করিতে হইবার কথা।*

৫৫৪ ধারা। কোন ফৌজদারী আদালতে কোন প্রমাণের কি উক্তির অর্থ করিবার জন্য দোভাষির প্রয়োজন হইলে ঐ দোভাষী সেই প্রমাণের কি উক্তির যথার্থ অর্থ করিতে আবদ্ধ হইবেন।

*বাদিদের ও সাক্ষিদের খরচের কথা।*

৫৫৫ ধারা। যে বাদিরা কি সাক্ষিরা এই আইন অনুসারে কোন তদন্ত কি বিচার কি অন্য আনুষ্ঠানিক কার্য্যের নিমিত্তে উপস্থিত হন, কোন ফৌজদারী আদালত গবর্ণমেণ্টের পক্ষে তাঁহাদের উপযুক্ত খরচ দিবার আজ্ঞা করিতে পারিবেন। কিন্তু স্থানীয় গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুক্ত গবর্ণর জেনরল সাহেবের সম্মতিক্রমে যে বিধি করেন সেই বিধি মানিয়া উক্ত আজ্ঞা করা যাইবে।

*অর্থদণ্ডের টাকার একাংশ খরচ বা ক্ষতি পূরণস্বরূপ দিতে আদালতের ক্ষমতার কথা।*

৫৫৬ ধারা। যৎকালে যে আইন প্রচলিত থাকে তৎকালে ফৌজদারী আদালত সেই আইনমতে অর্থদণ্ডের আজ্ঞা করিলে কিম্বা আপীল ক্রমে কিম্বা স শোধন করণ ক্রমে ঐ অর্থদণ্ডের আজ্ঞা কিম্বা অর্থদণ্ড যে আজ্ঞার একাংশ হয় সেই আজ্ঞা দৃঢ় করিলে ঐ আদালত নিষ্পত্তিকালে ঐ অর্থদণ্ডের আদায় হওয়া সমুদয় টাকা কিম্বা তাহার কোন অংশ।

(ক) মোকদ্দমা চালাইবার নিমিত্ত যথার্থ যে খরচ হয় তাহার পরিশোধে,

(খ) যে অপরাধ হয় তজ্জনিত ক্ষতি প্রযুক্ত দেওয়ানী মোকদ্দমা করিয়া ক্ষতিপূরণের টাকা পাওয়া যাইতে পারিত আদালতের এরূপ বিবেচনা হইলে ঐ ক্ষতিপূরণার্থে দিবার আজ্ঞা করিতে পারিবেন।

যে আদালত ঐ অর্থদণ্ডের আজ্ঞা করেন সেই আদালতের নিষ্পত্তির উপর আপীল হইতে পারিলে উক্ত যে টাকা দিবার আজ্ঞা হইল, আপীল উপস্থিত করিবার মিয়াদ গত না হওন পর্য্যন্ত কিম্বা আপীল উপস্থিত করা গেলে তাহার নিষ্পত্তি না হওন পর্য্যন্ত সেই টাকা দেওয়া যাইবে না।

*পরিবর্ত্তি মোকদ্দমায় সেই টাকা ধরিবার কথা।*

৫৫৭ ধারা। পরে সেই বিষয় লইয়া দেওয়ানী মোকদ্দমা হইলে ক্ষতিপূরণ দিবার সময়ে ৫৫৬ ধারামতে যে ক্ষতি পূরণের টাকা দেওয়া যায় বা আদায় হয়, আদালত তৎপ্রতি দৃষ্টি রাখিবেন।

*যে টাকা দিবার আজ্ঞা হয় তাহা অর্থদণ্ডের ন্যায় আদায় হইতে পারিবার কথা।*

৫৫৮ ধারা। অর্থদণ্ডের টাকা ভিন্ন অন্য কোন টাকা এই আইনমত কোন আজ্ঞাক্রমে দেয় হইলে অর্থ দণ্ড হইলে যেরূপে হইত সেইরূপে তাহা আদায় করা যাইতে পারিবে।

*নথীর নকল দিবার কথা।*

৫৫৯ ধারা। কোন ফৌজদারী আদালতের নিষ্পত্তিতে কি অন্য আজ্ঞাতে যে ব্যক্তির সম্পর্ক থাকে তাহার প্রার্থনা হইলে জুরির নিকট জজ সাহেবের উপদেশের নকল কিম্বা কোন আজ্ঞার কি সাক্ষ্যের কি নথীর অন্য অংশের নকল তাহাকে দেওয়া যাইবে। কিন্তু আদালত কোন বিশেষ কারণে তাহাকে বিনা খরচে সেই নকল দেওয়া উচিত বোধ না করিলে তাঁহারই সেই নকল করিবার খরচ দিতে হইবে।

*কোর্ট মার্শাল দ্বারা যাহাদের বিচার হইবে এরূপ ব্যক্তিদিগকে সৈন্যসংক্রান্ত কর্তৃপক্ষদের হস্তে সমর্পণ করিবার কথা।*

৫৬০ ধারা। কোন ব্যক্তির যে অপরাধে সৈন্যদের সুধারা ও সুশাসন বিষয়ক ১৮৬৯ সালের আইনের ৪১ ধারামতে কোর্ট মার্শাল দ্বারা বিচার হইতে পারে সেই অপরাধের অভিযোগ সহ তাহাকে কোন মাজিষ্ট্রেটের সম্মুখে আনা গেলে ঐ মাজিষ্ট্রেট মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেব সামান্য বা বিশেষমতে প্রকারান্তরের আদেশ না দিলে তাহার নামে যে অপরাধের অভিযোগ হয় তদ্বিবরণ সহিত তাহাকে সে যে পল্টনের কি সৈন্য দলের কি সেনাভাগের লোক সেই পল্টনাদির সৈন্যাধ্যক্ষের নিকটে কিম্বা নিকটস্থ সেনানিবেশের সৈন্যাধ্যক্ষের নিকটে কোর্ট মার্শাল দ্বারা বিচার হইবার নিমিত্ত পাঠাইবেন।

*তদ্রূপ ব্যক্তিদিগকে ধৃত করিবার কথা।*

তদ্রূপ কোন স্থানে অবস্থিত কি নিযুক্ত সৈনিকদলের অধ্যক্ষের তৎকার্য্য পক্ষে প্রার্থনাপত্র প্রাপ্ত হইলে প্রত্যেক মাজিষ্ট্রেট যাহার নামে উক্তরূপ অপরাধের অভিযোগ আছে তাদৃশ কোন ব্যক্তিকে ধৃত করিয়া নির্ব্বিঘ্নে রাখিবার নিমিত্ত যথাসাধ্য চেষ্টা করিবেন।

*পোলীসের উচ্চপদস্থ কর্ম্মকারকদের ক্ষমতার কথা।*

৫৬১ ধারা। পোলীস থানার অধ্যক্ষেরা আপনং থানার সীমার মধ্যে যে সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারেন পোলীসের যে কর্ম্মকারকেরা পোলীস থানার অধ্যক্ষের উচ্চ পদস্থ হন তাঁহারা যে স্থানীয় চক্রের নিমিত্ত নিযুক্ত হন তন্মধ্যে সেইং ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন।

অপহৃত স্ত্রীকে কিম্বা ইত্যাদি বেওয়ারিস ফেরতের কথা।

৫৬২ ধারা। কোন স্ত্রীকে কিম্বা চৌদ্দ বৎসরের ন্যূন বয়সের বালিকাকে অবৈধ কার্য্যের নিমিত্ত ফুস লাইয়া হরণ করা কি বেআইনীমতে আটক করিয়া রাখা গিয়াছে প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের কি জিলার মাজিষ্ট্রেটের নিকট শপথ পূর্ব্বক এই নালিশ করা গেলে, তিনি তৎক্ষণাৎ ঐ স্ত্রীকে ছাড়িয়া দিবার কিম্বা ঐ বালিকাকে আপন স্বামির কি পিতার কি মাতার কি অভিভাবকের কিম্বা বৈধমতে ঐ বালিকার রক্ষণের কি শাসনের ভারপ্রাপ্ত অন্য ব্যক্তির নিকট ফিরিয়া দিবার আজ্ঞা করিতে পারিবেন, ও সেই আজ্ঞামতে কার্য্য করাইবেন ও আবশ্যক হইলে বলপূর্ব্বক করাইবেন।

রাজধানী নগরে যে ব্যক্তিকে অকারণে গ্রেপ্তার কিম্বা দেওয়া যায় তাহার ক্ষতিপূরণের কথা।

৫৬৩ ধারা। রাজধানী নগরে কোন ব্যক্তি পোলীসের কোন কর্ম্মকারকের দ্বারা অন্য ব্যক্তিকে ধৃত করাইলে, যে মাজিষ্ট্রেট মোকদ্দমা শুনেন তাঁহার বিবেচনামতে ঐ ব্যক্তিকে ধৃত করিবার উপযুক্ত কারণ না থাকিলে যে ব্যক্তিকে ধরা যায় মাজিষ্ট্রেট সাহেব তাহার সময় হরণের কি খরচের জন্যে ক্ষতিপূরণস্বরূপ পঞ্চাশ টাকার অনধিক যত টাকা পাওয়া উচিত জ্ঞান করেন, যে ব্যক্তি তাহাকে তদ্রূপে ধৃত করায় তাহাকে সেই ব্যক্তির তত টাকা দিবার আজ্ঞা করিতে পারিবেন।

উক্ত স্থলে দুই কি ততোধিক জনকে ধৃত করা গেলে কি তাহাদের নামে নালিশ করা গেলে মাজিষ্ট্রেট সাহেব উক্ত প্রকারে তাহাদের এক২ জনের পঞ্চাশ টাকার অনধিক যত ক্ষতিপূরণ উচিত জ্ঞান করেন ততই পাইবার আজ্ঞা করিতে পারিবেন।

এই ধারামতে ক্ষতিপূরণস্বরূপ যে টাকা দিবার আজ্ঞা হয় তাহা অর্থদণ্ডের ন্যায় আদায় হইতে পারিবে ও তাহা তদ্রূপে আদায় করা যাইতে না পারিলে, যে ব্যক্তির ঐ টাকা দেয় তাহার প্রতি মাজিষ্ট্রেটের আদেশমত ত্রিশদিনের অনধিক কাল সামান্য কারাদণ্ডের আজ্ঞা করা যাইবে। কিন্তু ঐ টাকা দেওয়া গেলেই তাহাকে মুক্ত করা যাইবে।

অধীন আদালতের কাগজপত্র পরিদর্শন করিবার বিধি করিতে পারিবার কথা।

৫৬৪ ধারা। কলিকাতার হাই কোর্ট মন্ত্রিসভাধিষ্ঠিত শ্রীযুত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণ পূর্ব্বক এবং রাজকীয় সনন্দবলে সংস্থাপিত অন্য কোন হাই কোর্ট স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি গ্রহণ পূর্ব্বক সময়ে২ অধীন আদালতের কাগজপত্র পরিদর্শন করিবার বিধি প্রণয়ন করিতে পারিবেন।

অন্যান্য কার্য্য নিমিত্ত কোন২ হাই কোর্টের বিধি করিবার ক্ষমতার কথা।

যে হাই কোর্ট রাজকীয় সনন্দবলে সংস্থাপিত নহে, স্থানীয় গবর্ণমেণ্টের অনুমতি গ্রহণপূর্ব্বক সেই হাই কোর্ট সময়ে২

(ক) স্বীয় রীতির ও আনুষ্ঠানিক কার্য্যের ও আপনার অধীন সকল ফৌজদারী আদালতের রীতির ও আনুষ্ঠানিক কার্য্যের নিয়মার্থ বিধি প্রণয়ন করিতে পারিবেন।

(খ) স্বীয় অধীন সকল ফৌজদারী আদালতে যে২ বহী রাখিতে হইবে ও তন্মধ্যে যে২ কথা ও হিসাব লিখিতে হইবে ও সেই২ আদালতের যে রিটর্ণ কি বর্ণনাপত্র প্রস্তুত করিয়া পাঠাইতে হইবে তদ্বিষয়ক বিধি প্রণয়ন করিতে পারিবেন।

(গ) উক্ত সকল আদালতের আনুষ্ঠানিক কোন কার্য্য লিখিবার পাঠ নির্দ্দিষ্ট করা আবশ্যক জ্ঞান করিলে সেই পাঠ নিরূপণ করিতে পারিবেন।

কিন্তু এই ধারামতে যে কোন বিধি প্রণীত ও পাঠ নিরূপিত হয় তাহা এই আইনের কিম্বা যৎকালে যে আইন প্রচলিত থাকে সেই আইনের অসঙ্গত না হয়।

এই ধারামতে কোন বিধি প্রণয়ন করা গেলে তাহা রাজকীয় গেজেটে প্রকাশ করা যাইবে।

পাঠের কথা।

৫৬৫ ধারা। ৫৬৪ ধারামতে ও শ্রীশ্রীমতী মহারাণী বিক্টোরিয়ার ২৪ ও ২৫ বৎসরের আইনের ১০৪ অধ্যায়ের ৫ ধারামতে যে ক্ষমতা প্রদত্ত হইয়াছে তাহা মানিয়া এতৎ সংযুক্ত পঞ্চম তফসীলে যে পাঠ নির্দ্দিষ্ট হইল সেই পাঠ প্রত্যেক স্থলে অবস্থা ভেদে যেরূপ পরিবর্ত্তন করা আবশ্যক হয় তাহা করিয়া তদুল্লিখিত কার্য্যে ব্যবহার করা যাইবে।

আদালতের ভাষা স্থির করিতে পারিবার কথা।

৫৬৬ ধারা। কোন স্থানীয় গবর্ণমেণ্টের শাসনাধীন প্রদেশে রাজকীয় সনন্দবলে সংস্থাপিত হাই কোর্ট ভিন্ন কোন আদালতের ভাষা বলিয়া এই আইনের কার্য্যপক্ষে কোন্ ভাষা গণ্য হইবে, উক্ত স্থানীয় গবর্ণমেণ্ট ইহা স্থির করিতে পারিবেন।

স্থানীয় গবর্ণমেণ্টের ক্ষমতানুসারে সময়ে২ কার্য্য হইবার কথা।

৫৬৭ ধারা। এই আইনক্রমে স্থানীয় গবর্ণমেণ্টের প্রতি যে২ ক্ষমতা অর্পিত হইল প্রয়োজনমতে সময়ে২ তদনুসারে কার্য্য হইতে পারিবে।

চলিত মোকদ্দমার ও বিবিধ প্রকার আনুষ্ঠানিক কার্য্যের কথা।

৫৬৮ ধারা। এই আইন যৎকালে প্রবল হয় তৎকালে কোন ফৌজদারী আদালতে যে সকল মোকদ্দমা চলিতে থাকে এবং কোন আদালতে যে সকল বিবিধ প্রকারের ফৌজদারী মোকদ্দমা কি আনুষ্ঠানিক কার্য্য উপস্থিত করা যায়, তাহাতে যত দূর সম্ভব, এই আইনের বিধান সমূহ বর্ত্তিবে।

এই ধারামত কোন মোকদ্দমার বা কোন শ্রেণীর মোকদ্দমার কি রূপ কার্য্যপ্রণালী অবলম্বন করিতে হইবে এবিষয়ে সন্দেহ উপস্থিত হইলে, হাই কোর্ট সময়ে২ এতদর্থে এই আইনসঙ্গত যে বিধি প্রণয়ন করেন, আদালত তদনুসারে চলিবেন।

## প্রথম তফসীল।

যেং আইন রহিত হইল তাহার কথা।

(ক) রাজব্যবস্থা।

| বৎসর ও রাজত্ব ও অধ্যায় | নাম | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| তৃতীয় জর্জের ৩ বৎসরের ৬৩ অধ্যায়ের আইন। | ভারতবর্ষে ও ইউরোপে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানির বিষয় ব্যাপারের উৎকৃষ্টতর কার্য্যাধ্যক্ষতা নিমিত্ত কোনং নিয়ম সংস্থাপনার্থ আইন। | ৬৮ ধারা। |

(খ) আইন।

| সাল ও নম্বর | বিষয় | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| ১৮৪০ সা ২৭ আ | পরওয়ানা জারীকরণ বিষয়ক। | যে অংশ রহিত হয় নাই। |
| ১৮৫০ সা ৩৪ আ | রাজবন্দি বিষয়ক | সমুদয়। |
| ৮৫৮ সা ৩ আ | রাজবন্দি বিষয়ক | যে অংশ রহিত হয় নাই। |
| ৮৬০ সা ৪৫ আ | দণ্ডবিধি বিষয়ক | ২১৪ ধারার উদাহরণগুলি। |
| ৮৬১ সা ৫ আ | পোলীস বিষয়ক | ৬ ও ২৪ ধারা। ৩৫ ধারা, প্রথমাবধি "কিন্তু" শব্দ পর্য্যন্ত। ৩৭ অবধি ৪০ পর্য্যন্ত সমুদয় ধারা। |
| ১৮৬২ সা ১৮ আ | সুপ্রীম কোর্টের ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক। | যে অংশ রহিত হয় নাই। |
| ১৮৬৯ সা ২ আ | শান্তিরক্ষার্থ জামিনদের বিষয়ক | যে অংশ রহিত হয় নাই। |
| ১৮৭০ সা ২২ আ | সরাসরীমতে বিচার করিবার ক্ষমতা প্রদানের আইন ইউরোপীয় ব্রিটিশ প্রজাদের প্রতি বর্ত্তাওন বিষয়ক। | যে অংশ রহিত হয় নাই। |
| ৮৭২ সা ৪ আ | পঞ্জাবের ব্যবস্থা বিষয়ক | বঙ্গদেশের ১৮১৮ সালের ৩ আইনের ও ১৮২৫ সালের ২০ আইনের সহিত যত দূর সম্পর্ক রাখে। |
| ৮৭২ সা ১০ আ | ফৌজদারী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক। | যে অংশ রহিত হয় নাই। |
| ৮৭৪ সা ১১ আ | ফৌজদারী মোকদ্দমার কার্য্য প্রণালী বিষয়ক আইন সংশোধন বিষয়ক। | সমুদয়। |
| ৮৭৪ সা ১৫ আ | আইনের স্থানীয় ব্যাপ্তি বিষয়ক। | ৮৫০ সালের ৩৪ আইনের ও ১৮৫৮ সালের ৩ আইনের ও বঙ্গদেশের ১৮১৮ সালের ৩ আইনের ও ৮২৫ সালের ২০ আইনের, ও মাস্ত্রাজের ১৮১৯ সালের ২ আইনের ও বোম্বাইয়ের ১৮২৭ সালের ২৫ আইনের সহিত যত দূর সম্পর্ক রাখে। |
| ৮৭৫ সা ১০ আ | হাই কোর্টের ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক | ১৪৪ ধারা ভিন্ন ও ১৪৬ ধারার সন্ধান সম্পর্কীয় অংশ ভিন্ন সমুদয় আইন। |
| ১৮৭৫ সা ৭ আ | ব্রহ্মদেশীয় আদালত বিষয়ক। | ১৮ ধারার যে অংশ বঙ্গদেশের ১৮১৮ সালের ৩ আইনের সহিত সম্পর্ক রাখে সেই অংশ। |
| ৮৭৫ সা ২০ আ | মধ্যপ্রদেশের ব্যবস্থা বিষয়ক | বঙ্গদেশের ১৮১৮ সালের ৩ আইনের ও ১৮২৫ সালের ২০ আইনের সহিত যত দূর সম্পর্ক রাখে। |
| ৮৭৬ সা ১৮ আ | অযোধ্যার ব্যবস্থা বিষয়ক | ঐ |
| ৮৭৭ সা ৪ আ | প্রেসিডেন্সীমাজিষ্ট্রেট বিষয়ক | সমুদয়। |
| ১৮৭৯ সা ২১ আ | অপরাধিদিগকে স্বদেশে প্রেরণ বিষয়ক | তৃতীয় অধ্যায়। |

(গ) ব্যবস্থা।

| সাল ও নম্বর | বিষয় | যে পরিমাণ রহিত হইল। |
|---|---|---|
| বঙ্গদেশের ৮৮ সা ৩ আ | রাজবন্দি বিষয়ক | যে অংশ রহিত হয় নাই। |
| বঙ্গদেশের ১৮২৫ সা ২০ আ | কোর্ট মার্শ্যালের বিচারাধিপ পত্তা বিষয়ক। | ঐ |
| মান্দ্রাজের ৮১৯ সা ২ আ | রাজবন্দি বিষয়ক | ঐ |
| বোম্বাইয়ের ৮২৭ সা ২৫ আ | ঐ | ঐ |
| ১৮৭২ সা ৩ আ | সাঁওতাল পরগনায় বন্দোবস্ত বিষয়ক। | ৮১০ সালের ৩৪ আইনের ও ১৮৫৮ সালের ৩ আইনের ও ৮৭২ সালের ১০ আইনের ও বঙ্গদেশের ৮৮ সালের ৩ আইনের সহিত যত দূর সম্পর্ক রাখে। |
| ৮৭৪ সা ৯ আ | আরাকাণের পর্ব্বতীয় প্রদেশের ব্যবস্থা বিষয়ক। | ১৭৫০ সালের ৩৪ আইনের ও ৮৫৮ সালের ৩ আইনের ও ৮৬৯ সালের ২ আইনের ও ৮৭২ সালের ১০ আইনের ও ১৮৭৪ সালের ১১ আইনের ও বঙ্গদেশের ১৮৮ সালের ৩ আইনের সহিত যত দূর সম্পর্ক রাখে। |
| ১৮৭৭ সা ২ আ | আজ্মীরের ব্যবস্থা বিষয়ক | বঙ্গদেশের ১৮৮ সালের ৩ আইনের ও ১৮২৫ সালের ২০ আইনের সহিত যত দূর সম্পর্ক রাখে। |

## দ্বিতীয় তফসীল।

### অপরাধের বিবরণপত্রের টেবিল।

অর্থ করিবার মন্তব্য কথা।—এই তফসীলের ২ ও ৭ ঘরে অর্থাৎ ভারতবর্ষের দণ্ডবিধির আইনমত "অপরাধের" ও "দণ্ডের" ঘরে ভারতবর্ষের দণ্ডবিধির আইনের ভিন্ন২ ধারার লিখিত অপরাধের ও দণ্ডের অর্থ করা, কিম্বা ঐ২ ধারার চুম্বক লেখা অভিপ্রায় নহে। কেবল প্রথম ঘরে যে ধারার নম্বর দেওয়া গেল সেই ধারার লিখিত কথার উল্লেখ করা অভিপ্রায়।

৫ পঞ্চম অধ্যায়।—অপরাধের সহায়তার কথা।

| ১ ধারা | ২ অপরাধ। | ৩ পোলীস ওয়ারেন্ট বিনা ধৃত করিতে পারে কি না। | ৪ সামান ও প্রথমে ওয়ারেন্ট বা সমন দিতে হয়। | ৫ হাজিরজামিন লওয়া যাইতে পারে কি না। | ৬ রফা করা যাইতে পারে কি না। | ৭ ভারতবর্ষের দণ্ডবিধির আইনমত দণ্ড। | ৮ যে আদালতের বিচার্য্য। |
|---|---|---|---|---|---|---|---|
| ১০৯ | কোনো অপরাধের সহায়তা হওয়া প্রযুক্ত সেই অপরাধ করা গেলে ও তাহার দণ্ডের স্পষ্ট বিধান না থাকিলে সেই সহায়তা। | সাহায্য করা অপরাধ হেতুক ওয়ারেন্ট বিনা ধৃত করিতে পারিলে সহায়তারও সেই বিধি নতুবা নয় | সাহায্য করা অপরাধ হেতুক ওয়ারেন্ট কিম্বা সমন যাহা হইতে পারে তদনুসারে সহায়তার জন্য হইবে। | সাহায্য করা অপরাধের নিমিত্তে হাজিরজামিন লওয়া যাইতে পারিলে কি না পারিলে সহায়তার ও তেমনি। | সাহায্য করা অপরাধের রফা করা যাইতে পারিলে কি না পারিলে তদনুরূপ। | অপরাধের যে দণ্ড সহায়তারও সেই দণ্ড | সাহায্য করা অপরাধ যে আদালতের বিচার্য্য সেই আদালতের। |
| ১১০ | যে ব্যক্তির সাহায্য হয় সে সহায়কারি ব্যক্তির অভিপ্রায়ভিন্ন অন্য অভিপ্রায়ে ক্রিয়া করিলে অপরাধের সহায়তা। | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ |
| ১১১ | উপবিধি দৃষ্টে এক ক্রিয়ার সহায়তা হইয়া অন্য ক্রিয়া হইলে। | ঐ | ঐ | ঐ | ঐ | যে অপরাধের সহায়তা করিবার অভিপ্রায় ছিল সেই অপরাধের দণ্ড। | ঐ |
| ১১৩ | যে ক্রিয়ার সহায়তা হয় তাহাতে সহায়ক ব্যক্তির অভিপ্রায় মত ফল না হইয়া ভিন্ন ফল হইলে। | ঐ | ঐ | ঐ | ঐ | যে অপরাধ হইল তাহার দণ্ড | ঐ |
| ১১৪ | অপরাধ হইবার সময়ে সহায়ব্যক্তি উপস্থিত থাকিলে। | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ১১৫ | প্রাণদণ্ডের কি যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ দণ্ডের উপযুক্ত অপরাধের সহায়তা ঐ সহায়তা প্রযুক্ত সেই অপরাধ না করা গেলে | সাহায্য করা অপরাধ হেতুক ওয়ারেন্ট বিনা ধৃত করিতে পারিলে সেই মতো বিধি নতুবা নয় | সাহায্য করা অপরাধহেতুক ওয়ারেন্ট কিম্বা সমন যা হইতে পারে তদনুসারে সেই মত তাব কর্ম হইবে | হাজির জামিন লওয়া যাইবে না | ঐ | ৭ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড | ঐ |
| | ঐ সহায়তাপ্রযুক্ত অপকারজনক ক্রিয়া করা গেলে | ঐ | ঐ | ঐ | ঐ | ১৪ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকার কারাদণ্ড ও অর্থদণ্ড | ঐ |
| ১১৬ | যে অপরাধের জন্যে কারাদণ্ড হইতে পারে তাহার সহায়তা। ঐ সহায়তাপ্রযুক্ত ঐ অপরাধ না করা গেলে | ঐ | ঐ | সাহায্যকৃত অপরাধের নিমিত্তে হাজির জামিন লওয়া যাইতে পারিলে সহায়ের হাজির জামিন লওয়া যাইবে নতুবা নয় | ঐ | ঐ অপরাধের নিমিত্ত অত্যধিক যত কাল যেপ্রকারের কারাদণ্ড হইতে পারে তাহার চতুর্থাংশ কাল পর্য্যন্ত সেই প্রকারের কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড কি ঐ দুইদণ্ড | ঐ |
| | অপরাধ যাহার নিবারণ করা উচিত এমত রাজকীয় কার্য্যকারক সহায় হইলে কি তাহার সহায়তা করা গেলে | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ অপরাধের নিমিত্ত অত্যধিক যত কাল যে প্রকারের কারাদণ্ড হইতে পারে তাহার অর্দ্ধেককাল পর্য্যন্ত সেই প্রকারের কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড ঐ কি দুইদণ্ড | ঐ |
| ১১৭ | সাধারণ লোকদের কি দশ জনের অধিকের কৃত কোন অপরাধের সহায়তা | ঐ | ঐ | ঐ | ঐ | ৩ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড কি ঐ দুইদণ্ড | ঐ |
| ১১৮ | যে অপরাধে প্রাণদণ্ড কি যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ দণ্ড হইতে পারে তাহা করিবার কল্পনা গোপনে রাখা ঐ অপরাধ করা গেলে | ঐ | ঐ | হাজির জামিন লওয়া যাইবে না | ঐ | ৭ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড | ঐ |
| | ঐ অপরাধ না করা গেলে | ঐ | ঐ | ঐ | ঐ | ৩ বৎসরপর্য্যন্ত কোন একপ্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড | ঐ |
| [illegible] | রাজকীয় যে কার্য্যকারকের যে অপরাধ নিবারণ করা কর্ত্তব্য তাহা করিবার কল্পনা তাঁহার গুপ্ত রাখা। ঐ অপরাধ করা গেলে | ঐ | ঐ | সাহায্যকৃত অপরাধের নিমিত্তে হাজির জামিন লওয়া যাইতে পারিলে সহায়ের হাজির জামিন লওয়া যাইবে নতুবা নয়। | ঐ | ঐ অপরাধের নিমিত্ত অত্যধিক যতকাল যে প্রকারের কারাদণ্ড হইতে পারে তাহার অর্দ্ধেক কাল পর্য্যন্ত সেই প্রকারের কারাদণ্ড কিম্বা অর্থদণ্ড কি ঐ দুইদণ্ড | ঐ |

| ১ ধারা | ২ অপরাধ | ৩ পোলীস ওয়ারেন্ট বিনা ধৃত করিতে পারে কি না | ৪ সাধারণতঃ প্রথমে ওয়ারেন্ট কি সমন দিতে হয় | ৫ হাজির জামিন লওয়া যাইতে পারে কি না | ৬ রফা করা যাইতে পারে কি না | ৭ ভারতবর্ষের দণ্ডবিধির আইনমত দণ্ড। | ৮ যে আদালতের বিচার্য্য। |
|---|---|---|---|---|---|---|---|
| | ঐ অপরাধের নিমিত্ত প্রাণদণ্ড কি দ্বীপান্তর প্রেরণ দণ্ড হইতে পারিলে | সাহায্য করা অপরাধ হেতুক ওয়ারেন্টবিনা গেরেপ্তার করিতে পারিলে সাহায্যকারীকেও সেই বিধি, নচেৎ নয় | সাহায্য করা অপরাধহেতুক ওয়ারেন্ট কিম্বা সমন যাহা হইতে পারে তদনুসারে সাহায্যকারীর জন্যে হইবে | হাজির জামিন লওয়া যাইবেনা | সাহায্য করা অপরাধের রফা করা যাইতে পারিলে কি না পারিলে তদনুরূপ | দশ বৎসর পর্য্যন্ত কোন একপ্রকারের কারাদণ্ড | সাহায্য করা অপরাধ যে আদালতের বিচার্য্য সেই আদালতের। |
| | অপরাধ না করা গেলে | ঐ | ঐ | সাহায্যকৃত অপরাধের নিমিত্তে হাজির জামিন লওয়া যাইতে পারিলে সাহায্যের হাজিরজামিন লওয়া যাইবে নচেৎ নয় | ঐ | অপরাধের নিমিত্ত অত্যধিক যত কাল যে প্রকারের কারাদণ্ড হইতে পারে তাহার চতুর্থাংশ কাল পর্য্যন্ত সেই প্রকারের কারাদণ্ড কি অর্থদণ্ড, কি ঐ দুই দণ্ড | ঐ |
| ১২০ | যে অপরাধের নিমিত্ত কারাদণ্ড হইতে পারে তাহা করিবার কল্পনা গুপ্তরাখা। ঐ অপরাধ করা গেলে | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ |
| | ঐ অপরাধ না করা গেলে | ঐ | ঐ | ঐ | ঐ | অপরাধের নিমিত্ত অত্যধিক যত কাল যে প্রকারের কারাদণ্ড হইতে পারে তাহার অষ্টমাংশ কাল পর্য্যন্ত সেই প্রকারের কারাদণ্ড কি অর্থদণ্ড, কি ঐ দুই দণ্ড | ঐ |

৬ষ্ঠ অধ্যায়। রাজবিদ্রোহ অপরাধের বিধি।

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ১২১ | মহারাণীর বিরুদ্ধে যুদ্ধ করণ কি যুদ্ধ করিবার উদ্যোগ করণ কি যুদ্ধের সহায়তা করণ | ওয়ারেন্ট বিনা ধৃত করিবে না। | ওয়ারেন্ট | হাজির জামিন লওয়া যাইবে না | রফা করা যাইতে পারেনা। | প্রাণদণ্ড কি যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ দণ্ড ও সম্পত্তি দণ্ড | সেশন আদালত |
| ১২১ ক | রাজদ্রোহমূলক কোনং অপরাধ করিবার ষড়যন্ত্র করণ | ঐ | ঐ | ঐ | ঐ | যাবজ্জীবন কি তাহার ন্যূনকাল দ্বীপান্তর প্রেরণ দণ্ড কি দশবৎসর পর্য্যন্ত অন্যতর প্রকারের কারাদণ্ড | ঐ |

| | | | | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| ২২ | মহারাণীর বিরুদ্ধে যুদ্ধ করিবার অভিপ্রায়ে অস্ত্রাদি সংগ্রহ করণ | ঐ | ঐ | ঐ | ঐ | যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ কিম্বা দশবৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড ও সম্পত্তি দণ্ড | ঐ |
| ২৩ | যুদ্ধ করিবার কল্পনা সুগম করিবার মানসে তাহা গুপ্ত রাখা | ঐ | ঐ | ঐ | ঐ | ১০ বৎসরপর্য্যন্ত কোন একপ্রকারে কারাদণ্ড ও অর্থদণ্ড | ঐ |
| ১২৪ | আইনমত ক্ষমতাক্রমে কোন কার্য্য বলপূর্ব্বক করাইবার কি নিবারণ করিবার অভিপ্রায়ে গবর্ণর জেনরল সাহেবের কি গবর্ণরসাহেব প্রভৃতির উপর আক্রমণ | ঐ | ঐ | ঐ | ঐ | ৭ বৎসরপর্য্যন্ত কোন একপ্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড | ঐ |
| ২৪ক | রাজ্যের প্রতি অভক্তির উৎসাহ দেওন কিম্বা দিবার উদ্যোগ করণ | ঐ | ঐ | ঐ | ঐ | যাবজ্জীবন কিম্বা নির্দ্দিষ্ট কালপর্য্যন্ত দ্বীপান্তর প্রেরণ ও অর্থদণ্ড কিম্বা তিন বৎসর পর্য্যন্ত অন্যের প্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড কিম্বা অর্থদণ্ড | ঐ |
| ১২৫ | আশিয়া দেশীয় যে রাজা মহারাণীর সহিত সন্ধিবদ্ধ কি শান্তিভাবাপন্ন হন তাঁহার বিরুদ্ধে যুদ্ধ করণ কি ঐ যুদ্ধের সাহায্য করণ | ঐ | ঐ | ঐ | ঐ | যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ ও অর্থদণ্ড কিম্বা ৭ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড কিম্বা অর্থদণ্ড | ঐ |
| ১২৬ | মহারাণীর সঙ্গে সন্ধিবদ্ধ কি শান্তিভাবাপন্ন কোন রাজার দেশে উপদ্রব করণ | ঐ | ঐ | ঐ | ঐ | ৭ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড, ও কোন২ প্রকারের সম্পত্তি দণ্ড | ঐ |
| ১২৭ | ১২৫ ও ২৬ ধারার লিখিতমতে যুদ্ধ কি উপদ্রব দ্বারা প্রাপ্ত সম্পত্তি গ্রহণ | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ | ঐ |
| ১২৮ | রাজনীতিপক্ষ কি যুদ্ধধৃত কয়েদী রাজকীয় কার্য্য কারকের রক্ষণে থাকিলে তাহাকে ইচ্ছাপূর্ব্বক পলাইতে দেওন | ঐ | ঐ | ঐ | ঐ | যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ কি ১০ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড | ঐ |
| ২৯ | রাজনীতিপক্ষ কি যুদ্ধধৃত বন্দী রাজকীয় কার্য্য কারকের রক্ষণে থাকিলে তাহাকে অনবধানে পলাইতে দেওন | ঐ | ঐ | হাজিরজামিন লওয়া যাইতে পারে | ঐ | ৩ বৎসর পর্য্যন্ত সামান্য কারাদণ্ড ও অর্থদণ্ড | সেশন আদালত কি প্রেসিডেন্সী মাজিষ্ট্রেট কিম্বা প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেট। |
| ১৩০ | তদ্রূপ বন্দির পলায়নের সাহায্য বা তাহাকে রক্ষাকরণ কি তাহার পুনর্ব্বার ধৃত করণে বাধা করণ | ঐ | ঐ | হাজির জামিন লওয়া যাইতে পারে না | ঐ | যাবজ্জীবন দ্বীপান্তর প্রেরণ কি ১০ বৎসর পর্য্যন্ত কোন এক প্রকারের কারাদণ্ড ও অর্থদণ্ড | সেশন আদালত। |

ভিন্ন চালান হইবার সম্ভাবনা হইলে সর্ব্ব সাধারণে সাহায্য করিবে (৮২)। গ্রামের মণ্ডল প্রভৃতির রিপোর্ট করিতে হইবার আদেশসূচক ৪৫ ধারার ব্যাপ্তি বৃদ্ধি করিয়া উহা যে কয়েদিরা পলায়ন করে ও অপরাধিদের নামে ঘোষণা করা যায় তাহাদের প্রতি এবং (পার্ব্বত্য পথের যে সকল গ্রাম দিয়া ডাকাইতের দল সর্ব্বদা যাতায়াত করে সেই সকল গ্রাম সম্বন্ধে বিধান করিবার উদ্দেশে) যে অপরাধী গ্রাম দিয়া চলিয়া যায় মাত্র তাহার প্রতি বর্ত্তান গিয়াছে এরূপ করিবার কারণ স্পষ্টই বুঝা যাইতেছে। বলপূর্ব্বক বাধা দিবার স্থলে ধৃত করিবার অন্য উপায় অবলম্বন করিবার অনুমতি প্রদানের ধারার (৪৬ ধারা) ব্যাপ্তি বৃদ্ধি করিয়া তাহা ধৃত হওন এড়াইবার উদ্যোগের প্রতিও বর্ত্তান গিয়াছে। ধৃত করণার্থে আইন মতে যাহারা কোন গৃহে প্রবেশ করিয়াছে তাহাদিগকে মুক্ত করিবার নিমিত্ত দ্বার ভাঙ্গিয়া খুলিবার ক্ষমতা (৪৯ ধারায়) দত্ত হইয়াছে যে সকল ব্যক্তি ধৃত করেন স্পষ্ট বাক্যে তাঁহাদিগকে এরূপ ক্ষমতা দেওয়া গিয়াছে যে তাঁহারা ধৃত ব্যক্তির সঙ্গে কোন সাংঘাতিক অস্ত্র থাকিলে তাহা লইতে পারিবেন (৫৩ ধারা)। যুদ্ধ জাহাজ হইতে পলাতক ব্যক্তিদিগকে ওয়ারেণ্ট বিনা ধরিবার ক্ষমতা পোলীসের প্রতি অর্পিত হইয়াছে (৫৪ ধারা এবং ১৮৬১ সালের ২৫ আইনের ১১ ধারার তুল্য (৬৩ ও ৬৪) ধারা দিয়া আইনমতে হেফাজত হইতে পলাতক কিম্বা ছাড়াইয়া লওয়া ব্যক্তিদিগকে পুনর্ব্বার ধরিবার বিধান করা গিয়াছে।

কেহ ব্যক্তি বলপূর্ব্বক বাধা দিলে কিম্বা পলাইবার উদ্যোগ করিলে তাহাকে ধৃত করিবার নিমিত্ত যাহা আবশ্যক তাহা করিবার ক্ষমতা পোলীসের প্রতি অর্পণ করণসূচক বর্ত্তমান আইনের ১৭৮ ধারার শব্দের ব্যাপ্তি এত অধিক যে তাহাতে অনিষ্ট ঘটিবার সম্ভাবনা বলিয়া বোধ হয়। এই নিমিত্ত পাণ্ডুলিপিতে ব্যাখ্যা করা গিয়াছে যে যাহার নামে প্রাণদণ্ডের যোগ্য অপরাধের অভিযোগ হয় নাই উক্ত ক্ষমতাক্রমে তদ্রূপ ধৃত ব্যক্তির প্রাণনাশ করিবার স্বত্ব জন্মে না। এই স্থলে পাণ্ডুলিপিতে স্কটলণ্ডের ব্যবস্থা অনুসরণ করা গিয়াছে শ্রীযুত মেন সাহেবের মতে উক্ত ব্যবস্থা ভারতবর্ষের পক্ষে অধিকতর হিতকর।

৮। বর্ত্তমান আইন (১৮৭২ সালের ১০ আইনের ১৫৩ ধারা) মতে মাজিষ্ট্রেটেরা যে সমন দেন তাহা সামান্যতঃ পোলীসের কোন কর্ম্মকারক দ্বারা জারী করা যায় পাণ্ডুলিপিতে (৬৮ ধারায়) বিধান করা গিয়াছে যে (স্থানীয় গবর্ণমেণ্টের প্রণীত বিধির নিয়মাধীনে) আদালতের কোন কর্ম্মচারীদ্বারাও সমন জারী করা যাইবে। যে মাজিষ্ট্রেট সমন দেন তাঁহার বিচারাধীন স্থানের বাহিরে তাহা জারী করিবার ও তদ্দ্বারা জারী হওন প্রমাণ করিবার বিধান করা গিয়াছে (৭৩ ও ৭৪ ধারা।)

৯। ৭৫ ধারায় আদেশ আছে যে ধৃত করিবার ওয়ারেণ্ট রাজধানী নগরে কি মফস্বলে যেখানেই দেওয়া যাউক তাহা মোহরযুক্ত হইবে। ১৮৭৭ সালের ৪ আইনের ৫৬ ধারামতে এরূপ স্থলে মোহর করা আবশ্যক নাই। মাজিষ্ট্রেটের বেঞ্চ হইতে যে ধৃত করিবার ওয়ারেণ্ট দেওয়া যায়, তাহাতে বেঞ্চের কোন মেম্বর স্বাক্ষর করিতে পারিবেন। যাহা সম্ভবতঃ এখনকার চলিত রীতি তাহা এতৎক্রমে আইনসম্মত হইবে।

১০। যে ব্যক্তির নামে ওয়ারেণ্ট জারি হয় সে পলাইলে তাহার উপস্থিত হইবার মিয়াদের সূচনা-সম্বন্ধে তদ্বিষয়ক ১৮৭২ সালের ১০ আইনের ১৭১ ধারায় যে বিধান ছিল তৎসংক্রান্ত সন্দেহ ৮৮ ধারায় ভঞ্জন করা গিয়াছে।

১১। অন্যদিকে আদেশ যে ব্যক্তির পশ্চাৎ সোবদার হয় ওয়ারেণ্ট বিনা তাহাকে ধরিবার ক্ষমতা রহিত করা গিয়াছে কারণ ভারতবর্ষে উক্ত রকম দায়সংক্রান্ত অপ্রচলিত প্রণালী অপরিজ্ঞাতই আছে জাহাজ হইতে পলাতক ব্যক্তিদিগকে ধরিবার নিমিত্ত জাহাজের কাপ্তান ও মালিকের প্রতি যে ধারায় ক্ষমতা প্রদত্ত হয় সেই ধারাটী উঠাইয়া দেওয়া গিয়াছে কারণ সওদাগরী জাহাজ বিষয়ক আইনে ইহার যথোচিত বিধান আছে।

১২। কি রূপে ঋণ ও অন্য অস্থাবর সম্পত্তি ক্রোক করিতে হইবে বর্ত্তমান আইনে ইহার কোন বিধান নাই। এই নিমিত্ত ৮৯ ধারায় এই বিষয়ের বিধান করা গিয়াছে এবং দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের উল্লেখ করিয়া গ্রাহকের ক্ষমতা, কর্ত্তব্য ও দায় নির্দ্দেশ করা গিয়াছে।

১৩। কোন ব্যক্তির প্রতি দলীল উপস্থিত করিবার আজ্ঞা মাত্র হইলে তিনি তাহা উপস্থিত করিবার নিমিত্ত স্বয়ং উপস্থিত না হইয়া অন্যের দ্বারা উপস্থিত করাইলে, আজ্ঞা পালন করিয়াছেন বলিয়া জ্ঞান করা যাইবে (৯২ ধারা)। দেওয়ানী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক আইনের ৬৬ ধারায়ও এইরূপ বিধান আছে।

১৪। পাণ্ডুলিপির ৯৯ ধারা রাখা বাঞ্ছনীয় কিনা এই বিষয়ে স্থানীয় গবর্ণমেণ্ট সমূহের মতের অপেক্ষায় ঐ ধারা রাখা গিয়াছে। ৯৭ ধারা থাকায় উহা রাখা অনাবশ্যক বোধ হয়।

যে আদালত তল্লাসী পরওয়ানা দেন, সেই আদালতের বিচারাধীন স্থানের বাহিরে ঐ পরওয়ানা জারী করিয়া যে২ দ্রব্য পাওয়া যায় সাক্ষির স্বাক্ষরযুক্ত তাহার ফর্দ্দ প্রস্তুত করিবার বিধান (১০৪ ধারায়) করা গিয়াছে। তল্লাশকালে কখন ২ যে সকল অনিয়ম হয় বলিয়া কথিত হয়, সাক্ষির স্বাক্ষর গ্রহণের

৩৯। নিষ্পত্তি বিষয়ক ২৬ অধ্যায়ের ৩৬৯ ধারায় অনুমতি দেওয়া গিয়াছে যে দায়রার আদালতের নিষ্পত্তি অধ্যক্ষতাপ্রাপ্ত কার্য্যকারকের হাতে তাহার লেখা থাকিতে পারিবে।

৪০। ২৮ অধ্যায় আজ্ঞাপালন বিষয়ক।—বর্ত্তমান আইনের ৩১৩ ধারার তুল্য ৩৯৫ ধারায় বিধান করা গিয়াছে যে কশাঘাতের পরিবর্ত্তে যে কারাদণ্ড দেওয়া যায় তাহা তিন মাসের অধিক হইবে না। কিন্তু অন্যদিকে আবার, অপরাধির মোট যত কারাদণ্ড হয় তাহা আইনমতে তাঁহার যে পরিমাণ কারাদণ্ড হইতে পারে। আদালত যে পরিমাণ কারাদণ্ড করিতে পারেন তদধিক হইবে না এই উপবিধিটী রহিত করা গিয়াছে এবং এইরূপে কারাদণ্ড করিবার ক্ষমতা বৃদ্ধি করা গিয়াছে। এই পরিবর্ত্তন সম্বন্ধে দোষ গুণের বিচার প্রার্থনা করা যাইতেছে।

৪১। এই অধ্যায়ে ১৮৭২ সালের ১০ আইনের ৩১৯ ও ৩২০ ধারার তুল্য কোন ধারা নাই। এরূপ না থাকার কারণ এই যে ঐ ২ ধারার বিষয় ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী সম্পর্কীয় নহে, বরং তাহা বন্দিদের সম্বন্ধীয় ১৮৭১ সালের আইনের অন্তর্গত এবং এই পাণ্ডুলিপি বিধিবদ্ধ হইবার সহিত এক কালে একটি ক্ষুদ্র আইন বিধিবদ্ধ করিবার প্রস্তাব আছে, তাহাতে বন্দিদের সম্বন্ধীয় আইনের ৩৩ ধারার পরিবর্ত্তে ১৮৭২ সালের ১০ আইনের ৩১৯ ও ৩২০ ধারার তুল্য একটী ধারা দেওয়া যাইবে।

৪২। ২৯ অধ্যায় দণ্ড স্থগিত ও ক্ষমা ও পরিবর্ত্তন করণবিষয়ক।—দণ্ড স্থগিত কি ক্ষমা করিবার প্রার্থনা হইলে, যে আদালতে অপরাধ নির্ণয় হয় সেই আদালতের অধিপত্যকারী জজের প্রতি স্থানীয় গবর্ণমেণ্ট এরূপ আদেশ করিতে পারেন যে বিচারে যে বৃত্তান্তের প্রমাণ হয় ও প্রার্থনা গ্রাহ্য কি অগ্রাহ্য করিবার উচিত, সম্বন্ধীয় যে বৃত্তান্ত থাকে তিনি তাহার বর্ণনা লিখিয়া পাঠান (৪০১ ধারা)।

গবর্ণমেণ্টের দণ্ড পরিবর্ত্তন করিবার ক্ষমতা এপ্রকারে ব্যক্ত করা গিয়াছে যে কঠোর কারাদণ্ডের পরিবর্ত্তে সামান্য কারাদণ্ডের আজ্ঞা করিবার অনুমতি প্রদত্ত হইয়াছে (৪০২ ধারা)।

৭।—আপীল ও অর্পণ ও সংশোধন।

৪৩। সপ্তমখণ্ডে আপীল ও অর্পণ ও হাই কোর্টের সংশোধন ক্ষমতা বিষয়ক কথা আছে।

৪৪। ৩১ অধ্যায়ে (৪০৫ ধারায়) ক্রোকযুক্ত সম্পত্তি পাইবার প্রার্থনাপত্র অগ্রাহ্য করিবার আজ্ঞার উপর আপীল করিবার ক্ষমতা দেওয়া গিয়াছে।

৪৫। ৪০৮ ধারায় বিধান করা গিয়াছে যে ৩৪ ধারামতে প্রদত্ত বর্দ্ধিত ক্ষমতানুসারে জিলার মাজিষ্ট্রেট সাহেব কারাদণ্ড করিলে, তিনি যদি দণ্ডের আজ্ঞা দৃঢ় করণার্থে সেশন আদালতে না অর্পণ করিয়া থাকেন তাঁহার নিষ্পত্তির উপর উক্ত আদালতে আপীল হইবে ও যদি উক্ত অর্পণ করিয়া থাকেন তবে হাই কোর্টে আপীল হইবে। ইহাতে উক্তরূপ আপীলগুলি আসিষ্টাণ্ট সেশন জজের উপর আপীলের ন্যায় হইল। উভয়ের মধ্যে কোন প্রভেদ রাখিবার কারণ দেখা যায় না।

৪৬। মান্দ্রাজ হাই কোর্টের একটী নিষ্পত্তি অনুসারে (ই ল রি ১ মান্দ্রাজ ৫৪ পৃ) ৪২৩ ধারায় বলা গিয়াছে যে, দণ্ডের আজ্ঞার উপর আপীল হইলে আপীল আদালত তদনুযায়ি দণ্ড বাহাল রাখিলে, অন্য প্রকারের দণ্ড দিতে পারিবেন।

৪৭। নির্দ্দোষ নির্ণয়ের উপর আপীল হইলে ৪২৭ ধারায় স্পষ্টরূপে হাই কোর্টের প্রতি ক্ষমতা দেওয়া গিয়াছে যে উক্ত কোর্ট অভিযুক্ত ব্যক্তিকে ধরিয়া আপনার সম্মুখে আনিবার আজ্ঞা দিতে ও আপীল নিষ্পত্তি না হইবার অপেক্ষায় তাহাকে কারাগারে সমর্পণ করিতে কিম্বা তাহার নিকটে জামিন লইতে পারিবেন। এই ক্ষমতা না থাকাতে কোন ২ মোকদ্দমায় এরূপ ঘটিয়াছে যে, অপরাধী আপীলের কি ফল হইবে এই আশঙ্কায় পলায়ন করিয়াছে সুতরাং গবর্ণমেণ্টের পক্ষে আপীল ব্যর্থ হইয়াছে।

৪৮। বোম্বাই হাই কোর্টের একটী নিষ্পত্তি (ই, ল রি ২ বোম্বাই ৫৬৪ পৃ) দর্শিয়া একটী নূতন ৪৩১ বিধান করা গিয়াছে যে যাহাদের প্রতি সদাচরণের জামিন দিবার আদেশ হয় কিম্বা যাহাদের অপরাধ নির্ণয় হয়, তাহাদের মৃত্যু হইলে তাহাদের কৃত আপীল উঠিয়া যায় ও অভিযুক্ত ব্যক্তির মৃত্যু হইলে নির্দ্দোষ নির্ণয়ের উপর আপীল উঠিয়া যায়। আপীল উঠিয়া গেলেও দণ্ডিত ব্যক্তির পরিবারের প্রতি সদ্বিচার নিমিত্ত আবশ্যক হইলে ৪৩৯ ধারাক্রমে প্রদত্ত সংশোধনের ক্ষমতামতে হাই কোর্ট দণ্ডের আজ্ঞা পরিবর্ত্তন করিতে পারিবেন।

৪৯। ৩২ অধ্যায়ে এতদর্থে স্থানীয় গবর্ণমেণ্টের স্থানে ক্ষমতাপ্রাপ্ত মফস্বল মাজিষ্ট্রেটদিগকে অধস্তন আদালতের নথী তলব করিবার ক্ষমতা দেওয়া গিয়াছে (৪৩৫ ধারা)। অন্যান্য বিষয়ে তাঁহারা যে কর্তৃত্ব করিবার ক্ষমতানুসারে কার্য্য করেন এই বিধান তাহারই অনুযায়ী।

৫০। অধস্তন আদালত অভিযুক্ত ব্যক্তিকে অন্যায় মতে ছাড়িয়া দিয়াছেন, সেশন আদালতের কিম্বা জিলার মাজিষ্ট্রেট সাহেবের এরূপ বিবেচনা হইলে, অভিযুক্ত ব্যক্তিকে কেন সমর্পণ করা যাইবে না তাহাকে ইহার কারণ দেখাইবার সুযোগ না দিয়া সমর্পণ করা বিধেয় নহে (১ ও কে ৯৮)। ৪৩৬ ধারায় এই ভাবেরই বিধান করা গিয়াছে।

৫১। যখন সেশন আদালত বা জিলার মাজিষ্ট্রেট সাহেব নথী আনুষ্ঠানিক কার্য্যপরীক্ষা করিয়া দেখিয়া তাহার যে ফল হয় হাই কোর্টের আজ্ঞার নিমিত্ত রিপোর্ট করিয়া দণ্ডাজ্ঞা অন্যথা করিতে অনুরোধ করেন তখন ঐ সেশন আদালত বা জিলার মাজিষ্ট্রেট সাহেব ঐ দণ্ডাজ্ঞা সাধন স্থগিত রাখিবার ও অভিযুক্ত ব্যক্তি অবরুদ্ধ থাকিলে জামিন বা তাহা রহিত মুচলকা পত্র লইয়া তাহাকে মুক্ত করিবার আজ্ঞা করিতে পারিবেন।

৫২। (১৮৭২ সালের ১০ আইনের ২৯৯ ধারার তুল্য) ৪৩৭ ধারা এরূপে লিখিত হইয়াছে যে তদ্ক্রমে হাই কোর্ট সংশোধনের ক্ষমতাক্রমে কার্য্য করিতে দিয়া অন্যায় নির্দ্দোষকরণে হস্তক্ষেপ করিতে পারিবেন।

১৮৭২ সালের ১০ আইন যাঁহারা প্রণয়ন করেন, এই পরিবর্ত্তন তাঁহাদের অভিপ্রায়ানুযায়ী বলিয়া বিশ্বাস করিবার কারণ আছে।

৫৩। হাই কোর্ট সংশোধন ক্ষমতাক্রমে কার্য্য করিবার সময়ে অভিযুক্ত ব্যক্তির কথা শুনিবার সুযোগ তাহাকে না দিয়া তাহার বিরুদ্ধে কোন আজ্ঞা করিবেন না (৪৪০ ধারা)।

৮।—বিশেষ আনুষ্ঠানিক কার্য্য।

৫৪। বিশেষ আনুষ্ঠানিক কার্য্য বিষয়ক অষ্টম খণ্ডে পশ্চাল্লিখিত বিষয় সম্পর্কীয় কার্য্যপ্রণালীর কথা আছে—ইউরোপীয় ও আমেরিকাদেশীয়দের বিরুদ্ধে ফৌজদারী আনুষ্ঠানিক কার্য্য, ক্ষিপ্তমনা ব্যক্তি, আদালতের অবজ্ঞা ও বিচার কার্য্যসম্পর্কীয় অন্যান্য অপরাধ, স্ত্রীপুত্রাদির ভরণপোষণ, রাজবন্দী, বাদিবস কর্পস ভাবাপন্ন আনুষ্ঠানিক কার্য্য।

৫৫। ৩৩ অধ্যায়।—বর্ত্তমান আইনে ইউরোপীয় ব্রিটিষ প্রজাসম্বন্ধে হাই কোর্টের ও সেশন আদালতের কার্য্যপ্রণালী মধ্যে যে বিভেদ আছে ও যাহা থাকা আবশ্যক বোধ হয় না, ৪৫১ ধারায় তাহা উঠাইয়া দেওয়া গিয়াছে। বিশেষতঃ বিধান করা গিয়াছে যে কি সেশন আদালতে কি হাই কোর্টে আবশ্যক অদ্ধাংশ জুরর কি আমেরিক দেশীয় ও ইউরোপীয় হইতে পারিবে। বর্ত্তমান আইনে (৭৮ ধারায়) সেশন আদালতে ইউরোপীয় ব্রিটিষ প্রজার বিচার জুরির দ্বারা হইবার প্রয়োজন নাই। কিন্তু ২৩৪ ধারার বিধান আছে যে কোন ইউরোপ বা আমেরিকাদেশীয় ব্যক্তি ব্রিটিষ প্রজা না হইলে তাহার ঐ রূপে বিচার হইবার সম্পূর্ণ স্বত্ব আছে। শেষোক্ত বিধান পাণ্ডুলিপিতে গৃহীত হয় নাই।

৫৬। ৩৪ অধ্যায়।—ক্ষিপ্তমনা বলিয়া যে ব্যক্তিকে নির্দ্দোষ করা যায় তাহাকে হেফাজত হইতে মুক্ত করিবার কিম্বা আত্মীয়ের হস্তে সমর্পণ করিবার যে ক্ষমতা ১৮৭২ সালের ১০ আইনের ৪৩৩ ও ৪৩৪ ধারামতে দেওয়া যায় বিচার কালে ক্ষিপ্তমনা দৃষ্ট হইলে যাহাদিগকে হেফাজতে সমর্পণ করা যায় তাহাদের প্রতি সেই ক্ষমতা বর্দ্ধিত করিয়া পাণ্ডুলিপির ৪৭৪ ও ৪৭৫ ধারাক্রমে বর্ত্তান গিয়াছে।

৫৭। ৩৫ অধ্যায়।—এই অধ্যায় (৪৭৬, ৪৭৮, ৪৭৯, ৪৮০ ও ৪৮২ ধারা) স্পষ্ট বাক্যে রাজস্বসংক্রান্ত আদালত সমূহের প্রতি বর্ত্তান গিয়াছে।

৪৭৭ ধারা এইরূপে লিখিত হইয়াছে যে সেশন আদালতের সম্মুখে কোন ব্যক্তি মিথ্যা সাক্ষ্য দিলে উক্ত আদালত তাহার নামে অভিযোগ পত্র লিখিতে পারিবেন, অভিপ্রায় না থাকিলেও বর্ত্তমান আইনের ৪৭২ ধারায় উক্ত আদালতের ঐ ক্ষমতা উঠাইয়া লওয়া হইয়াছিল।

স্থানীয় গবর্ণমেণ্ট আজ্ঞা করিলে সব রেজিষ্ট্রারেরা ৪৮০ ধারার মর্ম্মানুযায়ী "দেওয়ানী আদালত" বলিয়া গণ্য হইবেন (৪৮৩ ধারা)। সব-রেজিষ্ট্রারের পদমর্যাদা ও যোগ্যতা ভিন্ন২ প্রদেশে ভিন্ন২ রূপ, কিন্তু এই দেশের কোন২ বিভাগে তাঁহারা এইরূপ ক্ষমতানুসারে কার্য্য করিবার যোগ্য বলিয়া বিশ্বাস আছে।

কোন রাজধানী নগরের ছোট আদালতে অবজ্ঞাহেতুক অপরাধ নিবিহইলে, হাই কোর্টে আপীল হইতে পারিবে, ৪৮৬ ধারায় বিধান আছে।

১৮৭২ সালের আইনের ৪৭৩ ধারায় যে আদালতের ক্ষমতার অবজ্ঞা হয় এই২ যে কথা আছে তাহার অর্থ বুঝিতে যে কষ্ট হয়, তাহা এড়াইবার নিমিত্ত ৪৮৭ ধারা নূতন করিয়া লেখা গিয়াছে।

৯।—অতিরিক্ত বিধান।

৫৮। আইনে কার্য্যপ্রণালীসম্বন্ধীয় যে সাধারণ বিধি আছে তদতিরিক্ত কতকগুলি বিধান নবম খণ্ডে আছে। ইহাতে প্রথমতঃ রাজকীয় অভিযোক্তা, হাজির জামিন সাক্ষিদের সাক্ষ্য লইবার কমিশান ও সাক্ষ্য বিষয়ক বিশেষ বিধি আছে। তদনন্তর ইহাতে শান্তিরক্ষার ও সদাচরণের ও উপস্থিত হইবার নিবন্ধপত্র প্রভৃতি যে দ্রব্য সম্বন্ধে কোন অপরাধ করা যায় তাহা লইয়া কার্য্যকরণ, ফৌজদারী মোকদ্দমার হস্তান্তরীকরণ, অনিয়মিত আনুষ্ঠানিক কার্য্য ও কোন২ বিবিধ প্রকারের বিষয় এইরূপ নানা ব্যাপার সম্পর্কীয় বিধান আছে।

৫৯। ৩৬ অধ্যায় রাজকীয় অভিযোক্তা বিষয়ক।—সেশন আদালতে মোকদ্দমা অর্পণ করা গেলে ডিষ্ট্রিক্ট মাজিষ্ট্রেট সুপারিণ্টেণ্ডেণ্ট অব পুলিস নন এমন কোন পোলীস কর্ম্মচারিকে রাজকীয় অভিযোক্তা স্বরূপ নিযুক্ত করিবার ক্ষমতা দেওয়া গিয়াছে। অনেক কর্ত্তৃপক্ষের মতে ঐ কর্ম্ম হইতে পোলীসের লোকদিগকে সম্পূর্ণরূপে দূরে রাখা বাঞ্ছনীয় নহে। উপরিলিখিত নিয়মাধীনে সাক্ষিদিগকে ভয় দেখাইবার বা অযথাপ্রবৃত্তি দিবার আশঙ্কা থাকিবে না।

৬০। ৫০২ ধারামতে আডভোকেট জেনরল সাহেবের কিম্বা ষ্টাণ্ডিং কৌন্সলসাহেবের কিম্বা গবর্ণমেণ্ট সলিসিটরসাহেবের কিম্বা স্থানীয় গবর্ণমেণ্ট হইতে ক্ষমতা প্রাপ্ত অন্য কোন কার্য্যকারকের আর অভিযোগ চালাইবার নিমিত্ত অনুমতি গ্রহণ করিবার প্রয়োজন হইবে না।

৬১। ৪০অধ্যায় হাজির জামিন বিষয়ক।—এই অধ্যায় পোলীস কর্ম্মচারিদের প্রতি যে২ ক্ষমতা প্রদত্ত হইয়াছে তাহা স্পষ্টবাক্যে কেবল পোলীস থানার অধ্যক্ষদের মধ্যে আবদ্ধ রাখা গিয়াছে।

৬২। ৪১অধ্যায় সাক্ষিদের সাক্ষ্য লইবার কমিশান বিষয়ক।—সাক্ষ্য লইবার কমিশান সম্বন্ধীয় বর্ত্তমান আইন চারি প্রকারে সংশোধন করা গিয়াছে। সাক্ষী দেশীয় কোন রাজাধিকারের মধ্যে বাস করিলে, ব্রিটিষ গবর্ণমেণ্টের প্রতিনিধিস্বরূপ পোলিটিকাল এজেণ্ট বা অন্য কর্ম্মচারির প্রতি কমিশান দিবার ক্ষমতা প্রদত্ত হইয়াছে (৫১৩ ধারা)। ৫১৫ ধারায় আদেশ আছে যে যে মাজিষ্ট্রেট কি আদালত কমিশান দেন, সেই মাজিষ্ট্রেট কি আদালত প্রশ্নগুলি

প্রাসঙ্গিক বিবেচনা করিবেন। অধস্তন কোন মাজিষ্ট্রেট কমিশান দিতে চাহিলে তিনি এক্ষণকার ন্যায় সেশন আদালতের নিকট প্রার্থনা না করিয়া জিলার মাজিষ্ট্রেট সাহেবের নিকট প্রার্থনা করিবেন (৫ ৬ ধারা)। যে কার্য্য জিলার মাজিষ্ট্রেট সাহেবেরই করা সুবিধা সেই কার্য্যের ভার হইতে এইরূপে সেশন আদালত মুক্ত হইবেন। আর কমিশন মতে কার্য্য হইয়া তাহা ফিরিয়া আসা পর্য্যন্ত যুক্তি যুক্ত নির্দ্দিষ্ট সময়ের নিমিত্ত তদন্ত কি বিচার কার্য্য স্থগিত রাখিবার ক্ষমতা স্পষ্ট বাক্যেই দেওয়া হইয়াছে (৫১৮ ধারা)।

৬৩। ৪২ অধ্যায় সাক্ষ্য সংক্রান্ত বিশেষ বিধি বিষয়ক দণ্ড বিধির আইনের ১৯৯ ধারার দ্বিতীয় কি তৃতীয় কি পঞ্চম কি ষষ্ঠ কি সপ্তম কি অষ্টম কি নবম কি দশম বর্ণিত কথামতে প্রতিবাদ করিতে গিয়া কোনং অবস্থার সত্ত্বা প্রমাণ করিবার স্থলে বিপরীত দৃষ্ট না হইলে সরলভাব অনুমান করা যাইবে পাণ্ডুলিপির ৫২১ ধারায় এইরূপ বিধান করা গিয়াছে। ইহাই এক্ষণে রাজধানী নগরের ব্যবস্থা (১৮৬২ সালের ১৮ আইনের ২৭ ধারা) এবং ইহা সকল স্থলে বর্ত্তাইলে উপকারের সম্ভাবনা।

৬৪। ৪৪ অধ্যায় সম্পত্তি লইয়া যে কার্য্য করিতে হইবে তদ্বিষয়ক।—সংপ্রতি বোম্বাই কোর্ট যে বিধি করিয়াছেন, তদনুসারে ৫২৮ ধারায় নির্দ্দেশ করা গিয়াছে যে, হাই কোর্ট কিম্বা সেশন আদালত সম্পত্তি লইয়া কার্য্য করিবার আজ্ঞা দিলে এবং উক্ত সম্পত্তি পাইবার স্বত্ববান ব্যক্তিকে আপন কর্ম্মচারি দ্বারা তাহা দিবার সুবিধা হইতে না পারিলে, উক্ত কোর্ট কি আদালত সমর্পণকারি মাজিষ্ট্রেটদ্বারা আজ্ঞা বলবতী হইবার আদেশ করিতে পারিবেন।

৬৫। যে মোকদ্দমায় আপীল হইতে পারে সেই মোকদ্দমায় ৫২৮ ধারামতে আজ্ঞা করা গেলে যাবৎ আপীল করিবার মিয়াদ গত না হয় কিম্বা উপযুক্ত সময়ে আপীল উপস্থিত করা গেলে, যাবৎ ঐ আপীল ডিসমিস না হয় তাবৎ ঐ আজ্ঞামত কার্য্য করা যাইবে না।

৬৬। কোন নির্দ্দোষী ক্রেতা চোরা দ্রব্য খরিদ করিয়া আইনমত অধিকারিকে ফিরাইয়া দিলে, যে চোরের অপরাধ নির্ণয় হয় তাহার নিকট যে টাকা পাওয়া যায় সেই টাকা হইতে মূল্য দিবার বিধান করা গিয়াছে (৫৩০ ধারা) এই বিধান মহারাণী বিক্টোরিয়ার ৩০।৩১ বৎসরের ৩৫ অধ্যায়ের আইনের ১০ ধারার অনুযায়ী।

৬৭। দণ্ডবিধির আইনের ২৯২ কি ২৯৩ কি ৫০১ কি ৫০২ ধারামতে অপরাধ নির্ণয় হইলে যে অশ্লীল পুস্তক কি অপবাদের বিষয় সম্বন্ধে অপরাধ নির্ণয় হয় তাহা বিনষ্ট করিবার বিধান ৫৩২ ধারায় আছে। উক্ত আইনের ২৭২ অবধি ২৭৬ পর্য্যন্ত ধারামতে যে মিশ্রিত কি অনিষ্টজনক খাদ্য কি পানীয় কি ঔষধীয় দ্রব্য সম্বন্ধে অপরাধ নির্ণয় হয় ইহাতে তাহা বিনষ্ট করিবারও বিধান আছে।

৬৮। ৪৭ অধ্যায় ফৌজদারী মোকদ্দমা হস্তান্তর করণ বিষয়ক।—(ই লা রি ১ কলিকাতা ২২৩ পৃষ্ঠায় উদ্ধৃত) স্যার বার্নেস পীকক সাহেবের মিনিট অনুসারে ৫৩৭ ধারায় বিধান করা গিয়াছে যে হাই কোর্টে মোকদ্দমা হস্তান্তর করিবার প্রার্থনা হইলে, তাহা প্রস্তাবনাক্রমে করা যাইবে, ও আফিডেবিট বা প্রতিজ্ঞাদ্বারা তাহার পোষকতা করিতে হইবে।

৬৯। ৪৬ অধ্যায় অনিয়মিত আনুষ্ঠানিক কার্য্য বিষয়ক।—মাজিষ্ট্রেটের উপযুক্তরূপ ক্ষমতা ছিল না কেবল এই কারণে যেং আনুষ্ঠানিক কার্য্য অসিদ্ধ করা যাইবে না তদ্বিধানের মধ্যে ২৩ অধ্যায়মত জমা করিবার প্রস্তাব এবং ৫৩৫ বা ৫৩৬ ধারামত সম্পত্তি বিক্রয় যোগ করা গিয়াছে।

৭০। ৪৭ অধ্যায় বিবিধ বিষয়ক।—কারাবদ্ধ করিবার বা হাজতে রাখিবার স্থান অবধারিত করিবার ক্ষমতা স্থানীয় গবর্ণমেন্টকে দেওয়া গিয়াছে [৫৫২ ধারা]। এই আইনমতে কৃত আজ্ঞার দ্বারা অর্থদণ্ডের টাকা ছাড়া অন্য যে টাকা দেয় হয় তাহা অর্থদণ্ডের মত আদায় করা যাইতে পারিবে [৫৫৮ ধারা]। অপহৃত স্ত্রীলোকদিগকে ফিরাইয়া দিতে বাধ্য করিবার যে ক্ষমতা এক্ষণে কেবল রাজধানী নগর সমূহে আছে, তাহা জিলার মাজিষ্ট্রেট সাহেবদের প্রতি বর্ত্তান গিয়াছে [৫৬২ ধারা]। অধস্তন আদালতের কাগজপত্রে পরিদর্শন করিবার নিমিত্ত বিধি প্রণয়ন করিবার ক্ষমতা হাই কোর্টের প্রতি অর্পিত হইয়াছে [৫৬৪ ধারা]। আর বিবিধ বিষয় ফৌজদারী আনুষ্ঠানিক কার্য্য কালে কিরূপ কার্য্য প্রণালী অবলম্বন করিতে হইবে এই বিষয়ে সন্দেহ উপস্থিত হইলে এতদর্থে হাই কোর্ট এই আইনসঙ্গত যে বিধি প্রণয়ন করিয়া থাকেন আদালত তদনুসারে চলিবেন [৫৬৮ ধারা] ১৮৬৮ সালের ১ আইনের ৫ ধারার তুল্য কোন প্রকরণ এই পাণ্ডুলিপিতে নাই যদিও সংগৃহীত আইন সমূহের প্রয়োগকালীতে] যথা ১৮৭২ সালের ১০ আইনের ৩০৯ ধারায় ১৮৭৫ সালের ১০ আইনের ৩৭ ধারায় ও ১৮৭৭ সালের ৪ আইনের ১২ ধারায়] তদ্রূপ বিধান আছে। দণ্ডবিধির আইন সংশোধনার্থ পূর্ব্বোল্লিখিত পাণ্ডুলিপিতে এ বিষয়ের বিধান করা যাইবে।

তফসীল।

৭১। দ্বিতীয় ও পঞ্চম তফসীল যথাক্রমে ১৮৭২ সালের ১০ আইনের চতুর্থ ও দ্বিতীয় তফসীলের তুল্য। কেবল মফঃসল আদালতের নহে প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটেরও আদালতের উপযোগী করিতে তাহাদিগকে পরিবর্ত্তিত করা গিয়াছে। পঞ্চম তফসীলে এক্ষণে অনুমান ৫৬ খান পাঠ আছে মান্দ্রাজ প্রেসিডেন্সীতে ও পঞ্জাবে কার্য্য এই সকল পাঠের পরীক্ষা হইয়াছে।

যেং অপরাধে পোলীস ওয়ারেন্ট বিনা ধৃত করিতে পারে না ইচ্ছাপূর্ব্বক পীড়া জন্মান অপরাধ তন্মধ্যে ধরা গিয়াছে। হঠাৎ ক্রোধজনক কর্ম্ম করাতে ইচ্ছাপূর্ব্বক যে পীড়া জন্মান যায় যে ব্যক্তি ঐ কার্য্য করে তদ্ভিন্ন অন্য কাহারও পীড়া জন্মাইবার অভিপ্রায় না থাকিলে, ঐ পীড়া জন্মান সম্বন্ধেও ঐরূপ পরিবর্ত্তন করা গিয়াছে।

নীতার অভিযোগসম্বন্ধে বর্ত্তমান আইন অনুসারে পোলীসের যে বহুব্যাপক অনুসন্ধান করিতে হয় তাহাতে গুরুতর কর্ম্মে পোলীসদলের মনোযোগ থাকে না ও সাধারণের অল্পই উপকার হয় এইরূপ কথিত হয়। পরস্ত্রীগমন অপরাধ প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের ও প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের বিচার্য্য করা গিয়াছে।

দণ্ডবিধির আইনের ৪৩৫ ধারা সংশোধন করিবার যে প্রস্তাব আছে, তদনুসারে হানি করিবার অভিপ্রায়ে অগ্নিদ্বারা অপকার করণ সংক্রান্ত প্রকরণ পরিবর্ত্তন করা গিয়াছে। গোলাজাত শস্যে আগুন লাগাইয়া দেওয়া অপরাধ নিবারণ করিবার নিমিত্ত এই পরিবর্ত্তন করা গিয়াছে। এই অপরাধ এই দেশের কোন২ প্রদেশে প্রায় সর্ব্বদাই ঘটিয়া থাকে। এইরূপে একজন কৃষকের সমস্ত শস্য বিনষ্ট হইতে পারে কিন্তু ইহার মূল্য ১০০৲ টাকার কম হইলে [ অনেক সময়ে এইরূপই হয় ] ঐ কৃষক মাজিষ্ট্রেটের ওয়ারেণ্ট না পাইলে অপরাধিকে ধৃত করিবার নিমিত্ত পোলীসের সাহায্য পাইতে পারে না।

১৮৭২ । সালের ১০ আইনে ২১ ও তৎপরবর্ত্তি ধারাগুলিতে যেং ক্ষমতার কর্দ্দ ছিল তাহা পাণ্ডুলিপির তৃতীয় ও চতুর্থ তফসীল ভুক্ত করা গিয়াছে।

৭২। এই পাণ্ডুলিপি ১৮৭৯ সালের ১২ ও ১৯ আপ্রিল তারিখের ইণ্ডিয়া গেজেটে প্রকাশিত হয়, এবং এই প্রার্থনা সহ ভিন্ন২ স্থানীয় গবর্ণমেণ্টের নিকট পাঠান যায় যে নির্ব্বাচিত স্থানীয় কার্য্যকারকদের দ্বারা ইহা পরীক্ষিত হয়। এইরূপ করা হইয়াছে এবং পরীক্ষার ফল ছুলেস্কী কম্বাব এক প্রবাণ্ড পুস্তকে আছে। এই সমালোচনা রাশির প্রতি এবং পাণ্ডুলিপি প্রস্তুত হইবার পর যেং মোকদ্দমার রিপোর্ট বাহির হইয়াছে তাহার প্রতি দৃষ্টি রাখিয়া এই পাণ্ডুলিপি সংশোধন করা গিয়াছে এবং ইহা সত্য সত্যই বলা যাইতে পারে যে এই পাণ্ডুলিপি ইহার বর্ত্তমান আকারে ব্যক্তি বিশেষের বা কার্য্য বিভাগ বিশেষের রচনা নয় বরং ভারতবর্ষীয় সমস্ত জজ মাজিষ্ট্রেটদের রচনা। এই দ্বিতীয় বার সংশোধন কালে উঠাইয়া দেওয়া ভিন্ন যে সকল পরিবর্দ্ধন ও পরিবর্ত্তন করা গিয়াছে তাহাই বাকীতে ইটালিক অক্ষরে ছাপা হইয়াছে। যাহা উঠাইয়া দেওয়া গিয়াছে তন্মধ্যে বিচার সংক্রান্ত ধারাগুলিই প্রধান। অনেক বড় বড় কর্ত্তৃপক্ষের মতানুসারে ঐ ধারাগুলি ভারতবর্ষের অনুপযোগী বলিয়া পরিত্যক্ত হইয়াছে।

৭৩। এই আইন ১৮৮০ সালের জানুয়ারি মাসের পূর্ব্বে প্রবল হইবে না এইরূপ প্রস্তাব আছে। তাহা হইলে বর্ত্তমান আইন যে তারিখে প্রচলিত হয়, তদবধি দশবৎসর অতীত হইবে। শ্রীযুত সার ফিটস জেমস ষ্টিফেন সাহেবের মতে এই আইন যে সময়ে নূতন করিয়া বিধিবদ্ধ হওয়া উচিত ইহাতে তাহার পরপর দশ বৎসর থাকিবে। ব্রিটিষ ভারতবর্ষের বিচারকার্য্য সম্পর্কীয় তাঁহার প্রসিদ্ধ মন্তব্যলিপিতে তিনি লিখিয়াছেন আমি বলি যে প্রয়োজনীয় প্রত্যেক আইন সম্বন্ধে দশ বৎসরে অন্যূন একবার করিয়া এই প্রক্রিয়া পুনরবলম্বিত হওয়া উচিত।

৭৪। করণরত ইউরোপীয় ব্রিটিষ বেটুয়াগণ ও ভূর্ত্ত জাতি সম্পর্কীয় আইনের বিশেষ বিধান বাদ দিয়া শ্রীযুত কক্রেল সাহেব ও শ্রীযুত কলবিন সাহেব ও শ্রীযুত ফিজপাট্রিক সাহেব ও আমি যতদূর পারিয়াছি এই পাণ্ডুলিপিটী ফৌজদারী মোকদ্দমার কার্য্যপ্রণালী বিষয়ক সম্পূর্ণ আইন করিয়াছি। ইহার বিধানগুলি স্পষ্ট ও কার্য্যোপযোগী করিবার নিমিত্ত যথাসাধ্য যত্ন করা গিয়াছে এবং তাহার প্রতিশোধস্বরূপ সমুদয় যোগ্য ব্যক্তির নিকটে আগ্রহসহকারে প্রার্থনা করা যাইতেছে যে ঈদৃশ বৃহৎ ও জটিল গ্রন্থে তাঁহারা সতর্কতাসহকারে বারম্বার সংশোধন করা গেলেও নিঃসন্দেহ যে সকল ভ্রম কি ত্রুটি দেখিতে পাইবেন তৎসমুদয় যেন দেখাইয়া দেন।

কালকাতা
১৮৮১ সাল ২৫ ফেব্রুয়ারি । } উইটলী ষ্টোক্স ।

Numb 2191 ২১৯১ [REGISTERED NO 30]



# গবর্ণমেণ্ট গেজেট

TUESDAY, JULY 26, 1881

মঙ্গলবার ১৮৮১ সাল ২৬ জুলাই।

CONTENTS



নির্ঘণ্ট।



## PART II

### Resolutions Orders, and Notifications of the Lieutenant Governor of Bengal.

### দ্বিতীয় খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের নিদ্ধারণ আদেশ, ও বিজ্ঞাপন প্রভৃতি।

## ORDERS BY THE LIEUTENANT GOVERNOR OF BENGAL

No 3031A.

GENERAL —*The 24th June* 1881 —Baboo Sree Nath Chatterjee, Sub-Deputy Collector, Hajeepore Mozufferpore, is allowed leave for two months, under Section 71, Chapter V of the Civil Leave Code with effect from the date on which he may be relieved

*The 12th July* 1881 —Baboo Poorno Chunder Chatterjee, Officiating Deputy Magistrate and Deputy Collector, Dinagepore, is transferred to Rungpore, and is posted to the sudder station of that district

*The 13th July* 1881 —Mr H F J Kean c s, has been allowed by the Right Hon'ble the Secretary of State for India an extension of leave for three months on medical certificate

The orders of the 18th ultimo, appointing Baboo Anund Chunder Sen, Deputy Magistrate and Deputy Collector, Backergunge to have charge of the Patuakholly division of that district, are cancelled

Baboo Chunder Coomar Dutt, Deputy Magistrate and Deputy Collector Noakholly, is transferred to the district of Backergunge, and is appointed to have charge of the Patua kholly division of that district, during the absence, on leave, of Baboo Chundra Seeker Banerjee or until further orders

In supersession of the orders of the 18th ultimo, Moulvi Syed Obeedoollah Deputy Magistrate and Deputy Collector Khoolna Jessore, is transferred to the Noakholly district, and posted to the sudder station of that district

Mr H P Peterson, Officiating Joint Magistrate and Deputy Collector, Chittagong is vested with powers under Section 85 of the Land Registration Act VII (B C) of 1876 to hear appeals against orders of Sub Deputy Collectors

Baboo Romesh Chundra Das acted as a Sub Deputy Collector of the Second Grade for Land Registration work in the district of Chittagong from the 18th March to the 9th May 1881

*The 15th July* 1881 —The orders of the 10th May 1881 granting to Baboo Prosonno Coomar Dutt, Officiating Deputy Magistrate and Deputy Collector Noakholly leave for two months, under Section 71 Chapter V of the Civil Leave Code are cancelled

Mr F H B Skrine, c s has been granted by Her Majesty's Secretary of State for India an extension of leave for three months on medical certificate

Mr C N Banerjee, Deputy Magistrate and Deputy Collector has been granted by Her Majesty's Secretary of State for India an extension of leave for twenty one months without pay

*The 16th July* 1881 —Baboo Opendro Chunder Mazoomdar temporary Deputy Magistrate and Deputy Collector is posted to the sudder station of the Rungpore district, from the date on which he is relieved of his present special appointment under the Court of Wards in that district

Baboo Opendro Chunder Mazoomdar, temporary Deputy Magistrate and Deputy Collector Rungpore is allowed leave for three months under Section 71 Chapter V of the Civil Leave Code with effect from the 1st proximo

Baboo Jadub Chunder Gossami, Deputy Magistrate and Deputy Collector, is posted temporarily to the Balasore district, from the date on which he is relieved of his present special duty

Mr H W Gordon, Officiating District and Sessions Judge of Mozufferpore, is allowed leave for three months under Sections 72—2 and 71 Chapter V of the Civil Leave Code, with effect from the 13th proximo

Mr J Posford, Officiating Joint Magistrate and Deputy Collector, Chumparun, is appointed to act as District and Sessions Judge of Mozufferpore, during the absence, on leave of Mr H W Gordon, or until further orders

*The 18th July* 1881 —Mr H F J T Maguire, Assistant Magistrate and Collector, in charge of the Begooserai division of the Monghyr district, is allowed leave for two months and twenty seven days under Section 71, Chapter V of the Civil Leave Code with effect from the afternoon of the 28th instant

[*Government Gazette, 26th July* 1881 ]

## বঙ্গদেশের শ্রীযুত লেপ্টেনেণ্ট গবর্ণর সাহেবের আদেশ।

---

৩০০১A নম্বর।

সাধারণ।— ১৮৮১ সাল ২৯ জুন।— মজফরপুরের অন্তর্গত হাজিপুরের সব-ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু শ্রীনাথ চট্টোপাধ্যায়, অন্যের প্রতি কর্ম্মের ভারার্পণ করিবার তারিখ অবধি সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে দুই মাসের ছুটী পাইলেন।

১৮৮১ সাল ১২ জুলাই।— দিনাজপুরের একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়, রঙ্গপুরে প্রেরিত হইয়া সেই জিলার সদর মোকামে অবস্থাপিত হইলেন।

১৮৮১ সাল ১৩ জুলাই।—ভারতবর্ষের পক্ষে মহিমর শ্রীযুত ষ্টেট সেক্রেটরী সাহেব শ্রীযুত এচ, এক, জে, ক্লীম, সি, এস, সাহেবকে চিকিৎসকের সর্টিফিকেটক্রমে আর তিন মাসের ছুটী দিয়াছেন।

বাকরগঞ্জ জিলার অন্তর্গত পটুয়াখালী মহকুমার কার্য্যের ভার গ্রহণার্থে বাকরগঞ্জের ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু আনন্দচন্দ্র সেনের নিয়োগ বিষয়ক গত মাসের ১৮ তারিখের আজ্ঞা রহিত করা গেল।

শ্রীযুত বাবু চন্দ্রশেখর বন্দ্যোপাধ্যায়ের ছুটী প্রযুক্ত অনুপস্থিতিকালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয় নওয়াখালীর ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু চন্দ্রকুমার দত্ত বাকরগঞ্জ জিলায় প্রেরিত হইয়া সেই জিলার অন্তর্গত পটুয়াখালী মহকুমার কার্য্যের ভার গ্রহণার্থে নিযুক্ত হইলেন।

গত মাসের ১৮ তারিখের আজ্ঞা রহিত করিয়া এই আজ্ঞা করা গেল। যশোহরের অন্তর্গত খুলনার ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত মৌলবী সৈয়দ অবীদুল্লা নওয়াখালী জিলায় প্রেরিত হইয়া সেই জিলার সদর মোকামে অবস্থাপিত হইলেন।

চট্টগ্রামের একটিং জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত এচ, পি, পিটারসন সাহেব সব ডেপুটী কালেক্টরদের আজ্ঞার উপর আপীল শুনিতে ভূমি রেজিষ্টরী বিষয়ক ১৮৭৬ সালের বঙ্গীয় ৭ আইনের ৮৫ ধারামতে ক্ষমতা পাইলেন।

শ্রীযুত বাবু রমেশচন্দ্র দাস ১৮৮১ সালের মার্চ মাসের ১৮ তারিখ অবধি মে মাসের ৯ তারিখ পর্য্যন্ত চট্টগ্রাম জিলায় ভূমি রেজিষ্টরীকরণ বিষয়ক কার্য্যের দ্বিতীয় শ্রেণীর সব ডেপুটী কালেক্টরের কর্ম্ম করিয়াছেন।

১৮৮১সাল ১৫ জুলাই।— নওয়াখালীর একটিং ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু প্রসন্নকুমার দত্তকে সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে দুই মাসের ছুটী দেওন বিষয়ক ৮৮১ সালের ১০ মের আজ্ঞা রহিত করা গেল।

ভারতবর্ষের পক্ষে শ্রীশ্রীমতীর ষ্টেট সেক্রেটরী সাহেব শ্রীযুত এম এচ, বি, ষ্ট্রাইম, সি এস, সাহেবকে চিকিৎসকের সর্টিফিকেটক্রমে আর তিন মাসের ছুটী দিয়াছেন।

ভারতবর্ষের পক্ষে শ্রীশ্রীমতীর ষ্টেট সেক্রেটরী সাহেব ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত সি, এম, বন্দ্যোপাধ্যায়কে বিনা বেতনে আর একুশ মাসের ছুটী দিয়াছেন।

১৮৮১ সাল ১৬ জুলাই।—কিয়ৎকালীন ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু উপেন্দ্র চন্দ্র মজুমদার রঙ্গপুর জিলার অন্তর্গত কোর্ট ওয়ার্ডের অধীন স্বীয় বিশেষ কর্ম্মের ভার অন্যের প্রতি অর্পণ করিবার তারিখ অবধি রঙ্গপুর জিলার সদর মোকামে অবস্থাপিত হইলেন।

রঙ্গপুরের কিয়ৎকালীন ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু উপেন্দ্রচন্দ্র মজুমদার সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে আগামি মাসের ১ তারিখ অবধি তিন মাসের ছুটী পাইলেন।

ডেপুটী মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত বাবু যাদবচন্দ্র গোস্বামী স্বীয় বিশেষ কর্ম্মের ভার অন্যের প্রতি অর্পণ করিবার তারিখ অবধি কিয়ৎকালের নিমিত্তে বালেশ্বর জিলায় অবস্থাপিত হইলেন।

মজফরপুরের একটিং ডিষ্ট্রিক্ট ও সেশন জজ শ্রীযুত এচ ডবলিউ, গর্ডন সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭২—২ ও ৭১ ধারামতে আগামি মাসের ১৩ তারিখ অবধি তিন মাসের ছুটী পাইলেন।

শ্রীযুত এচ, ডবলিউ, গর্ডন সাহেবের ছুটী প্রযুক্ত অনুপস্থিতি কালে অথবা যাবৎ অন্য আজ্ঞা না হয় চাম্পারণের একটিং জাইণ্ট মাজিষ্ট্রেট ও ডেপুটী কালেক্টর শ্রীযুত জে পোস্ফর্ড সাহেব মজফরপুরের ডিষ্ট্রিক্ট ও সেশন জজের কর্ম্ম করিতে নিযুক্ত হইলেন।

১৮৮১ সাল ৮ জুলাই।—মুঙ্গের জিলার অন্তর্গত বেগুসরাই মহকুমার কার্য্যের অধ্যক্ষতা ভারপ্রাপ্ত আসিষ্টাণ্ট মাজিষ্ট্রেট ও কালেক্টর শ্রীযুত এচ এক, কে, টি, মাণ্ডার সাহেব সিবিল কার্য্যকারকদের ছুটীর বিধির ৫ অধ্যায়ের ৭১ ধারামতে এই মাসের ২৮ তারিখের অপরাহ্ন অবধি দুই মাস সাতাইশ দিনের ছুটী পাইলেন।

[গবর্ণমেণ্ট গেজেট। ৮৮১। ২৬ জুলাই।]

Mr T L L Jenkins, Assistant Magistrate and Collector, Durbhunga is appointed to have charge of the Begooserai division of the Monghyr district during the absence on leave, of Mr H F J T Maguire, or until further orders

Mr A W B Power, Deputy Commissioner of Lohardugga, is allowed leave for two months under Section 71, Chapter V of the Civil Leave Code, with effect from the date on which he may be relieved

Mr R M Waller Deputy Commissioner of Darjeeling on leave, is appointed to act as Deputy Commissioner of Lohardugga, during the absence, on leave, of Mr A W B Power or until further orders

*The 19th July* 1881 —Baboo Komul Narain Chuckerbutty who was appointed, under the orders of the 7th instant as a temporary Sub Deputy Collector in the Burdwan Division is posted to the Jehanabad division of the Hooghly district

Mr H Beverley Additional Judge and Additional Sessions Judge of the 24 Pergunnahs and Hooghly is appointed under Clause 6 Section 3 Act X of 1870 to perform the functions of a Judge under that Act within the local limits of the Hooghly district

Baboo Behary Lal Ghosal is appointed to act as a Sub Deputy Collector, during the absence, on leave of Baboo Siva Prosonno Sen or until further orders, and is posted to the Contai division of the Midnapore district

Mr K J Badshah Assistant Magistrate and Collector Goalundo Furreedpore, is transferred to Dacca and is posted to the sudder station of that district

Police —*The 12th July* 1881 —Baboo Surup Chunder Das Inspector of Police is promoted from the Second to the First Grade, with effect from the 1st June 1881, *vice* Baboo Dinobundhoo Sen, retired

The undermentioned Inspectors of Police are promoted from the Third to the Second Grade with effect from the dates mentioned opposite their names —

Baboo Ram Chunder Roy, with effect from the 1st September 1880, *vice* Baboo Shib Kishore Roy retired

Baboo Koylash Chunder Gangooly with effect from the 27th October 1880 *vice* Baboo Mohima Chunder Ghose retired

Bahadoor Hosein with effect from the 22nd December 1880 *vice* Azir Khan deceased

Mr G Cleveland with effect from the 12th January 1881, *vice* Baboo Koonjo Lal deceased

Baboo Jogeshur Mookerjee, with effect from the 14th April 1881 *vice* Moulvi Jaffar Ali Khan, transferred

Moulvi Zamin Ali Chowdry, with effect from the 1st June 1881, *vice* Baboo Surup Chunder Das, promoted

Mr J Masters, Officiating District Superintendent of Police, Gya is appointed to act as District Superintendent of Police, Moorshedabad during the absence on leave of Mr H M Reily or until further orders

This cancels the orders of the 27th ultimo appointing Mr J F Needham, Assistant Superintendent of Police, City Patna, to act as District Superintendent of Police Moorshedabad, and Mr G B Havelock Assistant Superintendent of Police, Patna to have charge of the Police of City Patna

*The 13th July* 1881 —Mr H Dawson, District Superintendent of Police Purneah, is appointed to act until further orders in the Fourth Grade of District Superintendents of Police with effect from the 1st ultimo *vice* Mr G H French

Mr G R K Meares District Superintendent of Police, Backergunge is appointed to act, until further orders, in the Fourth Grade of District Superintendents of Police, with effect from the 8th ultimo *vice* Mr H N Harris

*The 15th July* 1881 —Mr F A Chichester Assistant Superintendent of Police, has been granted by Her Majesty's Secretary of State for India an extension of leave for six months on medical certificate

*The 18th July* 1881 —Mr J Monro, Inspector General of Police, is allowed leave for two months and nineteen days under Section 71 Chapter V of the Civil Leave Code, with effect from the 13th proximo or from such subsequent date as he may avail himself of it

[*Government Gazette, 26th July* 1881 ]

ভারতবর্ষের কোন বন্দরে যদি সমুদ্রে কৃত অপরাধের বিচার করণার্থে কোন আদা-লতের আধিপত্য না থাকে, তবে সেই বন্দরে ফৌজদারী মোকদ্দমার বিচার করণার্থে যে উচ্চতম আদালতের সাধারণ ক্ষমতা থাকে সেই আদা-লত শেষোক্ত আইনের নির্দিষ্ট ক্ষমতাক্রমে কার্য্য করিতে পারিবেন।

*ফৌজদারী উচ্চতম আদালতের দ্বারা সেই ক্ষমতাক্রমে কার্য্য হইবার কথা।*

---

## ২ অধ্যায়।

### জাহাজ সম্বন্ধে দুর্ঘটনা ঘটিলে এবং কাপ্তান, মালিম বা ইঞ্জিনিয়রের নামে অভিযোগ হইলে তাহার অনুসন্ধান বিষয়ক বিধি।

৫ ধারা। যে কোন জাহাজ শ্রীশ্রীমতী মহারাণীর অধিকারগত হয় বা তাঁহার কার্য্যে নিযুক্ত থাকে কিম্বা ভিন্ন দেশীয় কোন রাজার বা রাজ্য বিশেষের জাহাজ হয় তৎপ্রতি এই অধ্যায়ের কোন কথা বর্ত্তিবে না।

*এই অধ্যায় কোনং জাহাজের প্রতি না বর্ত্তিবার কথা।*

৬ ধারা। নিম্নলিখিত কোন স্থলে, অর্থাৎ

*স্থানীয় গবর্ণমেন্টকে দুর্ঘটনার সম্বাদ জানাইতে হইবার কথা।*

(ক) ব্রিটিষ ভারতবর্ষের সমুদ্র তীরে কি তাহার নিকটে কোন জাহাজ মারা পড়িলে, বা পরিত্যাগ করা গেলে বা ডেঙ্গায় উঠিলে কিম্বা হানিগ্রস্ত হইলে
(খ) কিম্বা উক্ত সমুদ্রতীরে কি তাহার নিকটে জাহাজে কোন প্রকারের দুর্ঘটনা হওয়াতে প্রাণের হানি হইলে,

(গ) কিম্বা উক্ত সমুদ্র তীরে কি তাহার নিকটে এক জাহাজের দ্বারা অন্য জাহাজ মারা পড়িলে কি তাহার ভারি হানি হইলে,

(ঘ) কিম্বা অন্য কোন স্থানে জাহাজ মারা পড়িলে কি পরিত্যাগ করা গেলে বা ডেঙ্গায় উঠিলে কিম্বা তাহার হানি হইলে, কিম্বা ঐ জাহাজে কিম্বা জাহাজের কোন দুর্ঘটনা ঘটিলে, এবং তাহার উপযুক্ত সাক্ষী ব্রিটিষ ভারতবর্ষে কোন স্থানে উপস্থিত হইলে বা পাওয়া গেলে

(ঙ) কিম্বা কোন জাহাজ মারা পড়িয়াছে বলিয়া অনুমান হইলে, যে অবস্থায় ঐ জাহাজ সমুদ্রে মগ্ন বা ঐ জাহাজের কথা শেষ শুনা যায়, ব্রিটিষ ভারতবর্ষে তাহার কোন প্রমাণ পাওয়া গেলে,

কোন মাজিষ্ট্রেট কিম্বা এতদর্থে স্থানীয় গবর্ণমেন্টের নিযুক্ত কোন ব্যক্তি ঐ ঘটনার বিশ্বাসযোগ্য সংবাদ পাইবা মাত্র লিখিয়া ঐ সংবাদ স্থানীয় গবর্ণমেন্টকে জানাইবেন

(ক) (খ) ও (গ) প্রকরণের লিখিত স্থলে কাপ্তান কি অধ্যক্ষ কি মালিম মাষ্টর সাহেব, কিম্বা জাহাজ যৎকালে মারা পড়িল কি ত্যাগ করা গেল কি ডেঙ্গায় উঠিল কি তাহার হানি কি দুর্ঘটনা হইল তৎকালে অন্য যে ব্যক্তির জিম্মায় ছিল সেই ব্যক্তি, কিম্বা দুইখান জাহাজ হইলে যে জাহাজ যাহার জিম্মায় থাকে তিনি, এবং

(ঘ) প্রকরণের লিখিত স্থল হইলে যেখানে জাহাজ মারা যায় বা পরিত্যক্ত হয় বা ডেঙ্গায় উঠে বা তাহার হানি হয় বা দুর্ঘটনা ঘটে সেই স্থান হইতে ঐ জাহাজ বরাবর ব্রিটিষ ভারতবর্ষের কোন স্থানে গেলে, ঐ জাহাজের কাপ্তান, যে সময়ে ঐ স্থানে জাহাজ উপস্থিত হয়, সেই সময়ে

যে মাজিষ্ট্রেট অতি নিকটে থাকেন তাঁহাকে কিম্বা কোন বন্দরে পঁহুছিলে, পূর্ব্বোক্তমতে যে কর্ম্মকারক নিযুক্ত হন তাঁহাকে অগৌণে ঐ জাহাজ মারা পড়ার কি পরিত্যাগ হওয়ার কি ডেঙ্গায় উঠিবার কিম্বা তাহার হানি হওয়ার কি দুর্ঘটনা ঘটিবার সংবাদ দিবেন।

এই ধারা ক্রমে যে ব্যক্তি সম্বাদ দিতে আবদ্ধ হন, তিনি ইচ্ছা করিয়া ঐ সম্বাদ না দিলে, তাঁহার পাঁচ শত টা-কার অনধিক অর্থদণ্ড হইতে পারিবে ও সেই দণ্ড না দিলে তাঁহার তিন মাসের অনধিক কাল সামান্য কা-রাদণ্ড হইতে পারিবে।

৭ ধারা। পূর্ব্বোক্ত কোন স্থলে ৬ ধারার (ক) (খ) (গ) (ঘ) বা (ঙ) প্রক-রণের লিখিত বৃত্তান্ত সম্বন্ধে স্থানীয় গবর্ণমেন্ট যে স্থানে অনু-সন্ধান লওয়া আবশ্যক বা বিহিত জ্ঞান করিলে পূর্ব্বোক্ত সম্বাদ দেওয়া গেলে বা না গেলেও, স্থানীয় গবর্ণমেন্ট বিশেষ আদালত নিযুক্ত করিয়া তৎপ্রতি ঐ অনুসন্ধান লইবার আদেশ করিতে ও অনুসন্ধান লইবার স্থান ও নির্ণয় করিতে পারিবেন দুই জনের ন্যূনে ও চারিজনের অনধিক ব্যক্তি লইয়া ঐ আদালত হইবে।

*অনুসন্ধান লইবার জন্যে বিশেষ আদালত নিযুক্ত করিবার ক্ষমতার কথা।*

অনুসন্ধান যে স্থানে লওয়া যায় সেই স্থানে কি তাহার নিকটে যিনি মাজিষ্ট্রেটের কর্ম্ম করেন তিনি তাঁহাদের একজন ও সমুদ্র ব্যাপারে অভিজ্ঞ অন্য ব্যক্তি একজন হইবেন। আর এক কি দুই জন নিযুক্ত হইলে, তাঁহা-রাও সমুদ্র ব্যাপারে কিম্বা বাণিজ্য ব্যাপারে অভিজ্ঞ লোক হইবেন।

৮ ধারা। সমুদ্রে যে অপরাধ করা যায় ভারতবর্ষের মধ্যে সেই অপরাধের বিচার করিবার ক্ষমতাপন্ন আদালতের প্রতি, এবং ব্রিটিষ ভারতবর্ষের অন্তর্গত যেং বন্দরে তদ্রূপ ক্ষমতাপন্ন আদালত না থাকে সেইং বন্দরে ফৌজদারী মোকদ্দমার বিচার করণার্থে সাধারণ ক্ষমতা বিশিষ্ট উচ্চতম আদালতের প্রতি এতদ্দ্বারা এই অনুমতি দেওয়া গেল যে স্থানীয় গবর্ণমেন্টের আদেশ পাইলে ৭ ধারার উল্লিখিত অনুসন্ধান লইতে পারিবেন।

*দুর্ঘটনার অনুসন্ধান লইবার ক্ষমতাপন্ন অন্যান্য আদালতের কথা।*

[ গবর্ণমেন্ট গেজেট। ১৮৮১। ২৬ জুলাই।]

কাপ্তান মালিম ও ইঞ্জিনীয়রের বিরুদ্ধে অভিযোগ হইলে তাহার অনুসন্ধান লই বার ক্ষমতার কথা।

৯ ধারা। যদি কোন আদালত ৭ বা ৮ ধারামতে অনুসন্ধান লন, তবে প্রচলিত কোন আইনমতে বাণিজ্য বিষয়ক বোর্ডের বা স্থানীয় গবর্ণমেণ্টের প্রদত্ত সার্টিফিকেটধারী কোন কাপ্তানের বা মালিমের বা ইঞ্জিনিয়রের বিরুদ্ধে ঐ অনুসন্ধানক্রমে অযোগ্যতা বা অসদাচরণের অভিযোগ উপস্থিত হইলে, কিম্বা তাঁহার কোন অন্যায় কার্য্য বা ত্রুটি হেতুক পূর্ব্বোক্ত রূপ মারা যাওয়া বা পরিত্যাগ বা জাহাজ উঠা বা হানি বা দুর্ঘটনা ঘটিয়াছে বলিয়া অভিযোগ হইলে উক্ত আদালত ঐ অভিযোগের অনুসন্ধান লইতে পারিবেন।

যে স্থলে এরূপ বিশ্বাস করিবার কারণ দেখা যায় যে অনুসন্ধানক্রমে উক্তরূপ কোন কাপ্তানের বা মালিমের বা ইঞ্জিনিয়রের বিরুদ্ধে পূর্ব্বোক্তরূপ অযোগ্যতার বা অসদাচরণের বা অন্যায় কার্য্যের বা ত্রুটির অভিযোগ উপস্থিত হইবে, সেই স্থলে উক্ত আদালত সাধ্য হইলে উক্ত অনুসন্ধান আরম্ভ করিবার পূর্ব্বে যে, রিপোর্টক্রমে ঐ অনুসন্ধান লইবার আদেশ হয় তাহাকে সেই রিপোর্টের নকল দেওয়াইবেন।

অযোগ্যতার বা অসদাচরণের অনুসন্ধান লই বার নিমিত্ত স্থানীয় গবর্ণমেণ্টের আজ্ঞা করিতে পারিবার কথা।

১০ ধারা। ৭ বা ৮ ধারামত অনুসন্ধান ভিন্ন প্রকারান্তরে কোন কাপ্তান কি মালিম কি ইঞ্জিনিয়রের নামে অযোগ্যতার কি অসদাচরণের অভিযোগ করার হেতু আছে স্থানীয় গবর্ণমেণ্টের এমত বিশ্বাস করিবার কারণ থাকিলে যে স্থানে পক্ষদের ও সাক্ষিদের উপস্থিত হওয়া সুবিধা সেই স্থানের বা অধিকটস্থ ৮ ধারার লিখিত কোন আদালতে ঐ গবর্ণমেণ্ট ঐ হেতুর বর্ণনাপত্র পাঠাইয়া উক্ত আদালতের প্রতি ঐ অভিযোগের অনুসন্ধান লইবার আদেশ করিতে পারিবেন।

স্থানীয় গবর্ণমেণ্ট পূর্ব্বোক্ত যে বর্ণনাপত্র পাঠান, আদালত অনুসন্ধানের কার্য্য আরম্ভ করিবার পূর্ব্বে ঐ অভিযুক্ত কাপ্তান, মালিম বা ইঞ্জিনিয়রকে সেই বর্ণনাপত্রের নকল দেওয়াইবেন।

অভিযুক্ত ব্যক্তি উত্তর শুনিবার কথা।

১১ ধারা। কাপ্তান বা মালিম বা ইঞ্জিনিয়রের বিরুদ্ধে এই অধ্যায়মতে অনুসন্ধান করণার্থে ঐ আদালত উপস্থিত হইবার নিমিত্ত তাঁহাকে সমন করিয়া নিজে কি অন্যের দ্বারা প্রতিবাদ করিবার সম্পূর্ণ সুযোগ দিবেন।

সাক্ষ্য ও আনুষ্ঠানিক কার্য্যের বিধান সম্বন্ধে আদালতের ক্ষমতার কথা।

১২ ধারা। এই অধ্যায় মত অনুসন্ধানের কার্য্য করিবার জন্যে সাক্ষিদিগকে বলপূর্ব্বক উপস্থিত করান ও তাহাদের জবানবন্দী লওন ও দলীল উপস্থিত করান ও আনুষ্ঠানিক কার্য্যের বিধান করণ সম্পর্কে সন্ধানকারী আদালতের নিম্নলিখিতরূপ ক্ষমতা থাকিবে, যথা,

( ক ) উক্ত আদালত বিশেষ আদালত হইলে, যে স্থানে অনুসন্ধান লওয়া যায় সেই স্থানে সাধারণ ফৌজদারী বিচারাধিপতি প্রাপ্ত প্রধান আদালত যে২ ক্ষমতা অনুসারে কার্য্য করিতে পারেন সেই২ ক্ষমতা।

(খ) উক্ত আদালত আডমিরালটী বিচারাধিপত্য প্রাপ্ত আদালত কিম্বা সাধারণ ফৌজদারী বিচারাধিপত্যপ্রাপ্ত প্রধান আদালত হইলে, ঐ আডমিরালটী বা স্থল বিশেষে, ফৌজদারী বিচারাধিপত্য ক্রমে ঐ আদালত যে২ ক্ষমতা অনুসারে কার্য্য করিতে পারেন সেই২ ক্ষমতা।

আসেসরের কথা।

জাহাজ সম্পর্কীয় কার্য্য ব্যাপারে অভিজ্ঞ কোন ব্যক্তি আসেসরের কর্ম্ম করিতে সম্মত হইলে বিশেষ আদালত ছাড়া অনুসন্ধানকারী কোন আদালত বিহিত বিবেচনা করিলে ঐ অনুসন্ধানের কার্য্যার্থে তাঁহাকে আসেসর করিতে পারিবেন।

সেই ব্যক্তি অনুসন্ধান লওন সময়ে উপস্থিত থাকিয়া আপনার মত লিখিয়া জানাইবেন। ঐ লিপিখানি মোকদ্দমার নথীর সামিল থাকিবে। কিন্তু এই আইনক্রমে কিম্বা প্রচলিত অন্য আইনক্রমে আদালতের প্রতি যে সকল ক্ষমতা অর্পিত হইয়াছে তদনুসারে কার্য্য করিবার ভার আদালতের হাতে থাকিবে।

সাক্ষিদিগকে ধরিয়া আনিবার ও জাহাজে উঠিবার ও জাহাজ আটক রাখিবার ক্ষমতার কথা।

১৩ ধারা। কোন আদালত এই আইনমতে অনুসন্ধান লওন সময়ে প্রমাণ পাইবার জন্যে কোন ব্যক্তিকে ধরিয়া আনা আবশ্যক জ্ঞান করিলে, তাঁহাকে গ্রেপ্তার করিবার পরওয়ানা জারী করিতে পারিবেন ও সেই ব্যক্তিকে গ্রেপ্তার করিবার জন্য কোন কর্ম্মকারককে জাহাজে উঠিতে অনুমতি দিতে পারিবেন (কিন্তু এই বিষয়ে স্থানীয় গবর্ণমেণ্টের কোন সাধারণ কি বিশেষ আজ্ঞা প্রবল মানিবেন)।

কোন কর্ম্মকারক উক্ত প্রকার জাহাজে উঠিতে অনুমতি পাইলে, বলপূর্ব্বক উঠিবার জন্যে পোলীসের কি কষ্টমের কোন কার্য্যকারকের কিম্বা অন্য কোন ব্যক্তির সাহায্য লইতে পারিবেন, ও সেই ব্যক্তিকে গ্রেপ্তার করিবার জন্য যুক্তিমতে যতকাল আবশ্যক ততকাল ঐ জাহাজ রুদ্ধ করিয়া আটক রাখিতে পারিবেন, ও উক্ত প্রত্যেক জন কর্ম্মকারক কি অন্য ব্যক্তি ভারতবর্ষীয় দণ্ডবিধির আইনের ২১ ধারানুসারে রাজকীয় কার্য্যকারক বলিয়া জ্ঞান হইবে।

এই ধারার বলে কোন ব্যক্তিকে চব্বিশ ঘণ্টার অধিক কাল আটক রাখিতে হইবে না।

বিচারার্থে সমর্পণ ক রিবার ক্ষমতার কথা।

১৪ ধারা। ব্রিটিশ ভারতবর্ষের মধ্যে যে আইন প্রচলিত আছে, কোন ব্যক্তি এমত কোন আইনমতে দণ্ডের যোগ্য কোন অপরাধ করিয়াছে, এই আইনমতে অনুসন্ধান লওন সময়ে ইহা দৃষ্ট হইলে যে আদালত অনুসন্ধান লইতেছেন, তাই কোর্ট সময়ে২ এই আইনের সঙ্গত যে২ বিধি নির্দ্ধার্য্য করেন সেই আদালত সেই২ বিধি প্রবল মানিয়া ঐ ব্যক্তিকে গ্রেপ্তার করাইতে কিম্বা উপযুক্ত আদালতের সম্মুখে বিচার হইবার জন্য তাঁহাকে সমর্পণ করিতে কিম্বা তাঁহার স্থানে হাজিরজামিন লইতে পারিবেন, ও সেই বিচার কালে প্রমাণ দিবার জন্যে কোন ব্যক্তিকে প্রতিজ্ঞা বদ্ধ করিতে পারিবেন, ও এই ধারার কার্য্য পক্ষে প্রথম শ্রেণীর মাজিষ্ট্রেটের কিম্বা প্রেসিডেন্সী মাজিষ্ট্রেটের সকল ক্ষমতামতে কার্য্য করিতে পারিবেন।

প্রমাণ দিবার জন্যে ব্যক্তিকে আবদ্ধ করিবার ক্ষমতার কথা।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ২৬ জুলাই ]

সাহেব কর্তৃক অনুমোদিত হয় ও নাবিকেরা যাহাতে স্বীকার করেন, সেই বিধান ঐ বন্দোবস্তপত্রে লেখা যাইবে।

ও সেই বন্দোবস্তপত্র এমন করিয়া লেখা যাইবে যেন কাপ্তান সাহেবের ও একং জন নাবিকের মধ্যে যে ২ আহার পাইবার ও পরমবস্ত্র পাইবার যে নিয়ম সওদাগরী জাহাজ বিষয়ক প্রচলিত কোন আইনের বিধানের অসঙ্গত না হয় এমত নিয়মও করা যাইতে পারে ও অন্য যে২ নিয়ম আইনের বিপরীত না হয় তাহা যেন ঐ পত্রের মধ্যে লেখা যাইতে পারে।

২৫ ধারা। খালাসীদের বা এদেশীয় অন্য নাবিকদের সহিত বন্দোবস্ত হইলে ঐরূপ প্রত্যেক জন নাবিককে আহারীয় মত দ্রব্য দেওয়া যাইবে বলিয়া বন্দোবস্ত হয় তাহার ফর্দ স্থানীয় গবর্ণমেণ্ট মন্ত্রিসভাধিষ্ঠিত যুক্ত গবর্ণর জেনরল সাহেবের অনুমতি গ্রহণপূর্ব্বক সময়ে২ যে ফর্দ ধার্য্য ও প্রকাশ করেন তদপেক্ষা কম মাত্রায় হইবে না।

আহারীয় দ্রব্যের যে ফর্দ খালাসী দিগকে দে ওয়া যাইবে তাহার কথা।

কোন কাপ্তান কোন খালাসীর বা এদেশীয় অন্য কোন নাবিকের সহিত উক্তরূপে ধার্য্যকৃত ও প্রকাশিত ফর্দ অপেক্ষা কম মাত্রায় আহারীয় দ্রব্যের ফর্দের বন্দোবস্ত করিলে তাঁহার দুইশত টাকা পর্য্যন্ত অর্থদণ্ড হইতে পারিবে।

২৬ ধারা। ভারতবর্ষের মধ্যে সওদাগরী কোন বন্দরে কোন খালাসীর কি এদেশীয় অন্য নাবিকের কর্ম করিবার নিয়োগ ফুরাইবে এমত বন্দোবস্ত হইয়া থাকিলে ৪ ধারার নির্দ্দিষ্ট কথার অতিরিক্ত ঐ ব্যক্তি যে বন্দরে জাহাজে উঠিলেন কিম্বা অন্য যে বন্দরে যাইতে সম্মত হন সেই বন্দরে যে জাহাজ যাইতে উদ্যত আছে তাঁহাকে এমত জাহাজে উপযুক্ত কর্ম করাইয়া দিবার কিম্বা পূর্ব্বোক্ত বন্দরে বিনা খরচে কিম্বা অন্য যে নিয়মে সম্মত হন এমত নিয়মে পঁহুছাইয়া দিবার করারও ঐ বন্দোবস্তপত্রে লেখা থাকিবে, উক্তরূপ প্রত্যেক করারে জাহাজের মালিকের কিম্বা তাহার পক্ষে কাপ্তানের দস্তখৎ করিতে হইবে।

খালাসীকে জাহাজে লইলে তদ্বিষয়ের বিধান।

ব্যাখ্যা।—এই ধারায় ব্রিটিস ভারতবর্ষ দেশীয় যে লোককে জাহাজের মাল্লাগণের মধ্যে ধরিয়া ব্রিটিস ভারতবর্ষের কোন বন্দর হইতে সমুদ্রে লইয়া যাওয়া যায় নাবিক শব্দে তাহাকে বুঝায়।

২৭ ধারা। গ্রেট ব্রিটন ও ঐর্লণ্ড সম্মিলিত রাজ্যের কিম্বা ব্রিটিস অধিকারের অন্তর্গত কোন দেশের কোন জাহাজের মাল্লাগণের সঙ্গে কাপ্তান সাহেবের কোন বন্দোবস্ত থাকিলে ও জাহাজ যে স্থানের হয় কিম্বা মাল্লাগণের সঙ্গে যে স্থানে করার করা গেল, ঐ বন্দোবস্তপত্র সেই স্থানের আইনমতে উপযুক্ত পত্রানুসারে লেখা থাকিলে যদি সেই কাপ্তান সাহেব ব্রিটিস ভারতবর্ষের কোন বন্দরে খালাসী বা দেশীয় অন্য নাবিক ছাড়া একজন নাবিককে করার করিয়া লন তবে সেই নাবিক সেই জাহাজের লিখিত বন্দোবস্তপত্রে দস্তখৎ করিতে পারিবেন এবং আইনমত যে বন্দোবস্তপত্র করা যায় তাহাতে তাঁহার দস্তখৎ করিবার প্রয়োজন নাই।

ব্রিটিস কি উপনিবেশের জাহাজের বন্দোবস্তের কথার পাঠ।

---

৫ অধ্যায়।

বন্দর পরিদর্শকদের কথা।

২৮ ধারা। ভারতবর্ষীয় বন্দর বিষয়ক ১৮৭৫ সালের আইনের ৮ ধারার পর নিম্নলিখিত ধারাগুলি নিবেশিত হইবে যথা

১৮৭৫ সালের ১২ আইনে যাহা যোগ করিতে হইবে তাহার কথা।

৮ ক ধারা। স্থানীয় গবর্ণমেণ্ট সময়ে২ এই আইনের নিয়মাধীনে কোন বন্দরে বন্দর পরিদর্শক নামক একজন কার্য্যকারক নিযুক্ত করিতে ও তাঁহাকে স্থগিত বা অবসৃত করিতে পারিবেন

বন্দর পরিদর্শক নিয়োগ করণের ও তাঁহার ক্ষমতার কথা।

“ উক্তরূপে যে প্রত্যেক কার্য্যকারককে নিযুক্ত করা যায় তিনি যে বন্দরের নিমিত্ত নিযুক্ত হন সেই বন্দরের সীমার মধ্যে স্থানীয় গবর্ণমেণ্টের কর্তৃত্বাধীনে নিম্নলিখিত ক্ষমতা প্রাপ্ত হবেন যথা

(ক) তিনি যে কোন সময়ে কোন জাহাজে প্রবেশ করিয়া তাহা ও তাহার প্রত্যেক অংশ এবং ঐ জাহাজস্থ ব্যক্তিবর্গের ব্যবহারার্থ যে আহারীয় দ্রব্য ও জল দেওয়া হয় তাহা এবং নাবিকদের জন্য যে ঔষধ ও সরঞ্জাম ও স্থান থাকে তাহা দেখিতে পারিবেন

(খ) তিনি ঐ জাহাজের সকল বা কোন ব্যক্তিকে চিকিৎসকস্বরূপ পরীক্ষা করিয়া দেখিতে পারিবেন।

‘(গ) ঐ জাহাজের ব্যক্তিবর্গের স্বাস্থ্য ও চিকিৎসা সম্বন্ধীয় অবস্থার তদন্ত লইবার নিমিত্ত তিনি যে লগ বা অন্য কোন বহী বা কাগজ দর্শনীয় আবশ্যক বিবেচনা করেন তাহা উপস্থিত করিবার আজ্ঞা দিতে ও সেই আজ্ঞা প্রবল করিতে পারিবেন,

(ঘ) তিনি উক্ত কর্য্যের নিমিত্ত ঐরূপ সকল বা কোন ব্যক্তিকে তলব করিয়া পরীক্ষা করিতে পারিবেন এবং তিনি যে কোন তদন্ত লওয়া উচিত বোধ করেন তৎসম্বন্ধে উত্তর দিবার আদেশ করিতে পারিবেন

(ঙ) তিনি উক্তরূপে যে ব্যক্তির পরীক্ষা করেন সেই ব্যক্তি যে উক্তি করে তাহার সত্যতার প্রতিজ্ঞাপত্র লিখিয়া তাহাতে স্বাক্ষর করিবার নিমিত্ত ঐ ব্যক্তির প্রতি আদেশ করিতে পারিবেন।

৮ খ ধারা। কোন জাহাজ উপস্থিত হইলে পর উক্ত বন্দর পরিদর্শক ঐ জাহাজে প্রথম প্রবেশ করিয়াত অনুসন্ধান লইবেন যে ঐ জাহাজের কোন খালাসী বা দেশীয় অন্য নাবিক কাপ্তানের বা মাল্লাদের কাহারও নামে নালিশ করিতে চাহে কি না।

বন্দরপরিদর্শকের নালিশের তত্ত্ব লইবার কথা।



# গবর্ণমেণ্ট গেজেট

**TUESDAY, JULY 26, 1881**

মঙ্গলবার ১৮৮১ সাল ২৬ জুলাই।

## PART VIII

## ADVERTISEMENTS

অষ্টম খণ্ড।

ইশ্‌তিহার প্রভৃতি।

জেলা রঙ্গপুর।

জমিদারী বিক্রয়ের এস্তাহার।

ইহাদ্বারা সর্ব্ব সাধারণকে জানান যাইতেছে যে সন ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধানানুসারে জেলা রঙ্গপুরের অন্তর্গত নিম্নলিখিত মহাল সন ১৮৮০। ৮১ ইং লাগায়েৎ কিস্তি ফেব্রুয়ারি যে ১২৮৭ সালের লাগায়েৎ কিস্তি ফাল্গুন তারিখের প্রাপ্য রাজস্ব ও অন্যান্য দাওয়া যাহা বাকি রাজস্বের ন্যায় আদায় হইতে পারে তাহা আদায় জন্য নিম্নলিখিত মহাল আগামী ১৮৮১। ২২ আগষ্ট মো সন ১২৮৮ সনের ৭ ভাদ্র সোমবার অত্র কাছারীতে দিবা ওপরে প্রকাশ্য নীলামে বিক্রয় হইবেক ইতি সন ৮৮১। ৫ জুলাই।

| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
|---|---|---|---|---|---|---|
| যে প্রকারের মহাল। | তৌজি নম্বর। | নাম মহাল ও পরগনা। | মালীকের নাম। | সদর জমা। | বাকির পরিমাণ। | মন্তব্য। |
| মজমুবাকি কর না দাখিল হওয়া মহাল। | ৬৬৭ | পরগনে আলমগাও। | চন্দ্রশিখর রায় ও গোপাল চন্দ্র রায় ও রাজলক্ষ্মী চৌধুরাণী ও ব্রজকিশোরী চৌধুরাণী ও রত্নময়ী চৌধুরাণী ও ইচ্ছাময়ী চৌধুরাণী ও পূর্ণচন্দ্র রায় অনাহারক পক্ষে ইচ্ছাময়ী চৌধুরাণী ও জোতর শ্যামকিশোর রায় জয়ময়ী চৌধুরাণী। | ৫৯৮ ৭/১। | ১৭৬৮৶ | এই তালুকের ৪ ঘরের লিখিত মালীকগণ মধ্যে ইচ্ছাময়ী চৌধুরাণীর হক কিস্যা এই তালুকের দুকম /১ অংশ হয়ী যাহার সদর জমা ৫৭৮॥৶৮ পাই যাহা ১৮৫৯ সালের ১১ আইনের ১ ধারামতে বিশেষ নম্বরে লিখিয়াছে তাহা |

জেলা রাজস্ব দাখিল না করায় কেবল এই অংশ নীলাম হইবে অবশিষ্ট অংশের রাজস্ব আদায় হওয়ায় তাহা বাদ থাকিল প্রকাশ থাকে যে এই মহালের এই অংশ কথিত অংশ বাকির জন্য বিগত ৯ জুন তারিখে নিলাম হইয়াছিল খরিদারনীলামি পণের অবশিষ্ট টাকা যথাকালে দাখিল না করায় ১৮৫৯। ১১। ২৩ ধারামতে পুনরায় নিলাম হইবে।

C F Magrath *Offg Collector*

---

জিলা বীরভূম

জমিদারী বিক্রয়ের ইস্তাহার।

১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার বিধান অনুসারে ইহাদ্বারা সকলকে জানান যাইতেছে যে জিলা বীরভূমের অন্তর্গত নিম্নলিখিত মহাল সকল উক্ত জিলার কালেক্টর সাহেবের আফিসে বাকী রাজস্ব এবং যে সকল দাবি ১৮৮১ সালের ২৮ জুন দিবাস্ত হইলে বাকী রাজস্বের ন্যায় প্রচলিত আইন অনুসারে আদায় হইবার বিধি আছে তাহা আদায় নিমিত্ত ৮৮১ সালের ৩ সেপ্টেম্বর মোতাবেক ১২৮৮ সাল ১৯ ভাদ্র শনিবার দিবসে প্রকাশ্য নিলামে নিঃশেষে বিক্রয় হইবে। ১৮৮১ সাল তারিখ ১১ জুলাই।

তফসীল।

| মহালের শ্রেণী। | তৌজির নম্বর। | পরগন ও মহালের নাম। | যে প্রকার বাকীর জন্য নিলাম হইবেক। | নাম মালিক। | সদর জমা। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|
| প্রথম শ্রেণী | ১৪৩ | পং বারবক সিং শামস্ত পুর | বকী রাজস্ব ৫১৮৶ | ৺ যোগেন্দ্রচন্দ্র ঘোষের ষ্টেটের এড মিনিষ্ট্রেটর কৃষ্ণমোহিনী দাসী ও মড়িউল নেছাবিবি বিষ্ণুচন্দ্র কুণ্ডু। | ২১১৩৬৶ | সমুদয় মহাল বিক্রয় হইবে। |

Joseph Armstrong,
*Collector*

বীরভূমের কালেক্টরী কাছারী। ১১ জুলাই। ৮৮১।

[*Government Gazette, 26th July* 1881]

## জিলা চট্টগ্রাম।

### ইস্তিহার নামা কাছারি কালেক্টরি জিলে চট্টগ্রাম।

ইস্তাহার দেওয়া যাইতেছে ১৮৪৮ সালের ৭ আইন ও ১৮৭১ সালের ২ আইনের বিধানমতে ১৮৫৯ সালের ১১ আইনের ৬ ধারার মর্ম্মানুসারে নিম্নের লিখিত তালুকাদি ১৮৮১ ইং ক্রমীর ২৫ মে পর্য্যন্ত বাকী পড়া রাজস্ব ও রোড সেস ও পবলিক ওয়ার্ক সেস আদায়ের নিমিত্তে ১৮৮১ ইং ১০ আগষ্ট মোং ১২৮৮ বাং ২৭ শ্রাবণ রোজ শুক্রবার জেলার কালেক্টরি কাছারিতে বিনা ওজরে প্রকাশ্য নিলামে চড়া যাইবেক ইতি সন ১৮৮১ ইং ২৯ জুন।

মহাল নওয়াবাদ

| নম্বর মহাল | নাম থানা মৌজা তালুক। | নাম মালিক। | সদর জমা। | বার্ষিক সেস। | বাকীর পরিমাণ। খাজানা। | সেস। | মোট। | মন্তব্য। |
|---|---|---|---|---|---|---|---|---|
| ২৬ | থানে হাজু। মৌং বিলওয়াখো। তাং গৌরীশঙ্কর বৈদ্য নাথ কাং | মহরম আলী চৌং | ৯৩৮৭ | ১২৮৸৶ | ৯ ৮৭ | ১২৮৸৶ | ৮৬৸৶ | সম্পূর্ণ জুমা বিশদ হইবে। |
| ৭৬ | থানে হাজু। মৌং উত্তরাশী। তাং কৈমদিন মুন্সী | চৈতন্যচরণ দাস | ১ ১৭৭ রোডসেস ৮৴ ১০৫৸৶ | ১৬ ৷৴৬ | ১১২৭৭ রোডসেস ১ ৶ ১১৪৩৶ | ১ ৮৷৶ | ২১১১৬৴ | ঐ |
| ৬৮ | থানে হাজু। মৌং হাজার ভূম। তাং সেরমস্ত খাঁ | শ্রীমতী মেওয়া জান বিবি গং | ১১ ৷৬ | ১৫৮৷৴ | | ১৭৯৷ | ৭৭০৷ | ঐ |
| ১৭০ | থানে হাজু। মৌং দোকাশী। তাং গৌরীশঙ্কর বৈদ্য নাথ কাং। | শ্রীমতী আজিজা খানু গং | ৫ ৬৸৴ | ৪০৸৶৬ | ১৬৯৸৴ | ১৫।৴ | ২ ৭৶ | ঐ |
| ২০৫ | থানে হাজু। মৌং চাকমার কুল তাং আমানআলী চৌ | শ্রীমতী লাউ বিবি চৌধুরাণী | ৩৪৯৯ | | ৩৪৯৭ | | ৩৪৯ | ঐ |
| ২৩৫ | থানে চকরিয়া। মৌং লক্ষ্যারচর। তাং মোহনলাল দত্ত | মোহনলাল দত্ত | ৮৫০৸০ | ১১ ৷৶ | ৮ ৮৯ | ৬৬।৴৬ | ৩ ৫৴৬ | ঐ |
| ২৭৪ | থানে চকরিয়া। মৌং কেওলাপাড়া দিগরকুল। তাং বিবি ইস্তাক | মাসিম আলী | ৭৫৭৷৶ | ৯৬৷৶ | ২৮৪৷৶ | ৩১৶ | ৩১১৬৴ | ঐ |
| ২৮৬ | থানে চকরিয়া। মৌং বারবাকীয়া। তাং বিবি ইস্তাক | মেওয়াম আলী চৌং | ৬৮৭৷৴৩ | ২৬৪৬৴ | ২৫৭৷৴৩ | ৯৬।৴ | ৩৫৭৸৶ | ঐ |
| ৩৮ | থানে ফটিকছড়ি। মৌং ধুরুং। তাং আনন্দকালী দেবী। | আমজদ আলী মৌলবি। | ৬২ ৭ | | ৬১৮৸৶৩ | | ৬১৮৸৶৬ | ঐ |
| ৪৯০ | থানে হাজু। মৌং খুরুশা। তাং শ্রীমতী নয়নের বান্দু | আমজাদ আলী | ৭ ২৭ রোডসেস ৴ ৭১২৴০ | ১ ৸৶ | ৭ ২ রোডসেস ৴ ৭১২৴ | ১ ৸৶ | ৭২২৸৶ | ঐ |
| ১৪১০ | থানে চকরিয়া মৌং পেকুয়া। ইং সেখ কমরআলী | সেখ কমর আলী। | ১১১ ৭ রোডসেস ১২৭ ১১৭৯৭ | ১০২৷৶৬ | ৮ ২ রোডসেস ১২ ৮৮৪ | ২৬৴ | ৯৫৬৸৶ | ঐ |

A Manson Offg Collector

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ২৭ জুলাই।]

**The Hymns of the Rig Veda, in the Samhita and Pada Text, by Professor F. Max Müller, M. A. in two Volumes. *Price Rs. 24, packing and postage Rs. 1-1.***

*"The Rig Veda, the oldest book of Indian literature, has very properly been made one of the principal class books of those who study Sanskrit in the schools and colleges in India, and though at present a scholar-like knowledge of the Vedic hymn is in the examinations required of the more advanced students only, yet as soon as editions, translations, grammars and dictionaries shall have rendered the study of these ancient documents more accessible, I doubt not that the time will come when no one in India will call himself a Sanskrit scholar who cannot construe the hymns of the ancient Rishis of his country."—*Extract from Preface.*

OFFICE OF SUPDT. GOVT. PRINTING, No. 8, Hastings Street, Calcutta.

---

## গবর্ণমেণ্ট দ্বারা প্রস্তুত অবনাশক সিনকোনা।

ইহা কুইনাইনের পরিবর্ত্তে বিশেষ উপকারক। কলিকাতার (বোটানিকাল গার্ডেন) কোম্পানীর বাগানের অধ্যক্ষের নিকট গবর্ণমেণ্ট কর্ম্মচারীগণ সাধারণ ও দাতব্য কার্য্যের জন্য ও অন্য কোন ব্যক্তি নগদ মূল্যে এককালীন ২০ পাউণ্ড ক্রয় করিলে নিম্নলিখিত মূল্যে পাইবেন যথা প্রতি ৪ আউন্স টীন ৪৷৷০ টাকা, প্রতি ৮ আউন্স টীন ৮৷৷০ টাকা প্রতি পাউণ্ড টীন ১৭৷৷০ টাকা।

এতদ্ব্যতীত সাধারণ ব্যক্তিগণকে নিম্নলিখিত মূল্যে দেওয়া যাইবে যথা ৪ আউন্স টীন ৫৷৷০ টাকা ৮ আউন্স টীন ১০৷৷০ টাকা ১ পাউণ্ড টীন ২০৲ টাকা।

এই ঔষধ কলিকাতার প্রধান প্রধান ডাক্তারখানায় ও দেশীয় ঔষধ বিক্রেতাগণের নিকটেও পাওয়া যায়। উপরের লিখিত মূল্য ব্যতীত প্রতি ৪ আউন্স ও ৮ আউন্স টীনে ৷৷০ আট আনা ও প্রতি পাউণ্ড টীনে ৸০ বার আনা ডাকমাশুল দিতে হইবে।

---

FOR SALE AT THE BENGAL SECRETARIAT PRESS.

A digest of the Law of Landlord and Tenant in the provinces subject to the Lieutenant-Governor of Bengal, by C. D. Field, M. A., LL.D., of the Inner Temple, Barrister-at-Law, and of Her Majesty's Bengal Civil Service, District and Sessions Judge of Burdwan, Member of the Rent Commission.

Price Rs. 5 per copy.

Orders accompanied by remittances and 5 annas for packing and postage of each copy may be sent to the Accountant, Bengal Secretariat.

*N. B.*—Copies are still available.

---

বাঙ্গাল সেক্রেটেরিয়ট যন্ত্রালয়ে বিক্রয়ার্থে আছে।

বারিষ্টার আট লা ও ইনর টেম্পলের মেম্বর সিবিল সার্বিসে নিযুক্ত বর্দ্ধমানের ডিষ্ট্রিক্ট ও সেশন জজ ও রেণ্ট কমিশনের মেম্বর ডবলিউ ডি ফিল্ড এম এ এল এল ডি সাহেবের প্রণীত বঙ্গদেশের শ্রীযুক্ত লেফটেনেণ্ট গবর্ণর সাহেবের শাসনাধীন প্রদেশের ভূম্যধিকারী ও প্রজাবিষয়ক আইন সংহিতা।

একএক খানি পুস্তকের মূল্য ৫ পাঁচ টাকা।

কোন ব্যক্তি উক্ত পুস্তক ক্রয় করিতে চাহিলে বাঙ্গাল সেক্রেটেরিয়টের আকৌণ্টাণ্টের নিকট একএক খানি পুস্তকের মূল্য এবং তাহা মোড়ক করিয়া ডাকে পাঠাইবার খরচ ।৵০ পাঁচ আনা পাঠাইবেন।

দ্রষ্টব্য। উক্ত পুস্তক এখনও পাওয়া যাইতে পারে।

---

**Rates of Subscription to the Bengal Government Gazette FROM 1st JANUARY 1872.**

*Payable in advance.*

| | | | |
|---|---|---|---|
| For one year, without postage | Rs. 10 | 0 | 0 |
| Ditto with postage | 1 | 8 | 0 |

When postage stamps are remitted in payment of subscription, one anna in the Rupee should be added for discount.

১৮৭২ সালের জানুয়ারি মাসের ১ তারিখ অবধি বাঙ্গালা গবর্ণমেণ্ট গেজেটের অগ্রিম মূল্যের হার।

| | |
|---|---|
| ডাকমাশুল বিনা এক বৎসরের | ৮৲ |
| ডাকমাশুল সহ ঐ | ১১ |

ডাকের টিকিট দ্বারা অগ্রিম মূল্য পাঠাইলে টাকা প্রতি এক আনা মূল্যের অধিক দিবা। ডাকের টিকিট ডিস্কাউণ্ট দিবার জন্যে পাঠাইতে হইবে।

[গবর্ণমেণ্ট গেজেট। ১৮৮১। ২৬ জুলাই।]

## NOTICE

In continuation of notice dated the 20th November 1877, intimating that no copies of the *Calcutta Gazette* or of the *Bengalee Gazette* will be supplied, unless the subscription to the same is prepaid

NOTICE is further hereby given that the terms for the purchase of publications from and for all works done in the Bengal Secretariat Press for other than Government offices or offices under the control of Government officers are strictly cash

In future no publication will be supplied, or advertisement, notice, &c, inserted in either of the Gazettes except for the offices mentioned above, unless the cost thereof has been remitted to the Accountant Bengal Secretaria

Remittances in postage stamps should be accompanied by an addition of one anna in the rupee on account of discount

Rajendra Nath Mitra
*Asst Secy to the Govt of Bengal*

*The 19th February* 1878

*Note.—Rates for Advertisements in the* Calcutta Gazette

| | Rs |
|---|---|
| Full page per issue | 20 |
| Half | 10 |
| Casual advertisements —4 annas per line | |

## বিজ্ঞাপন।

কলিকাতা গেজেটের কিম্বা বাঙ্গলা গেজেটের মূল্য অগ্রিম দেওয়া না গেলে এই গেজেট দেওয়া যাইবে না, ১৮৭৭ সালের নবেম্বর মাসের ২০ তারিখের আপনপত্রাতিরিক্ত এই মর্ম্মের বিজ্ঞাপন প্রকাশ করা গেল।

গবর্ণমেণ্টের কার্য্যালয় কিম্বা গবর্ণমেণ্টের কর্ত্তৃপক্ষদের কর্ত্তৃত্বাধীন কার্য্যালয়সমূহ ভিন্ন কোন ব্যক্তি বাঙ্গাল সেক্রেটারিয়েট ছাপাখানা হইতে পুস্তকাদি ক্রয় করিতে চাহিলে কিম্বা উক্ত ছাপাখানায় কোন কর্ম্ম করাইতে চাহিলে তাহাদিগে নগদ মূল্য দিতে হইবে, এতদ্দ্বারা এই বিজ্ঞাপনও প্রকাশ করা গেল।

এই অবধি বাঙ্গাল সেক্রেটারিয়েটের আকৌণ্টাণ্টের নিকট অগ্রে মূল্য পাঠান না গেলে উপরোক্ত কার্য্যালয় ভিন্ন কোন ব্যক্তিকে কোন পুস্তকাদি দেওয়া কিম্বা উক্ত কোন গেজেটে ইশ্তিহার কি বিজ্ঞাপন প্রভৃতি প্রকাশ করা যাইবে না।

মূল্যের নিমিত্তে ডাকের টিকিট পাঠান গেলে, ডিস্কৌণ্ট বাদ দিবার জন্যে টাকার উপর আর ৴০ এক আনা পাঠাইতে হইবে।

১৮৭৮ সালের ১৯ ফেব্রুয়ারি।

শ্রীরাজেন্দ্রনাথ মিত্র
বঙ্গদেশের গবর্ণমেণ্টের আসিষ্টাণ্ট সেক্রেটরী।

মন্তব্য।—কলিকাতা গেজেটে ইশ্তিহার প্রকাশ করিবার হার এই—

| | টাকা। |
|---|---|
| পুরা এক পৃষ্ঠা একবার প্রকাশ করণের | ২০৲ |
| আধ পৃষ্ঠা | ১০৲ |
| নগদ ইশ্তিহার প্রকাশ করিতে হইলে এক পংক্তি | ।০ |

[*Government Gazette, 26th July* 1881]

কলিকাতা প্রেসিডেন্সী জেল যন্ত্রালয়ে গবর্ণমেণ্টের জন্যে শ্রীযুক্ত এফ ডব্লিউ মরিস্ মূইর্স্ সাহেব কর্ত্তৃক মুদ্রিত ও প্রকাশিত হইল।

B 1134—740 - 26 7 81



# অতিরিক্ত গবর্ণমেণ্ট্ গেজেট।

বুধবার ১৮৮১ সাল ২৭ জুলাই।

## চতুর্থ খণ্ড।

ভারতবর্ষীয় ব্যবস্থাপক সভার আইনের পাণ্ডুলিপি।

## ভারতবর্ষের গবর্ণমেণ্ট।

ব্যবস্থাপন কার্য্যবিভাগ।

### ৫ নম্বর।

পক্ষদের কার্য্যদ্বারা সম্পত্তি হস্তান্তরকরণ বিষয়ক ব্যবস্থা সংশোধন করণার্থ আইনের পাণ্ডুলিপি।

হেতুবাদ। পক্ষদের কার্য্যদ্বারা সম্পত্তি হস্তান্তর করণ বিষয়ক ব্যবস্থার কোন২ অংশ নির্দ্ধারণ ও সংশোধন করা বিহিত। এই হেতুক নিম্নলিখিত বিধান করা যাইতেছে।—

### ১ প্রথম অধ্যায়।

উপক্রমণিকা।

সংক্ষেপ নাম। ১ ধারা। এই আইন ‘সম্পত্তি হস্তান্তর করণ বিষয়ক ১৮৮১ সালের আইন’ নামে খ্যাত হইতে পারিবে।

ব্যাপ্তি। এই আইন ব্রিটিষ ভারতবর্ষের সর্ব্বত্রে বর্ত্তিবে

যে সময় অবধি প্রচলিত হইবে। ১৮৮২ সালের মার্চ মাসের প্রথম দিবসাবধি প্রবল হইবে।

যেং আইন রহিত হইবে তাহার কথা। ২ ধারা। উক্ত দিবসাবধি এই আইন সংযুক্ত প্রথম তফসীলের নির্দিষ্ট সকল আইন ঐ তফসীলের তৃতীয় ঘরে যত দূর উল্লেখ হইয়াছে, তত দূর রহিত করা যাইবে। কিন্তু এই আইনের কোন কথা দ্বারা

কোনং আইন ও অমুক স্বত্ত ও স্বত্ত ওদায় প্রভৃতি প্রবল রাখিবার কথা। (ক) এতৎক্রমে যে আইন স্পষ্ট রহিত করা যায় নাই তাহার কোন বিধানের ও

(খ) চুক্তি ঘটিত বা সম্পত্তির স্থিতি সংক্রান্ত যে নিয়ম বা অনুবন্ধ এই আইনের বিধানের সহিত অসঙ্গত নয় ও প্রচলিত আইন সঙ্গত হয় তাহার ও

(গ) এই আইনসঙ্গত দেশাচার বা ব্যক্তিগত ব্যবস্থা হইতে যে স্বত্বের বা দায়ের উৎপত্তি হয় তাহার কিম্বা এই আইন প্রচলিত হইবার পূর্ব্বে আইনমত যে কোন সম্বন্ধ স্থাপিত হয় তাহার কিম্বা সেই স্বত্ব কি দায় সম্পর্কীয় কোন প্রতিকারের ও

(ঘ) আইনের কার্য্যক্রমে কিম্বা উপযুক্ত ক্ষমতা-পন্ন আদালতের ডিক্রী বা আজ্ঞাক্রমে যে হস্তান্তর করণ ঘটে, তাহার, যে বিঘ্ন হইল এমত জ্ঞান করিতে হইবে না।

অর্থকরণের ধারা। ৩ ধারা। এই আইনে বিষয় কিম্বা কি পূর্ব্বাপর কথা দ্বারা তদ্বিরুদ্ধ বোধ না হইলে,

স্বামিত্ব। লোকদিগকে বঞ্চিত করিয়া কোন দ্রব্য অধিকার ও ব্যবহার করিতে এক বা একাধিক ব্যক্তির যে স্বত্ব থাকে ঐ দ্রব্যের “স্বামিত্ব” বলিতে সেই স্বত্ব বুঝায়, ঐ স্বামিত্ব হয় নিরঙ্কুশ, নয় গৌণ।

সম্পত্তি। যে দ্রব্যের স্বামিত্ব হইতে পারে, তাহাকে “সম্পত্তি” বলে।

‘নিবন্ধ পত্র’। উইল ভিন্ন যে নিদর্শনপত্রের মর্ম্মানুসারে কি ফলানুসারে স্থাবর সম্পত্তিগত কোন স্বত্ব কি অধিকার কি স্বার্থ বর্ত্তমানে কি ভাবিকালে সৃষ্ট কি হস্তান্তরিত হয় কি প্রকারান্তরে প্রয়োগ করা যায়, ‘নিবন্ধপত্র’ শব্দে এমত কোন নিদর্শনপত্র বুঝিতে হইবে।

রেজিষ্টরী। দলিল রেজেষ্টরী করণ বিষয়ক যে আইন যৎকালে প্রচলিত থাকে তদনুসারে ব্রিটিষ ভারতবর্ষের মধ্যে যে রেজিষ্টরী করা যায়, “রেজিষ্টরী” শব্দে তাহাই বুঝিতে হইবে।

‘ভূলগ্ন’। ‘ভূলগ্ন’ শব্দে

(ক) তরু ও গুল্মাদি যাহা ভূমিতে মূলবদ্ধ বা

(খ) ভিত্তির বা গৃহাদির ন্যায় ভূমিতে প্রথিত বা

(গ) তদ্রূপ প্রথিত বস্তু স্থায়িরূপে ভোগ করিবার উদ্দেশে তাহাতে সংলগ্ন, বুঝিতে হইবে।

সংবাদ। কোন ব্যক্তি যে বৃত্তান্ত প্রকৃত প্রস্তাবে জানেন কিম্বা তাঁহার যে অনুসন্ধান বা তল্লাশ লওয়া উচিত ছিল ইচ্ছাপূর্ব্বক তাহা হইতে বিরত না থাকিলে বা গুরুতর শৈথিল্য না করিলে তিনি যে বৃত্তান্ত জানিতে পাইতেন কিম্বা ভারতবর্ষীয় চুক্তি বিষয়ক আইনের ২২৯ ধারার লিখিত অবস্থায় যে বৃত্তান্তের সংবাদ তাঁহার কর্ম্মকারককে দেওয়া যায় বা ঐ কর্ম্মকারক প্রাপ্ত হন, সেই ব্যক্তি সেই বৃত্তান্তের “সংবাদ” পাইয়াছেন বলা যায়।

চুক্তি সংক্রান্ত বিধান গুলি ১৮৭২ সালের ৯ আইনের অংশ বলিয়া গণ্য হইবার কথা। ৪ ধারা। এই আইনের চুক্তিসংক্রান্ত অধ্যায় ও ধারা গুলি ভারতবর্ষীয় চুক্তিবিষয়ক ১৮৭২ সালের আইনের অংশ বলিয়া গৃহীত হইবে।

---

### ২ দ্বিতীয় অধ্যায়।

পক্ষদের কার্য্য দ্বারা সম্পত্তি হস্তান্তর করণ বিষয়ক বিধি।

(ক) অস্থাবর বা স্থাবর সম্পত্তি হস্তান্তর করণ বিষয়ক বিধি।

হস্তান্তর করণ শব্দের অর্থ। ৫ ধারা। যে কার্য্য দ্বারা জীবিত এক ব্যক্তি অন্যের প্রতি অথবা আপনার ও অন্যের প্রতি বর্ত্তমানে বা ভাবী কালে সম্পত্তির স্বামিত্ব বা তদন্তর্গত কোন স্বার্থ অর্পণ করে, নিম্নলিখিত ধারা-সমূহে ‘হস্তান্তর করণ’ শব্দে সেই কার্য্য বুঝাইবে, এবং ‘হস্তান্তর করা’ বলিতে উক্ত কার্য্য সাধন করা বুঝাইবে।

যাহা হস্তান্তর করা যাইতে পারিবে তাহার কথা। ৬ ধারা। এই আইনে কিম্বা প্রচলিত অন্য কোন আইনে প্রকারান্তরের বিধান না থাকিলে, যে কোন প্রকারের সম্পত্তির স্বামিত্ব হস্তান্তর করা যাইতে পারিবে।

১২ ধারা। যদি এই নিয়মের বা নিবন্ধের অধীনে সম্পত্তি হস্তান্তর করা যায় যে ঐ সম্পত্তিগত স্বার্থ যে ব্যক্তিকে দেওয়া যায় না যাহার উপকারার্থে রক্ষিত হয়, সেই ব্যক্তি দেউলিয়া হইলে বা ঐ স্বার্থ হস্তান্তর বা বিক্রয়াদি করিতে চেষ্টা করিলে সেই স্বার্থ নষ্ট হইবে, তবে ঐ নিয়ম বা নিবন্ধন ব্যর্থ হইবে।

দেউলিয়া হইলে বা হস্তান্তর করিবার চেষ্টা করিলে স্বার্থনষ্ট হইবার নিয়মের কথা।

পাট্টাদাতার বা তাঁহার অধীন দাওয়াদারদের উপকারার্থে পাট্টায় যে কোন নিয়ম থাকে এই ধারার কোন কথা তৎপ্রতি বর্ত্তিবে না।

১৩ ধারা। হস্তান্তর করিবার সময়ে যাহার জন্ম হয় নাই, সম্পত্তি হস্তান্তর করণক্রমে এমন কোন ব্যক্তির উপকারার্থে সেই হস্তান্তর কার্য্যদ্বারা সৃষ্ট পূর্ব্ববর্ত্তী কোন স্বার্থের অধীনে যে স্বার্থ সৃষ্ট করা যায় তাহা সম্পত্তির হস্তান্তরকর্ত্তার অবশিষ্ট সমুদয় স্বার্থব্যাপী না হইলে ফলবৎ হইবে না।

হস্তান্তর করিবার সময়ে যাহার জন্ম হয় নাই এমন কোন ব্যক্তির উপকারার্থে পূর্ব্ব হস্তান্তর করণের নিয়মাধীনে হস্তান্তর করিবার কথা।

উদাহরণ।

আনন্দ কোন সম্পত্তির স্বামী হইয়া এই নিয়মে তাহা বলরামকে হস্তান্তর করিয়া দেন যে তিনি আনন্দের ও তাঁহার অভিপ্রেত স্ত্রীর জীবৎ কাল পর্য্যন্ত তাঁহাদের জন্য ও তাঁহাদের মধ্যে উত্তরজীবির মৃত্যু হইলে ঐ অভিপ্রেত বিবাহজাত জ্যেষ্ঠ পুত্রের জীবৎ কাল পর্য্যন্ত ঐ পুত্রের জন্য ও ঐ পুত্রের মৃত্যু হইলে দ্বিতীয় পুত্রের জন্য ঐ সম্পত্তি ন্যাসস্বরূপ রাখিবেন। ঐ জ্যেষ্ঠ পুত্রের উপকারার্থে যে স্বার্থ সৃষ্ট হয় তাহা ফলবৎ হয় না কারণ ঐ স্বার্থ আনন্দের সম্পত্তিগত অবশিষ্ট সমুদয় স্বার্থব্যাপী নহে।

১৪ ধারা। হস্তান্তর করিবার সময়ে যে এক বা ততোধিক ব্যক্তি জীবিত থাকেন তাঁহাদের জীবৎকাল এবং সেই কালের অবসান হইবার সময়ে জীবিত যে ব্যক্তি প্রাপ্তব্যবহার হইলে সৃষ্ট স্বার্থ প্রাপ্ত হইবেন তাঁহার অপ্রাপ্তব্যবহার কাল শেষ হইবার পর যে স্বার্থ ফলবৎ হইবে, কোন হস্তান্তর করণক্রমে এরূপ স্বার্থ সৃষ্টি করা যাইতে পারিবে না।

চিরস্থায়িত্ব নিষেধক বিধি।

১৫ ধারা। যদি সম্পত্তি হস্তান্তর করণক্রমে এক শ্রেণীর ব্যক্তিদের উপকারার্থে কোন স্বার্থ সৃষ্ট হয় এবং ১৩ ও ১৪ ধারার কোন বিধিমতে ঐ শ্রেণীর কোন২ ব্যক্তির সম্বন্ধে ঐ স্বার্থের লোপ হয় তবে ঐ সমস্ত শ্রেণীর সম্বন্ধে উক্ত স্বার্থের লোপ হইবে।

যে শ্রেণীর কোন২ ব্যক্তি ১৩ ও ১৪ ধারার বিধানের অধীন সেই শ্রেণীকে হস্তান্তর করিয়া দিবার কথা।

১৬ ধারা। ১৩ ও ১৪ ও ১৫ ধারার কোন বিধিক্রমে কোন স্বার্থের লোপ হইলে, সেই কার্য্যক্রমে সৃষ্ট যে স্বার্থ উক্ত পূর্ব্ব স্বার্থের লোপ হইলে বা হইবার পর ফলবৎ হইবার অভিপ্রায় থাকে সেই স্বার্থেরও লোপ হইবে।

পূর্ব্ব হস্তান্তর করণ অসিদ্ধ হইলে যে হস্তান্তর করণ ফলবৎ হইবে তাহার কথা।

১৭ ধারা। ধর্ম্ম, জ্ঞান, বাণিজ্য, স্বাস্থ্য, নিরাপদতা বা মানব জাতির হিতজনক অন্য কোন বিষয় বৃদ্ধি করিবার উদ্দেশে সাধারণের উপকারার্থে যে সম্পত্তি হস্তান্তর করা যায় তৎপ্রতি ১৪ ও ১৫ ও ১৬ ধারার অধিকারনষ্টকারক বিধান বর্ত্তিবে না।

সাধারণের উপকারার্থে চিরকালের নিমিত্ত হস্তান্তর করিবার কথা।

১৮ ধারা। যে স্থলে সম্পত্তি হস্তান্তর করিবার নিয়মমধ্যে এরূপ আদেশ থাকে যে তদুৎপন্ন উপস্বত্ব জমা করিয়া রাখিতে হইবে সেই স্থলে ঐ আদেশ ব্যর্থ হইবে, এবং জমা করিবার আদেশ না থাকিলে যেরূপে হইত সেইরূপে ঐ সম্পত্তি লইয়া কার্য্য হইতে পারিবে।

জমা করিবার আদেশের কথা।

বর্জ্জিত কথা।— স্থাবর সম্পত্তি হইলে কিম্বা হস্তান্তর করিবার তারিখ অবধি জমা করিবার আদেশ হইলে, হস্তান্তর করিবার তারিখ অবধি এক বৎসরের মধ্যে সেই সম্পত্তি হইতে যে উপস্বত্ব উৎপন্ন হয় কেবল তাহার সম্বন্ধে সেই আদেশ বলবৎ হইবে, এবং সেই বৎসর শেষ হইলে যে কালের নিমিত্ত জমা করিবার আদেশ করা গেল সেই সমুদয় কাল অতীত হইবার ন্যায় ঐ সম্পত্তি ও উপস্বত্ব লইয়া কার্য্য হইবে।

১৯ ধারা। স্বার্থ কোন্ সময়ে ফলবৎ হইবে ইহা নির্দ্দেশ না করিয়া, অথবা উহা তৎক্ষণাৎ অথবা যে ঘটনা নিশ্চয় ঘটিবে সেই ঘটনা ঘটিলে ফলবৎ হইবে বাক্যে এইরূপ নির্দ্দেশ করিয়া সম্পত্তি হস্তান্তর করণক্রমে কোন ব্যক্তির অনুকূলে যদি স্বার্থ সৃষ্টি করা যায়, তবে হস্তান্তর করণের নিয়মমধ্যে বিপরীত অভিপ্রায় স্পষ্ট না হইলে উক্ত স্বার্থকে নির্দ্ধারিত স্বার্থ বলে।

নির্দ্ধারিত স্বার্থের কথা।

দখল পাইবার পূর্ব্বে হস্তান্তরকরণগ্রহীতার মৃত্যু হইলে কোন নির্দ্ধারিত স্বার্থ বিলুপ্ত হয় না।

ব্যাখ্যা।—যে বিধানক্রমে ভোগের কাল বিলম্বে ঘটে, বা যৎক্রমে সেই সম্পত্তিগত পূর্ব্ববর্ত্তী স্বার্থ অন্য কোন ব্যক্তিকে প্রদত্ত বা তন্নিমিত্ত রক্ষিত হয় বা যৎক্রমে সম্পত্তিসমুৎপন্ন উপস্বত্ব ভোগ কাল উপস্থিত না হওয়া পর্য্যন্ত জমা করিয়া রাখিবার আদেশ থাকে এইরূপ কোন বিধান থাকিলে, অথবা বিশেষ কোন ঘটনা ঘটিলে ঐ স্বার্থ অন্য কোন ব্যক্তির প্রতি বর্ত্তিবে এইরূপ বিধান থাকিলে কেবল তাহা হইতে এরূপ অনুমান করা যাইতে পারে না যে স্বার্থ নির্দ্ধারিত না করিবার অভিপ্রায় ছিল।

২০ ধারা। যে ব্যক্তি তৎকালে বিদ্যমান না থাকে সম্পত্তি হস্তান্তর করণক্রমে সেই ব্যক্তির উপকারার্থে কোন স্বার্থ সৃষ্ট করা গেলে, যদি হস্তান্তর করণের নিয়মমধ্যে বিপরীত ভাব দৃষ্ট না হয় তবে ঐ ব্যক্তি জন্মিবা মাত্র স্বার্থ ভোগে অধিকারী না হইলেও জন্মকালেই নির্দ্ধারিত স্বার্থ প্রাপ্ত হন।

যে ব্যক্তি বিদ্যমান না থাকে তাহার উপকারার্থে হস্তান্তর করণের কথা।

**ঘটনাধীন স্বার্থের কথা।**

২১ ধারা। অনিশ্চিত কোন বিশেষ ঘটনা ঘটিলেই কিম্বা অনিশ্চিত কোন বিশেষ ঘটনা না ঘটিলে, ফলবৎ হইবে বলিয়া সম্পত্তি হস্তান্তর করণক্রমে কোন ব্যক্তির অনুকূলে কোন স্বার্থ সৃষ্ট হইলে, উক্ত ব্যক্তি ঐ সম্পত্তিতে ঘটনাধীন স্বার্থ প্রাপ্ত হয়। প্রথমোক্ত স্থলে উক্ত ঘটনা ঘটিলে ও শেষোক্ত স্থলে উক্ত ঘটনা ঘটিবার সম্ভাবনা বিলুপ্ত হইলে, উক্ত স্বার্থ নির্দ্ধারিত স্বার্থ হয়।

বর্জ্জিত কথা।— যে স্থলে হস্তান্তর করণক্রমে কোন ব্যক্তি বিশেষ বয়ঃপ্রাপ্ত হইলে সম্পত্তিগত কোন স্বার্থের অধিকারী হন, এবং হস্তান্তরকর্ত্তা তাঁহাকে ঐ বয়স প্রাপ্ত হইবার পূর্ব্বে ঐ স্বার্থসমুৎপন্ন উপস্বত্ব নির্ব্বূঢ় রূপে দেন, কিম্বা তাঁহার উপকারার্থে সেই উপস্বত্ব বা তাহার প্রয়োজনীয় অংশ প্রয়োগ করিবার আদেশ করেন, সেই স্থলে ঐ স্বার্থ ঘটনাধীন বলিয়া গণ্য হয় না।

**কোন শ্রেণীর মধ্যে যে ব্যক্তিরা বিশেষ বয়ঃ প্রাপ্ত হয় তাহাদিগকে হস্তান্তর করিয়া দিবার কথা।**

২২ ধারা। যে স্থলে সম্পত্তি হস্তান্তর করণক্রমে কোন বিশেষ শ্রেণীর লোকের মধ্যে যে ব্যক্তিরা বিশেষ বয়ঃ প্রাপ্ত হয় কেবল তাহাদের অনুকূলে কোন স্বার্থসৃষ্ট হয় সেইস্থলে উক্ত শ্রেণীর যে কোন ব্যক্তি ঐ বয়স প্রাপ্ত হয় নাই ঐ স্বার্থ তৎপ্রতি বর্ত্তে না।

**অনিশ্চিত বিশেষ ঘটনাধীনে হস্তান্তর করণের কথা।**

২৩ ধারা। যে স্থলে সম্পত্তি হস্তান্তর করণক্রমে এই নিয়ম করা যায় যে অনিশ্চিত বিশেষ কোন ঘটনা ঘটিলে ঐ সম্পত্তিগত কোন স্বার্থ বিশেষ কোন ব্যক্তির প্রতি বর্ত্তিবে এবং ঐ ঘটনা ঘটিবার সময়ের কোন উল্লেখ না থাকে, সেই স্থলে মধ্যবর্ত্তী বা পূর্ব্ববর্ত্তী স্বার্থ শেষ হইবার সময়ে বা তৎপূর্ব্বে ঐ ঘটনা না ঘটিলে উক্ত স্বার্থ বিলুপ্ত হইবে।

**অনির্দ্দিষ্ট কোন সময়ে বিশেষ ব্যক্তিদের মধ্যে যাহারা জীবিত থাকিবে তাহাদিগকে হস্তান্তর করিয়া দিবার কথা।**

২৪ ধারা। যে সময় সূক্ষ্মরূপে নিরূপিত হয় নাই এরূপ কোন সময়ে বিশেষ ব্যক্তিদের মধ্যে যাহারা জীবিত থাকিবে সম্পত্তি হস্তান্তর করণক্রমে তাহাদের প্রতি যে স্থলে ঐ সম্পত্তিগত কোন স্বার্থ বর্ত্তিবে সেই স্থলে, হস্তান্তর করিবার নিয়ম মধ্যে বিপরীত অভিপ্রায় প্রকাশ না পাইলে মধ্যবর্ত্তী বা পূর্ব্ববর্ত্তী স্বার্থ শেষ হইবার সময়ে ঐ ব্যক্তিদের মধ্যে যাহারা জীবিত থাকে ঐ স্বার্থ তাহাদিগকে আশ্রয় করিবে।

উদাহরণ।

আমদ বলরামের জীবৎকালপর্য্যন্ত বলরামকে ও তাঁহার মৃত্যুর পর চন্দ্র ও নিধনাথকে সম্পত্তি হস্তান্তর করিয়া দেন। চন্দ্র ও নিধনাথ তাহা সমান অংশে বিভাগ করিয়া লইতে পারিবেন, অথবা তাঁহাদের মধ্যে যিনি উত্তরজীবী হন তিনি ঐ সম্পত্তি পাইবেন। বলরামের জীবৎকালে চন্দ্রের মৃত্যু হয়। নিধনাথ বলরামের উত্তরজীবী হন। বলরামের মৃত্যু হইলে সম্পত্তি নিধনাথকে আশ্রয় করিবে।

**নিয়মাধীনে হস্তান্তর করণের কথা।**

২৫ ধারা। সম্পত্তি হস্তান্তরক্রমে নিয়মাধীনে কোন স্বার্থ সৃষ্টি করা গেলে যদি ঐ নিয়ম পালন অসম্ভব হয়, বা আইনমতে নিষিদ্ধ হয়, কিম্বা এপ্রকারের হয়, যে উহা করিতে দিলে আইনের কোন বিধান নিষ্ফল হয় কিম্বা যদি ঐ নিয়ম পালন করিতে গেলে, প্রবঞ্চনা বা অন্য কোন ব্যক্তির শরীর বা সম্পত্তির কোন হানি হয় অথবা যদি আদালত উহা নীতিবিরুদ্ধ বা রাজনীতি বিরুদ্ধ বিবেচনা করেন তবে ঐ স্বার্থের লোপ হইবে।

উদাহরণ।

(ক) বলরাম ষষ্টীর পদচ্যুতে একপক্ষ মাইল চলিবে এই নিয়মে আমদ বলরামকে ইজারা দেন। ঐ ইজারা অসিদ্ধ।

(খ) বলরাম আমদের কন্যা চন্দ্রমণিকে বিবাহ করিবে এই নিয়মে আমদ বলরামকে ৫০০৲ টাকা দেন। হস্তান্তর করণের সময়ে চন্দ্রমণির মৃত্যু হইয়াছিল। ঐ হস্তান্তর করণ অসিদ্ধ।

(গ) বলরাম চন্দ্রকে বধ করিবে এই নিয়মে আমদ বলরামকে ৫০০৲ টাকা হস্তান্তর করিয়া দেন ঐ হস্তান্তর করণ অসিদ্ধ।

(ঘ) চন্দ্রমণি আপন স্বামিকে পরিত্যাগ করিয়া যাইবে তাহার পিতৃব্য আমদ তাহাকে এই নিয়মে ৫০০৲ টাকা হস্তান্তর করিয়া দেন। ঐ হস্তান্তর করণ অসিদ্ধ।

**অগ্রে নিয়ম পালন করিবার কথা।**

২৬ ধারা। অগ্রে কোন নিয়ম পালন না করিলে কোন ব্যক্তি সম্পত্তিগত কোন স্বার্থ প্রাপ্ত হইবে না সম্পত্তি হস্তান্তর করণের কথার মধ্যে এরূপ আদেশ থাকিলে সেই নিয়ম সারতঃ পালন করা গেলে তাহা পালন করা গিয়াছে বলিয়া জ্ঞান করা যাইবে।

উদাহরণ।

(ক) বলরাম চন্দ্রের দীননাথের ও ঈশানের সম্মতি লইয়া বিবাহ করিবে আমদ এই নিয়মে বলরামকে ৫০০০ টাকা হস্তান্তর করিয়া দেন। ঈশানের মৃত্যু হয়। বলরাম চন্দ্রের ও দীননাথের সম্মতি লইয়া বিবাহ করে। বলরাম উক্ত নিয়ম পালন করিয়াছে।

(খ) বলরাম চন্দ্রের দীননাথের ও ঈশানের সম্মতি লইয়া বিবাহ করিবে আমদ এই নিয়মে বলরামকে ৫০০০ টাকা হস্তান্তর করিয়া দেন। বলরাম চন্দ্রের দীননাথের ও ঈশানের সম্মতি না লইয়া বিবাহ করে কিন্তু বিবাহের পর তাঁহাদের সম্মতি প্রাপ্ত হয়। বলরাম উক্ত নিয়ম পালন করে নাই।

**পূর্ব্ব হস্তান্তর করণ নিষ্ফল হইলে অন্য কোন ব্যক্তিকে হস্তান্তর করিয়া দেওয়া যাইবে এই নিয়মে এক ব্যক্তিকে হস্তান্তর করিয়া দিবার কথা।**

২৭ ধারা। যে স্থলে সম্পত্তি হস্তান্তর করণক্রমে এক ব্যক্তির অনুকূলে কোন স্বার্থ সৃষ্ট হয়, এবং সেই কার্য্য দ্বারাই হস্তান্তর করণমত পূর্ব্ব স্বার্থ ফলবৎ হইতে না পারিলে অন্য ব্যক্তির অনুকূলে পরে সেই স্বার্থের বিনিয়োগ হয় সেই স্থলে পূর্ব্ব বিনিয়োগ নিষ্ফল হইলে পরবর্ত্তী বিনিয়োগ ফলবৎ হইবে, যদিও পূর্ব্ব বিনিয়োগ যেরূপে নিষ্ফল হইবার সম্ভাবনা বলিয়া হস্তান্তর কর্ত্তা মনে করিয়াছিলেন তাহা সেইরূপ নিষ্ফল না হয়।

কিন্তু যে স্থলে হস্তান্তর কার্য্যের উভয় পক্ষের অভিপ্রায় এইরূপ থাকে যে পূর্ব্ব বিনিয়োগ বিশেষ কোন প্রকারে নিষ্ফল হইলেই পরবর্ত্তী বিনিয়োগ ফলবৎ হইবে, সেই স্থলে পূর্ব্ব বিনিয়োগ সেই প্রকারে নিষ্ফল না হইলে পরবর্ত্তী বিনিয়োগ ফলবৎ হইবে না।

উদাহরণ।

(ক) আমদের মৃত্যুর পর তিন মাস মধ্যে বলরাম বিশেষ একখানি পাট্টা লিখিয়া দিলে বলরামকে ও না লিখিয়া দিলে চন্দ্রকে আমদ ৫০০ টাকা হস্তান্তর করিয়া দেন। আমদের জীবৎকালে বলরামের মৃত্যু হয়। চন্দ্রের প্রতি হস্তান্তর করণ ফলবৎ হইবে।

(৮) এবং বিক্রেতা এইরূপ চুক্তি করিলেন বলিয়া জ্ঞান করা যাইবে যে তিনি ক্রেতাকে যে স্বার্থ হস্তান্তর করিয়া দেন তাহা প্রবল আছে ও তাঁহার সেই স্বার্থ হস্তান্তর করিবার ক্ষমতা আছে।

কিন্তু ন্যাসধারিস্বরূপ কোন ব্যক্তির দ্বারা বিক্রয় হইলে সম্পত্তি যাহাতে দায়গ্রস্ত হয় কিম্বা যদ্দ্বারা বিক্রেতা ঐ সম্পত্তি হস্তান্তর করিতে পারেন না এমত কোন কার্য্য করেন নাই ক্রেতার সঙ্গে বিক্রেতার এমত চুক্তি হইল বলিয়া জ্ঞান করা যাইবে।

(৯) ক্রয়ের সমুদয় টাকা বিক্রেতাকে দেওয়া গেলে সম্পত্তির স্বত্বাধিকার সম্পর্কীয় যে সকল দলীল বিক্রেতার নিকটে বা তাঁহার অধিকারে থাকে ক্রেতাকে তৎসমুদয়ও বিক্রেতার দিতে হইবে।

পরন্তু (১) ঐ দলীলে যে সম্পত্তির উল্লেখ আছে বিক্রেতা সেই সম্পত্তির কোন অংশ স্বীয় অধিকারে রাখিলে, তাঁহার ঐ সকল দলীল স্বহস্তে রাখিবার স্বত্ব আছে ও (২) ঐ দলীলের উল্লিখিত সমুদয় সম্পত্তি ভিন্ন২ ক্রেতাদের নিকট বিক্রয় করা গেলে যিনি ঐ সম্পত্তির অধিক মূল্যের অংশ ক্রয় করেন তাঁহারই ঐ সকল দলীল রাখিবার স্বত্ব থাকিবে। কিন্তু ক্রেতা কিম্বা স্থলবিশেষে অন্য ক্রেতাদের মধ্যে কোন এক জন কিম্বা তাঁহার অধীন কোন দাওয়াদার যুক্তিমতে ঐ২ দলীল দেখিবার ও প্রয়োজনমত যথার্থ নকল পাইবার প্রার্থনা করিলে পূর্ব্বোক্ত (১) নং স্থলে বিক্রেতা ও (২) নং স্থলে অধিক মূল্যের অংশের ক্রেতা প্রার্থকের খরচে সেই দলীল দেখাইতে ও তাহার যতখানির নকল প্রার্থনা হয় ততখানির যথার্থ নকল দিতে বদ্ধ থাকিবেন। ইতিমধ্যে অগ্নি দাহ বা অন্য অনিবার্য্য বিপত্তির দ্বারা ঐ দলীলের হানি না হইলে ঐ বিক্রেতার বা স্থলবিশেষে ঐ সম্পত্তির অধিক মূল্যের অংশের ক্রেতার ঐ২ দলীল বাতিল কি বিকৃতি না করিয়া নিরাপদে রাখিতে হইবে।

(খ) বিক্রেতার এই২ অধিকার থাকিবে,

(১) যাবৎ সম্পত্তির স্বামিত্ব ক্রেতার প্রতি না বর্ত্তে বিক্রেতা তাহার খাজানা ও উপস্বত্বের অধিকারী থাকিবেন।

(২) ক্রয়ের সমুদয় টাকা দিবার পূর্ব্বে ক্রেতার প্রতি সম্পত্তির স্বামিত্ব বর্ত্তিলে ঐ ক্রয়ের টাকার জন্যে কিম্বা তাহার যে অংশ প্রদত্ত হয় নাই তজ্জন্যে ও সেই টাকার কি সেই অংশের সুদের জন্যে ঐ সম্পত্তির উপর বিক্রেতার দাওয়া থাকিবে।

(গ) ক্রেতার এই২ কার্য্য করিতে হইবে,

(১) ক্রেতার জ্ঞাত বিক্রেতার স্বার্থের প্রকৃতি ও পরিমাণ সূচক যে বৃত্তান্ত ক্রেতা বিক্রেতার অজ্ঞাত বলিয়া বিশ্বাস করিবার কারণ দেখেন ও যদ্দ্বারা উক্ত স্বার্থের মূল্য বৃদ্ধি হয় বিক্রেতার নিকট হস্তান্তরের পূর্ব্বে ক্রেতার সেই বৃত্তান্ত প্রকাশ করিতে হইবে।

(২) হস্তান্তর কার্য্য সমাপ্ত করিবার সময়ে ও স্থানে ক্রেতার বিক্রেতাকে বা তাঁহার আদেশমত ব্যক্তিকে ক্রয়ের টাকা দিতে বা দিতে প্রস্তাব করিতে হইবে, কিন্তু দায়মুক্ত করিয়া সম্পত্তি বিক্রয় করিতে হইলে হস্তান্তর করণের তারিখে ঐ সম্পত্তির উপর যে সকল দায় থাকে, তাহার টাকা ক্রেতা ক্রয়ের টাকা হইতে রাখিতে পারিবেন এবং ঐ রূপে যে টাকা রাখা হয় তাহা পাইবার অধিকার যাঁহাদের থাকে তাঁহাদিগকে দিবেন।

(৩) ক্রেতার প্রতি সম্পত্তির স্বামিত্ব বর্ত্তিলে, উক্ত সম্পত্তির নাশ, হানি বা মূল্যহ্রাস নিবন্ধন যে ক্ষতি হয় তাহা বিক্রেতার কৃত না হইলে ক্রেতার বহন করিতে হইবে।

(৪) ক্রেতার প্রতি সম্পত্তির স্বামিত্ব বর্ত্তিলে ক্রেতা ও বিক্রেতা এই উভয়ের মধ্যে যেরূপ সম্বন্ধ হয় তাহাতে ঐ সম্পত্তি সম্পর্কে যে রাজকীয় দাওয়া বা খাজানা দেনা হয় তাহা, এবং যে সকল দায় যুক্ত হইয়া সম্পত্তি বিক্রীত হয় তৎসমুদয়ের আসল টাকা ও পরে ঐ টাকার যে সুদ পাওনা হয় তাহা ক্রেতার দিতে হইবে।

(ঘ) ক্রেতার এই২ অধিকার হইবে।

১। ক্রেতার প্রতি সম্পত্তির স্বামিত্ব বর্ত্তিলে, ক্রেতা উক্ত সম্পত্তির উন্নতি সাধনের বা মূল্য বৃদ্ধির লাভ ও তদুৎপন্ন খাজানা ও উপস্বত্ব পাইবার অধিকারী হইবেন।

(২) ক্রেতা সম্পত্তি সমর্পণ গ্রাহ্য করিতে অনুচিত মতে অস্বীকার করিয়া না থাকিলে ঐ সমর্পণের অগ্রে যথা উপযুক্ত মতে ক্রয়ের যে টাকা দন্ত হইয়াছে ও সেই টাকার উপর সুদের জন্য, ঐ সম্পত্তিতে বিক্রেতার যতদূর স্বার্থ থাকে ততদূর বিক্রেতার ও টাকা দিবার নোটিস প্রাপ্ত তদধীন দাওয়াদারদের বিপক্ষে ঐ সম্পত্তির উপর ক্রেতার দাওয়া থাকিবে এবং ক্রেতা ঐ সমর্পণ গ্রাহ্য করিতে উচিতমতে অস্বীকার করিলে তিনি বায়নার টাকা দিয়া থাকিলে ঐ চুক্তির নির্দ্দিষ্টমতে কার্য্যসাধন করাইবার নিমিত্ত কিম্বা তাহা ব্যর্থ করিবার ডিক্রী পাইবার নিমিত্ত যে মোকদ্দমা উপস্থিত করা গিয়া থাকে সেই মোকদ্দমা খরচার জন্য ঐ সম্পত্তির উপর ক্রেতার দাওয়া থাকিবে।

এই ধারার (ক) প্রকরণের (১) দফার এবং (গ) প্রকরণের (১) দফায় যে২ কথা প্রকাশ করিবার উল্লেখ আছে সেই২ কথা প্রকাশ করিবার ত্রুটি প্রবঞ্চনামূলক বলিয়া গণ্য হইবে।

দুই সম্পত্তির উপর একই সাধারণ দায় থাকিলে এক সম্পত্তি বিক্রয়ের কথা।

৫৬ ধারা। দুই সম্পত্তির উপর একই সাধারণ দায় বর্ত্তিলে যদি তন্মধ্যে একটি সম্পত্তি বিক্রয় করা যায় তবে তাহাদের চুক্তি না থাকিলে সেই দায়ের শোধ অন্য সম্পত্তি হইতে যত দূর হইতে পারে তত দূর যেন হয়, বিক্রেতার বিরুদ্ধে ক্রেতার এমত স্বত্ব থাকিবে।

---

# ৪ চতুর্থ অধ্যায়।

## স্থাবর সম্পত্তির বন্ধক ও দায় বিষয়ক বিধি।

বন্ধক বন্ধকদাতা বন্ধক গ্রহীতা এই২ শব্দের অর্থের কথা।

৫৭ ধারা। (ক) যে টাকা ঋণ স্বরূপ অগ্রিম দেওয়া যায় বা দেওয়া যাইবে তাহার কিম্বা বর্ত্তমান কি ভাবি ঋণের শোধ কি অঙ্গীকারের পালন সুনিশ্চিত করিবার অভিপ্রায়ে বিশেষ স্থাবর সম্পত্তিগত কোন স্বার্থ হস্তান্তর করিয়া দেওয়া গেলে সেই হস্তান্তরকার্য্যকে স্থাবর সম্পত্তির বন্ধক বলা যায়।

সুদের পরিবর্তে প্রাপ্ত টাকার কথা।

৭৬ ধারা। বন্ধকী সম্পত্তি যত দিন বন্ধক গ্রহীতার অধিকারে থাকে, ততদিন বন্ধকী সম্পত্তি হইতে তাঁহার যত আয় হয় তিনি আসল টাকার সুদের পরিবর্তে কিম্বা উক্ত সুদের ও আসল টাকার নির্দ্দিষ্ট অংশের পরিবর্তে যেন সেই আয় গ্রহণ করেন বন্ধক গ্রহীতার ও বন্ধকদাতার মধ্যে এই মর্ম্মের চুক্তি থাকিলে, ৭৫ ধারার (খ) ও (ঘ) ও (ছ) ও (জ) প্রকরণের কোন কথা সেই স্থলে খাটিবে না।

অগ্রগণ্যতার কথা।

পূর্ব্ব বন্ধকগ্রহীতার পশ্চাৎগণ্য হইবার কথা।

৭৭ ধারা। পূর্ব্ব বন্ধক গ্রহীতার প্রবঞ্চনা বা অমনোযোগিতা বা গুরুতর তাচ্ছল্য হেতুক অন্য ব্যক্তি সেই বন্ধকী সম্পত্তি লইয়া ঋণ দিবার প্রবৃত্তি পাইলে ঐ পূর্ব্ব বন্ধক গ্রহীতা দ্বিতীয় বন্ধক গ্রহীতার পশ্চাৎগণ্য হইবেন।

উর্দ্ধ সংখ্যা ব্যক্ত থাকিলে অনিশ্চিত টাকার প্রতিভূস্বরূপ বন্ধকের কথা।

৭৮ ধারা। ভবিষ্যৎ ঋণ আদায়ের বা নিয়ম পালনের বা চলিত হিসাবমত বাকী টাকা আদায়ের প্রতিভূস্বরূপ বন্ধক দেওয়া গেলে ও যত টাকার প্রতিভূ হয় সেই উর্দ্ধ সংখ্যা ব্যক্ত থাকিলে যদি সেই সম্পত্তি পশ্চাৎ বন্ধক রাখা যায় তবে পূর্ব্ব বন্ধকের কথা জানিয়া সেই কার্য্য করা গেলে কিম্বা পূর্ব্ব বন্ধকের নিদর্শনপত্র রেজিষ্টরী করা গেলে উক্ত উর্দ্ধসংখ্যার অনধিক যত টাকা ঋণ দেওয়া যায় বা দেয় বলিয়া লেখা যায় পশ্চাৎ বন্ধকের কথা অবগত হইয়া তাহা দেওয়া বা লেখা গেলেও ঐ পশ্চাৎ বন্ধক পূর্ব্ব বন্ধকের পশ্চাৎ গণ্য হইবে।

উদাহরণ।

বি কোং নামক কুঠিয়ালদের সঙ্গে আহমদের যে হিসাব চলে ১০০০০ টাকা পর্য্যন্ত ঐ হিসাব বাকির প্রতিভূ বলিয়া তাহাদের নিকট সুলতানপুর বন্ধক রাখেন। পরে ১০০০০ টাকার প্রতিভূ বলিয়া চন্দ্রের নিকট ঐ সুলতানপুর বন্ধক রাখেন ও চন্দ্র বি কোম্পানিকে সেই বিষয় জ্ঞাত করেন। দ্বিতীয় বন্ধক দিবার সময়ে আহমদের স্থানে বি কোম্পানির ৫০০০ টাকার অধিক পাওনা ছিল না। তাহার পর বি কোং কে আহমদকে টাকা দিয়া শেষে তাঁহার স্থানে ১০০০০ টাকার অধিক পাওনা হইল। ঐ বি কোং সেই ১০০০০ টাকা পর্য্যন্ত চন্দ্রের অগ্রগণ্য হইবার সমর্থ।

সংযোগ কার্য্য রহিত হইবার কথা।

৭৯ ধারা। কোন বন্ধক গ্রহীতা মধ্যবর্ত্তি বন্ধকের কথা অবগত হইয়া বা না হইয়াও পূর্ব্ব বন্ধকী ঋণ শোধ করিলেও আপনার গৃহীত আসল বন্ধকের পক্ষে অগ্রগণ্যতা প্রাপ্ত হইবেন না। ও ৭৮ ধারার বিধানের স্থলভিন্ন, বন্ধক গ্রহীতা মধ্যবর্ত্তি বন্ধকের কথা অবগত হইয়া বা না হইয়াও বন্ধকদাতাকে পশ্চাৎ ঋণ দিলে তিনি ঐ পশ্চাৎ দত্ত ঋণের বন্ধক উপলক্ষে কোন অগ্রগণ্যতাপ্রাপ্ত হইবেন না।

সন্নিধান করণের ও হারাহারিমতে দিবার বিধি।

বন্ধকী সম্পত্তির সন্নিধান করণের কথা।

৮০ ধারা। যদি দুই সম্পত্তির স্বামী এক ব্যক্তির নিকট ঐ দুই সম্পত্তি বন্ধক রাখিয়া অন্য ব্যক্তির সেই পূর্ব্ববন্ধকের সম্বাদ জানা না থাকিতে সেই অন্য ব্যক্তির নিকট উক্ত দুই সম্পত্তির এক সম্পত্তি বন্ধক রাখেন, তবে তাহাদের চুক্তি না থাকিলে দ্বিতীয় বন্ধক গ্রহীতার নিকট যে সম্পত্তি বন্ধক দেওয়া যায় যত দূর হইতে পারে ততদূর ঐ সম্পত্তি ছাড়া অন্য সম্পত্তি হইতে প্রথম বন্ধক গ্রহীতার ঋণশোধ করণে দ্বিতীয় বন্ধক গ্রহীতার অধিকার থাকিবে কিন্তু তাহাতে প্রথম বন্ধক গ্রহীতার কিম্বা মূল্য দিয়া তৎপর উপলক্ষে ঐ কোন এক সম্পত্তির উপর অন্য যে ব্যক্তি স্বত্ব প্রাপ্ত হন তাঁহার স্বত্বের যেন হানি না হয়।

ঋণশোধার্থে সম্পত্তি হারাহারিমতে দিবার কথা।

৮১ ধারা। এক কি অধিক জন স্বামির দুই কি অধিক সম্পত্তি যদি একই ঋণে বন্ধক রাখা যায়, তবে তাহাদের চুক্তি না থাকিলে উক্ত প্রত্যেক সম্পত্তির উপর বন্ধক দিবার সময়ে অন্য কোন দাবা থাকিলে সেই২ সম্পত্তির মূল্য হইতে ঐ দাবার টাকা বাদ দিলে পর ঐ অবশিষ্ট মূল্য অনুসারে উক্ত সকল সম্পত্তি হইতে হারাহারিমতে শোধ করা যাইবে।

একই স্বামির দুই সম্পত্তির মধ্যে যদি এক ঋণহেতুক এক সম্পত্তি বন্ধক রাখা যায় ও পশ্চাৎ অন্য ঋণহেতুক, দুই সম্পত্তি বন্ধক রাখা যায় ও পূর্ব্বোক্ত সম্পত্তি হইতে পূর্ব্ব ঋণ শোধ হওয়া বাকি থাকে তবে তাহাদের চুক্তি না থাকিলে যে সম্পত্তি হইতে পূর্ব্ব ঋণ দেওয়া গেল তাহার মূল্য হইতে ঐ ঋণের টাকা বাদ দিলে পর উক্ত দুই সম্পত্তি হইতে হারাহারিমতে দ্বিতীয় ঋণের টাকা দেওয়া যাইবে।

৮০ ধারামতে যে সম্পত্তির উপর দ্বিতীয় বন্ধক গ্রহীতার দাওয়া থাকে তাহার প্রতি এই ধারার কোন কথা খাটে না।

আদালতে অমানত করণ বিষয়ক বিধি।

বন্ধকের বাবৎ দেনা টাকা আদালতে আমানত করিতে পারিবার কথা।

৮২ ধারা। আসল টাকা দেনা পড়িলে পর ও বন্ধকী সম্পত্তি উদ্ধার করিবার মোকদ্দমা নিবারিত হওয়ার পূর্ব্বে কোন সময়ে বন্ধকের বাবৎ যত টাকা তৎকালে বাকী থাকে বন্ধকদাতা কিম্বা উক্ত মোকদ্দমা করিবার স্বত্ববান অন্য কোন ব্যক্তি যে আদালতে ঐ মোকদ্দমা উপস্থিত করিতে পারিতেন সেই আদালতে বন্ধক গ্রহীতার নামে জমা দিয়া ঐ টাকা অমানত করিতে পারিবেন।

বন্ধকদাতা যে টাকা আমানত করে তত্ত প্রাপ্তি স্বত্বের কথা।

তাহা হইলে আদালত বন্ধক গ্রহীতার নামে ঐ টাকা আমানত হওয়ার নোটিস লেখাইয়া দিবেন ও বন্ধক গ্রহীতা সেই আদালতে বন্ধক ক্রমে তাঁহার যত টাকা পাওনা আছে তাহা লিখিয়া এবং সম্পূর্ণরূপে ঐ টাকা শোধার্থে আমানতী টাকা গ্রহণ করিবার ইচ্ছা প্রকাশ করিয়া এবং বন্ধকীপত্র আপনার অধিকারে বা ক্ষমতাধীনে থাকিলে তাহা উক্ত আদালতে অর্পণ করিয়া আইন মতে আবেদনপত্রে সত্যপাঠ লিখিবার যে বিধান আছে তদনুসারে সত্যপাঠ যুক্ত দরখাস্ত দিয়া উক্ত গচ্ছিত টাকা পাইবার প্রার্থনা করিলে ঐ টাকা লইতে পারিবেন, এবং অর্পিত বন্ধকী পত্র বন্ধকদাতাকে বা উক্তরূপ অন্য ব্যক্তিকে দেওয়া যাইবে।

সুদ বন্ধ হইবার কথা।

৮৩ ধারা। বন্ধকক্রমে যত টাকা বাকী থাকে বন্ধকদাতা বা উক্তরূপ অন্য ব্যক্তি ৮২ ধারামতে সমুদয় টাকা দিতে চাহিলে বা আদালতে আমানত করিলে সেই

ক্রেন খরচ দিলে পর, আবশ্যক হইলে তাঁহাকে বন্ধকী সম্পত্তির অধিকার দেওয়ান যাইবে। কিন্তু টাকা উক্ত প্রকারে দেওয়া না গেলে বাদী কিম্বা স্থলবিশেষে প্রতি বাদী ঐ বন্ধকী সম্পত্তি বিক্রয় হইবার চূড়ান্ত আজ্ঞা আদালতে প্রার্থনা করিতে পারিবেন। তাহা হইলে

বিক্রয়ের চূড়ান্ত আজ্ঞার কথা।

আদালত ঐ সম্পত্তি কিম্বা তার যথোচিত অংশ বিক্রয় হইবার ও বিক্রয়োৎপন্ন টাকা লইয়া ৮৮ ধারার উল্লিখিতমতে কার্য্য হইবার আজ্ঞা করিবেন। তাহা করিলে প্রতিবাদির ঐ সম্পত্তি উদ্ধার করিবার স্বত্ব ও প্রতিভূ উভয়ই লুপ্ত হইবে।

৮৯ ধারা। তৎকালে বন্ধকক্রমে যত টাকা প্রাপ্য হয়

বন্ধকক্রমে বাকী আদায়ের কথা।

খরচ বাদে ঐ বিক্রয়োৎপন্ন টাকা হইতে যদি তাহা শোধ করিতে না কুলায় ও অবশিষ্ট টাকা বিক্রীত সম্পত্তি হইতে না হইয়া অন্য মতে প্রতিবাদির স্থানে প্রকারান্তরে আদায় করা যাইতে পারে তবে আদালত বিহিত বোধ করিলে সেই মোকদ্দমায় টাকার ডিক্রীমতে যেরূপে হইতে পারে সেইরূপে কিম্বা বন্ধক প্রকাশ্য আইনমত অন্য যে কার্য্য প্রণালী অবলম্বন করিতে পারেন সেই প্রণালীমতে অবশিষ্ট টাকা আদায় করা যাইতে পারিবে।

সম্পত্তি উদ্ধার করণ বিষয়ক বিধি।

উদ্ধার করিবার মোকদ্দমা কাহার উপস্থিত করিবার ক্ষমতা থাকে তদ্বিষয়ক কথা।

৯০ ধারা। বন্ধকদাতাভিন্ন নিম্নলিখিত কোন ব্যক্তি বন্ধকী সম্পত্তি উদ্ধার করিতে বা উদ্ধার করিবার মোকদ্দমা উপস্থিত করিতে পারিবেন,—

(ক) যে স্বার্থ উদ্ধার করিবার চেষ্টা হয় তাহার বন্ধক গ্রহীতাভিন্ন অন্য যে ব্যক্তির ঐ সম্পত্তিতে কোন স্বার্থ বা তদুপরি দায় থাকে।

(খ) সম্পত্তি উদ্ধার করিবার স্বত্বে যে ব্যক্তির স্বার্থ কিম্বা সেই স্বত্বের উপর যে ব্যক্তির দায় থাকে।

(গ) বন্ধকী ঋণ কিম্বা তার কোন অংশ শোধ করিবার প্রতিভূ।

(ঘ) অপ্রাপ্তবয়স্ক বন্ধকদাতার পক্ষে তাঁহার সম্পত্তির অভিভাবক।

(ঙ) ক্ষিপ্ত কি জড় বন্ধকদাতার পক্ষে তৎসংক্রান্ত কমিটী কি আইনমত অন্য সম্পত্তিরক্ষক।

(চ) বন্ধকদাতার ডিক্রীমত মহাজন ডিক্রীকারীর আজ্ঞা পাইলে তিনি।

(ছ) বন্ধকদাতার মহাজন তাঁহার মহাজনের ধনাধ্যক্ষতা করণের মোকদ্দমায় বন্ধকী সম্পত্তি বিক্রয় করিবার ডিক্রী পাইলে তিনি।

৯১ ধারা। বন্ধকী সম্পত্তি উদ্ধারকরণার্থ মোকদ্দমা বাদী

উদ্ধার করণার্থ মোকদ্দমার ডিক্রীর কথা।

জিতিলে, আদালত ডিক্রী দিয়া এই মর্ম্মের আজ্ঞা করিবেন যে পশ্চাৎ লিখিত তারিখে বন্ধকী ঋণের ও মোকদ্দমার খরচা দিবার আজ্ঞা হইয়া থাকিলে তাহার নিমিত্ত প্রতিবাদির যত টাকা পাওনা থাকে তাহার হিসাব লওয়া যায়, কিম্বা ঐ ডিক্রীর তারিখে যত টাকা তদ্রূপে প্রাপ্য হয় তাহা নির্দ্দেশ করিবেন।

খ, তদ্রূপ প্রাপ্য টাকা আদালত নির্দ্দেশ করিবার তারিখ অবধি আদালত ছয় মাসের মধ্যে যে দিন ধার্য্য করেন বাদী সেই দিনে প্রতিবাদিকে কিম্বা আদালতে তদ্রূপ প্রাপ্য টাকা দিলে ঐ বন্ধকী সম্পত্তি সম্পর্কীয় যে সকল দলীল প্রতিবাদির নিকট কি তাঁহার অধিকারে থাকে তিনি বাদিকে কি তাঁহার নিযুক্ত কোন ব্যক্তিকে যেন সেই সকল দলীল দেন ও বন্ধকহইতে মুক্ত করিয়া ও প্রতিবাদী কি তাহার অধীন কোন দাওয়াদার কিম্বা প্রতিবাদী অন্যের স্থানে অধিকার প্রাপ্ত হইয়া দাওয়া করিলে, তিনি তাঁহাদের অধীনে দাওয়াদার কর্ত্তৃক তাঁহার যে সকল দায় সৃষ্ট করিয়াছেন তাহা ব্যতীত যেন পুনর্ব্বার হস্তান্তর করিয়া বাদিকে বন্ধকী সেই সম্পত্তি ফিরাইয়া দেন ও আবশ্যক হইলে বাদিকে সম্পত্তির অধিকার দেওয়াইবেন। কিন্তু

আদালত যে দিন ধার্য্য করেন ঐ টাকা সেই দিনে কি তৎপূর্ব্বে দেওয়া না গেলে যদি সামান্য বা উপস্বত্ব ভোগ সহিত বন্ধক না হয়, তবে ঐ সম্পত্তি উদ্ধার করিবার সকল স্বত্ব চূড়ান্তরূপে রহিত হইবে কিম্বা যদি কট কবলায় বন্ধক না হয়, ঐ সম্পত্তি বিক্রীত হইবে।

৯২ ধারা। উক্ত টাকা ও ৯৩ ধারার উল্লিখিত তৎপশ্চাৎ খরচা দেওয়া গেলে পর

উদ্ধার হইলে অধিকার করণ বিষয়ক কথা।

আবশ্যক হইলে বাদিকে বন্ধকী সম্পত্তির অধিকার দেওয়া যাইবে।

ঐ টাকা তদ্রূপে না দেওয়া গেলে যদি সামান্য বা উপস্বত্ব ভোগ সহিত বন্ধক না হয় প্রতিবাদী আদালতে

টাকা না দিলে উদ্ধার করিবার স্বত্ব রহিত হইবার কি বিক্রয়ের কথা।

বাদির ও তদধীন দাওয়াদার সকলের ঐ বন্ধকী সম্পত্তি উদ্ধার করিবার স্বত্ব সম্যক্‌রূপে রহিত হইবার কিম্বা কটকবলায় বন্ধক না হইলে উক্ত বন্ধকী সম্পত্তি বিক্রীত হইবার আজ্ঞার প্রার্থনা করিতে পারিবেন।

সম্পত্তি উদ্ধার করিবার স্বত্ব রহিত করিবার আজ্ঞার প্রার্থনা হইলে আদালত বাদির ও তদধীন দাওয়াদারগণের ঐ বন্ধকী সম্পত্তি উদ্ধার করিবার সকল স্বত্ব সম্যক্‌রূপে রহিত হইবার আজ্ঞা করিবেন ও আবশ্যক হইলে প্রতিবাদিকে ঐ সম্পত্তির অধিকার দেওয়াইবেন।

বিক্রয়ের আজ্ঞার প্রার্থনা হইলে, আদালত আজ্ঞা করিবেন যে উক্ত সম্পত্তি কিম্বা তাহার যথোচিত অংশ বিক্রীত হয় এবং বিক্রয়ের উৎপন্ন বিক্রয়ের খরচ বাদ দিয়া আদালতে প্রদত্ত হয় ও প্রতিবাদির পাওনা শোধ করিতে প্রয়োজিত হয় এবং অবশিষ্ট যাহা থাকে তাহা বাদিকে কিম্বা গ্রহণের স্বত্ববান অন্য ব্যক্তিকে দেওয়া হয়।

এই পর ক্রমে আজ্ঞা করা গেলে বাদির উদ্ধার করিবার স্বত্ব ও প্রতিভূ উভয়ই আজ্ঞা সংসৃষ্ট সম্পত্তিসম্বন্ধে বিলুপ্ত হইবে।

পরন্তু বিশিষ্ট কারণ দর্শান গেলে আদালত কোন

সময় বাড়াইয়া দিবার ক্ষমতার কথা।

নিয়ম করা উচিত বোধ করিলে সেই নিয়মে ৯১ ধারাক্রমে অবধারিত প্রাপ্য টাকা দিবার তারিখ সময়ে২ পিছাইয়া দিতে পারিবেন।

৯৩ ধারা। এই অধ্যায়মতে সম্পত্তি উদ্ধার বা আদালতের দ্বারা বিক্রয় করা গেলে

ডিক্রীর পর বন্ধকগ্রহীতার খরচার কথা।

বন্ধকগ্রহীতাকে যত টাকা দিতে হইবে, ইহা চূড়ান্তরূপে নিষ্পত্তি হওন সময়ে যদি বন্ধকগ্রহীতার আচরণহেতু তাঁহার খরচা পাইবার স্বত্ব অগ্রাহ্য না হইয়া থাকে

যে গ্রহীতা চুক্তি করিতে অক্ষম তিনি কর্ত্তব্য ভার যুক্ত কোন সম্পত্তি গ্রহণ করিলে ঐ গ্রহণ দ্বারা বদ্ধ হইবেন না। কিন্তু চুক্তি করিতে সক্ষম হইলে ও কর্ত্তব্য জ্ঞাত হইলে পর তিনি যদি দত্ত সম্পত্তি রাখেন তবে তিনি তদ্রূপে বদ্ধ হন।

অযোগ্য ব্যক্তিকে ভারযুক্ত দান করিবার কথা।

উদাহরণ।

(ক) চিত্রপুরের শ্রীবৃদ্ধিশীল জাইণ্টষ্টাক কোম্পানিতে ও জগৎপুরের সঙ্কটাপন্ন জাইণ্টষ্টাক কোম্পানিতে আনন্দের শ্যার আছে। জগৎপুরের শ্যার সম্বন্ধে শীঘ্র ভারি২ কিস্তি চাহিবার সম্ভাবনা আছে। দুই জাইণ্টষ্টাক কোম্পানিতে আনন্দের যত শ্যার আছে তিনি তাহা বলরামকে দান করিলেন। বলরাম জগৎপুরের শ্যার গ্রহণ করিতে অস্বীকার করিল। সেই চিত্রপুরের শ্যার পাইতে পারে না।

(খ) আনন্দ কয়েক বৎসরের নিয়মিত খাজানাক্রমে একটি বাটী ভাড়া লইয়া যে ভাড়া দিতে স্বীকার করেন তাহা তিনি ও তাঁহার প্রতিনিধিরা ঐ নিয়মকালের নিমিত্ত দিতে বদ্ধ কিন্তু ঐ বাটীতে প্রজা রাখিলে তত ভাড়া পাওয়া যায় না। আনন্দ বলরামকে ঐ বাটী ও ভিন্ন ও স্বতন্ত্ররূপে কিয়ৎপরিমাণ টাকা দেন। বলরাম বাটী গ্রহণ করিতে অস্বীকার করেন। অস্বীকার করাতে তাঁহার টাকা পাইবার অধিকার নষ্ট হইবে না।

১২৭ ধারা। দাতার সমস্ত সম্পত্তি দান করা গেলে যে পরিমাণ সেই সম্পত্তি থাকে সেই পরিমাণ পর্য্যন্ত ১২৬ ধারার বিধানের নিয়মাধীনে দাতার দানকালীন সমুদয় ঋণের জন্য গ্রহীতা স্বয়ং দায়ী হইবেন।

সমস্ত সম্পত্তির গ্রহীতার কথা।

১২৮ ধারা। মৃত্যুর কল্পনা করিয়া যে অস্থাবর সম্পত্তি দান করা যায় এই অধ্যায়ের কোন কথা তৎসম্বন্ধে খাটিবে না, এবং মুসলমানদের ব্যবস্থাক্রমে যে কোন বিধি থাকে এই অধ্যায়ের কোন কথাক্রমে তাহার বিঘ্ন হইল এরূপ জ্ঞান করিতে হইবে না।

মৃত্যুহেতুক দান ও মুসলমান ব্যবস্থা সংরক্ষণের কথা।

---

## ৮ অষ্টম অধ্যায়।

### মোকদ্দমাযোগ্য দাওয়া হস্তান্তর করণ বিষয়ক বিধি।

১২৯ ধারা। দেওয়ানী আদালতে কোন দাওয়া উপকার পাইবার হেতু বলিয়া গণ্য হইলে তাহা প্রবল কারণের নিমিত্ত বাস্তবিক মোকদ্দমা উপস্থিত থাকুক বা না থাকুক কিম্বা আবশ্যক হওয়ার সম্ভব হউক বা না হউক, ঐ দাওয়াকে মোকদ্দমাযোগ্য দাওয়া বলে।

মোকদ্দমা যোগ্য দাওয়ার কথা।

১৩০ ধারা। খাতক কিম্বা সম্পত্তি যাহার প্রতি বর্ত্তে তিনি কোন ঋণ কি অস্থাবর সম্পত্তিগত কোন মোকদ্দমাযোগ্য দাওয়া হস্তান্তর করিবার একপক্ষ না হইলে তাঁহাকে স্পষ্ট নোটিস না দেওয়া গেলে, তাঁহার বিপক্ষে ঐ হস্তান্তরকরণ প্রবল হইবে না, এবং ঐ খাতক কি উক্ত অন্য ব্যক্তি ঐ হস্তান্তর করণ কার্য্যের একপক্ষ না হইয়া ও তদ্বিষয়ের স্পষ্ট নোটিস না পাইয়া আপনার ঋণ লইয়া কি সম্পত্তি লইয়া যে কার্য্য করেন, তাহা ঐ হস্তান্তর করণের বিপক্ষে সিদ্ধ হইবে।

ঋণ হস্তান্তর করণের কথা।

উদাহরণ।

(ক) আনন্দ বলরামের টাকা ধারেন, বলরাম চন্দ্রের প্রতি ঐ ঋণ হস্তান্তর করেন। পরে বলরাম আনন্দের স্থানে ঐ টাকা দাওয়া করিলে আনন্দ ঐ ঋণ অন্যের প্রতি হস্তান্তরিত হইবার নোটিস না পাইয়া বলরামকে টাকা দেন। ঐ কার্য্য সিদ্ধ ও চন্দ্র ঐ ঋণ আদায়ের জন্য আনন্দের নামে নালিশ করিতে পারিবেন না।

(খ) আনন্দ বলরাম নামক স্বর্ণকারের নিকট গহনা গচ্ছিত করিয়া চন্দ্রের নিকট তাহার লব্ধগ্রাহীপত্র লিখিয়া দেন। পরে আনন্দ নিত্যানন্দের নিকটে ঐ গহনার হস্তান্তরপত্র লিখিয়া দিলেন। বলরাম চন্দ্রের পক্ষে ঐ গহনার লব্ধগ্রাহীপত্রের নোটিস না পাইতে নিত্যানন্দ তাঁহার নিকট ঐ হস্তান্তরপত্র আনিয়া ঐ গহনা লইয়া যান। নিত্যানন্দকে গহনা দেওয়া বলরামের ন্যায়সঙ্গত কার্য্য। নিত্যানন্দের বিপক্ষে চন্দ্রের প্রতিকার নাই।

১৩১ ধারা। পূর্ব্বোক্ত প্রত্যেক নোটিস লিখিয়া দেওয়া যাইবে ও তাহাতে যে ব্যক্তি ঐ ঋণ হস্তান্তর করেন তাঁহার, কিম্বা এতৎকার্য্যপক্ষে তাঁহার নিয়মমতে ক্ষমতাপ্রাপ্ত কর্ম্মকারকের স্বাক্ষর করিতে হইবে।

নোটিস লিখিয়া স্বাক্ষর করিতে হইবার কথা।

১৩২ ধারা। খাতক কিম্বা যে ব্যক্তির প্রতি সম্পত্তি বর্ত্তে তিনি তদ্রূপ নোটিস পাইলে ঐ হস্তান্তর কার্য্য সফল করিবেন। কিন্তু যদি খাতক ভিন্নাধিকার দেশে বাস করেন কিম্বা সম্পত্তি ভিন্ন দেশের অন্তর্গত থাকে ও যাহার অনুকূলে সেই হস্তান্তর কার্য্য করা যায় ঐ দেশের আইন অনুসারে যদি তাঁহার স্বত্ব সম্পূর্ণ না হয় তবে সফল করিবেন না।

খাতকের সেই হস্তান্তর কার্য্য সফল করিতে হইবার কথা।

১৩৩ ধারা। যে স্থলে ঋণের হস্তান্তর কর্ত্তা খাতকের ঋণশোধন ক্ষমতা গ্যারাণ্টী করেন ভাবান্তরের চুক্তি না থাকিলে সেই স্থলে খাতকের হস্তান্তর কালীন ঋণশোধন ক্ষমতা সম্বন্ধেই এবং পণ উপলক্ষে হস্তান্তর করা গেলে ঐ পণের পরিমাণ বা মূল্য পর্য্যন্ত ঐ গ্যারাণ্টী খাটে।

খাতকের ঋণ শোধন ক্ষমতার গ্যারাণ্টীর কথা।

১৩৪ ধারা। মোকদ্দমাযোগ্য দাওয়া বিক্রীত হইলে ক্রেতাকে মূল্য ও বিক্রয়ের আনুষঙ্গিক খরচ ও ক্রেতা যে তারিখে মূল্য দেন সেই তারিখ অবধি ঐ মূল্যের সুদ দিলে যাহার বিরুদ্ধে ঐ দাওয়া থাকে তিনি সম্পূর্ণরূপে মুক্ত হন।

যাহার বিরুদ্ধে দাওয়া বিক্রীত হয় তাঁহার মুক্ত হইবার কথা।

Numb 2192 ২১৯২ [REGISTERED NO 30]



# গবর্ণমেণ্ট গেজেট




TUESDAY, AUGUST 2 1881

মঙ্গলবার ১৮৮১ সাল ২ আগষ্ট।

CONTENTS



নির্ঘণ্ট।



## PART II

### Resolutions Orders and Notifications of the Lieutenant Governor of Bengal

দ্বিতীয় খণ্ড।

বঙ্গদেশের গবর্ণমেণ্টের সিদ্ধান্ত, আদেশ, ও বিজ্ঞাপন প্রভৃতি।

